পঞ্চাশের দশকের প্রথমের দিকে বৃটিশ কমিউনিষ্ট পার্টির তদানীন্তন সেক্রেটারী জেনারেল হ্যারী পোলিটের সহিত আলোচনার সঙ্গে সঙ্গে শ্রীবসুর রাজনীতিক জীবন শুরু হয়। ১৯৫২ সালে তিনি গ্রেট বৃটেনের কমিউনিষ্ট পার্টির সংস্পর্শে আসেন। ভারতের কমিউনিষ্ট পার্টির সঙ্গে তাঁর পরিচয় ১৯৫৫ সালে। ১৯৬৪ সালে তিনি মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সদস্য হন।

ভারতের সংসদীয় গণতন্ত্রে তাঁর প্রবেশ ১৯৬৭ সালে। ঐ সালে ২৪-পরগণা জেলার ডায়মণ্ডহারবার কেন্দ্র থেকে সি পি আই (এম)এর সদস্য হিসাবে তিনি ৪র্থ লোকসভায় নির্বাচিত হন। তারপর থেকে মৃত্যুর দিন পর্যন্ত একটানা ১৫ বৎসর তিনি ঐ একই কেন্দ্র থেকে লোকসভার সদস্য ছিলেন। লোকসভায় তিনি ছিলেন সি পি আই (এম) দলের মুখ্য সচেতক। ইণ্টার পার্লামেণ্টারী ইউনিয়নের তিনি ছিলেন আমরণ সদস্য। তিনি ঐ সংস্থার কার্য পরিচালক মণ্ডলীর সদস্যও ছিলেন।

লোকসভায় প্রবেশের পূর্বেও সংসদীয় রাজনীতিতে পরোক্ষভাবে তাঁর সংযোগ ছিল। পঞ্চাশের দশকের মধ্যভাগে চা-শিল্পে নিযুক্ত কয়েকটি প্রতিষ্ঠানের ব্যাপারে তাঁর গ্রথিত তথ্যের সাহায্যে ভূপেশ গুপ্ত ও হৃদয়নাথ কুঞ্জরু তৎকালীন কিছু বিলেতী পুঁজির ভারতকে বঞ্চনার বিষয়টি লোকসভায় প্রতিষ্ঠা করতে সক্ষম হন। লোকসভায় প্রবেশের সঙ্গে সঙ্গে তিনি সকলের দৃষ্টি আকর্ষণ করেন। বঞ্চিত মানুষের প্রতিনিধি হিসাবে এই দুর্ধর্ষ সংগ্রামী রাজনীতিবিদ্ কেন্দ্রের বহু মন্ত্রী ও আমলার মুখোস একের পর এক খুলে নেওয়ায় তিনি ভারতের সংসদীয় গণতন্ত্রের এক প্রবাদপুরুষে পরিগণিত হন। পঞ্চম লোকসভায় কেন্দ্রীয় মন্ত্রিসভার বিরুদ্ধে ৪টি অনাস্থা প্রস্তাবই তাঁর। নাগরওয়ালা, তুলমোহন রাম ও মারুতির বিষয়ে তথ্য উত্থাপন তাঁর সংসদীয় জীবনের অক্ষয় কীর্তি। লোকসভায় তাঁরই রেজলুশনের উপর প্রদত্ত সরকারী আশ্বাসের ভিত্তিতে নিযুক্ত আন এমপ্লয়মেণ্ট কমিটিতে তাঁর অবদান সবিশেষ উল্লেখের অপেক্ষা রাখে। ১৯৭৩-৭৪ ও ১৯৭৪-৭৫ সালে লোকসভায় পাবলিক একাউণ্টস কমিটির সভাপতিরূপে এবং ১৯৭৭-৭৯ সালে লোকসভায় পাবলিক আণ্ডারটেকিং কমিটির সভাপতিরূপে তিনি যে কীর্তি ও নজীর স্থাপন করেছেন তা সংসদীয় গণতন্ত্রে বিশ্বাসী যে কোন নেতার গর্ব।

শ্রীবসু জীবনে বহুবার কারারুদ্ধ হন। বেকার যুবকদের সংগঠিত করা ও বিক্ষোভ প্রদর্শনের জন্য তিনি প্রথম কারাবরণ করেন। তারপর অনেকবার নিপীড়িত মানুষের আন্দোলনে নেতৃত্ব দেওয়ার জন্য তাঁকে কারান্তরালে কাটাতে হয়। সর্বশেষে ১৯৭৫-৭৭ সালে আভ্যন্তরীণ এমার্জেন্সীর সময় তাঁকে মিসাতে গ্রেপ্তার করা হয় এবং তাঁকে অবরুদ্ধ বন্দী হিসাবে রাখা হয়।

জীবনের বিভিন্ন দিকে শ্রীবসুর যথেষ্ট অবদান ছিল। ভারত সোভিয়েত মৈত্রী সংস্থা সহ একাধিক রাজনৈতিক সংগঠনের তিনি ছিলেন সভাপতি। একাধিক ট্রেড ইউনিয়ন সংস্থার তিনি ছিলেন কার্যকরী সদস্য। আন্তর্দেশীয় জল পরিবহন সমিতিরও সদস্য হিসাবে তিনি তাঁর প্রতিভার ছাপ রাখেন।

১৯৪৬ সালে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষায় তাঁর অবদান অবিস্মরণীয়।

খেলাধুলার ব্যাপারেও তাঁর উৎসাহ ও পৃষ্ঠপোষকতা বিশেষ উল্লেখের দাবী রাখে।

তিনি ক্যালকাটা ক্লাব এবং দার্জিলিং জিমখানা ক্লাবের সদস্য ছিলেন এবং বেঙ্গল ইউনাইটেড সার্ভিসেস ক্লাব এ্যাসোসিয়েশনের আজীবন সদস্য ছিলেন।

শ্রীবসু অনেক দেশ ঘুরেছিলেন। বিশ্বভ্রাতৃত্বের রাখীবন্ধনে তিনি ইউ কে, ইউ এস এ, ইতালী, সুইজারল্যাণ্ড, ফ্রান্স, হল্যাণ্ড, জার্মানী, নরওয়ে, ডেনমার্ক, সুইডেন, স্পেন, লাকসেমবার্গ, অষ্ট্রিয়া, যুগোশ্লোভিয়া, গ্রীস, বেলজিয়াম, তুরস্ক, সিরিয়া, পারস্য, ইরাক, সংযুক্ত আরব রাজ্যধীন ও আফ্রিকার দেশসমূহ একাধিকবার পরিভ্রমণ করেন।

বঞ্চিত, শোষিত মানুষের স্বার্থরক্ষায় নিয়োজিত শ্রীবসু কি সংসদে কি সংসদের বাইরে এক ঐতিহাসিক দৃষ্টান্তের সূচনা করেছিলেন। বিশেষ পরিণত রাজনীতিক, অসাধারণ বাগ্মী, তীক্ষ্ণ দূরদৃষ্টিসম্পন্ন ও সকলপ্রকার দুর্নীতির ঘোর বিরোধী হিসাবে শ্রীবসু শুধু তাঁর দলেরই নয়, বিরোধী সমস্ত নেতাদেরও প্রশংসা পেয়েছেন। চিরবিদ্রোহী, চির উন্নতশির এই সৈনিকের মৃত্যুতে দেশ একজন মানবদরদী নেতাকে হারাল।

গত ১৩ই ডিসেম্বর, ১৯৮১ তারিখে পশ্চিমবঙ্গ বিধানসভার প্রাক্তন সদস্য শ্রীএম এম আবদুল্লা কলকাতায় শেষনিশ্বাস ত্যাগ করেন।

তিনি ১৯৪৮ সালে ২৪-পরগণা মিউনিসিপ্যাল কেন্দ্র থেকে এবং ১৯৫২, ১৯৬২, ১৯৬৭ ও ১৯৭১ সালে গার্ডেনরীচ কেন্দ্র থেকে পশ্চিমবঙ্গ বিধানসভায় নির্বাচিত হন। তিনি তদানীন্তন রাজ্য সরকার নিয়োজিত মাইনবিটি কমিশনের সদস্য এবং গার্ডেনরীচ মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান ছিলেন। ১৯৪৮ থেকে ১৯৫২ সাল পর্যন্ত তিনি কংগ্রেস পরিষদীয় দলের ডেপুটি হুইপ ছিলেন। এছাড়া বহু জনহিতকর প্রতিষ্ঠানের সঙ্গেও তাঁর যোগ ছিল। তাঁর এলাকাতে বহু স্কুল ও লাইব্রেরী তাঁরই একান্ত উদ্যোগে প্রতিষ্ঠিত।

তাঁর মৃত্যুতে দেশ একজন প্রকৃত জনহিতৈষী ও একনিষ্ঠ রাজনীতিবিদকে হারাল।

পশ্চিমবঙ্গ বিধানসভার প্রাক্তন সদস্য শ্রীজ্ঞানতোষ চক্রবর্তী গত ২৭শে জানুয়ারী ১৯৮২ তারিখে হৃদরোগে আক্রান্ত হয়ে এস এস কে এম হাসপাতালে শেষনিশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৬০ বৎসর। ১৯৬২ সালে শ্রীচক্রবর্তী জয়নগর, ২৪-পরগণা কেন্দ্র থেকে কংগ্রেস প্রার্থীরূপে পশ্চিমবঙ্গ বিধানসভায় নির্বাচিত হন। দীর্ঘ ১৫ বৎসর তিনি বিষ্ণুপুর ইউনিয়ন বোর্ডের সভাপতি ছিলেন।

তাঁর মৃত্যুতে দেশ একজন জনদরদী নেতাকে হারাল।

প্রবীণ স্বাধীনতা সংগ্রামী বিশিষ্ট শ্রমিকনেতা প্রথম সোস্যালিষ্ট ইণ্টারন্যাশনালের অন্যতম সদস্য ও প্রাক্তন বিধানসভার সদস্য শ্রীশিবনাথ ব্যানার্জী দীর্ঘকাল রোগভোগের পর গত ১৬ই ফেব্রুয়ারী ১৯৮২ তারিখে কলকাতার এস এস কে এম হাসপাতালে শেষনিশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৫ বছর। শ্রীব্যানার্জী ১৮১৭ সালের ১১ই জুলাই খুলনা জেলার (অধুনা বাংলাদেশ) ব্রাহ্মণ রাংদিয়া গ্রামে জন্মগ্রহণ করেন। কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে গণিতে এম-এসসি পাশ করার পর তিনি প্রথমে ইন্দোর ও পরে কাবুল যান। কাবুলে হাবিবিয়া কলেজে অধ্যাপনার সময়ে ১৯২১ সালে তিনি শেখ আমানুল্লা ও রাজা মহেন্দ্রপ্রতাপের সঙ্গে পরিচিত হন। ১৯২২ সালে পঁচিশ বছর

বয়সে পাশপোর্ট ছাড়াই তিনি পায়ে হেঁটে কাবুল থেকে মস্কোতে পৌঁছান। মস্কোতে তিনি বলশেভিক পার্টির তদানীন্তন সকল নেতার সংস্পর্শে এসেছিলেন। ১৯২২ সাল থেকে ১৯২৪ সাল পর্যন্ত তিনি মস্কোতে ছিলেন এবং ১৯২৪ সালের ২১শে জানুয়ারী লেনিনের মৃত্যুর পর তাঁর মরদেহ নিয়ে যে শোক মিছিল বেরোয় তাতে তিনি যোগ দেন। মস্কোতে তিনি কিছুদিন টয়লার্স ইউনিভার্সিটিতে শিক্ষক ছিলেন। তিনি পদব্রজে পূর্ব-ইউরোপ ভ্রমণে বার হন এবং লাটভিয়া, লিথুয়ানিয়া এষ্টোনিয়া, বুলগেরিয়া, হাঙ্গেরী ইত্যাদি ভ্রমণের শেষে লণ্ডনে পৌঁছান। সেখানকার রক্ষণশীল সরকার তাঁকে ভারতে প্রত্যাবর্তনে বাধা দেন। অবশেষে শ্রমিক দলের নেতা এ্যাটলীর হস্তক্ষেপে তিনি ১৯২৫ সালে স্বদেশে ফেরেন। ইংল্যাণ্ডে থাকাকালে তিনি ইংল্যাণ্ড প্রবাসী ভারতীয় কমিউনিষ্ট নেতা সাপুরী সাকলাত ওয়ালার নির্বাচন অভিযান সংগঠন করেন। সাকলাতওয়ালা জয়লাভ করে হাউস অব কমন্সের সদস্য হন। ছাত্রাবস্থায়ই শ্রীবন্দ্যোপাধ্যায়ের রাজনীতিক জীবন শুরু হয়। ছাত্রাবস্থায় তিনি বিপ্লবী দল যুগান্তরের সংস্পর্শে আসেন এবং ঐ দলে যোগ দেন। ভারতে ফিরে তিনি স্বাধীনতা আন্দোলনে ঝাঁপিয়ে পড়েন। ১৯৩২-৩৪ সালে তিনি বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস কমিটি ও এ আই সি সি'র সদস্য ছিলেন। ১৯৩৫ সালে যখন জয়প্রকাশ নারায়ণ অচ্যুত পট্টবর্ধন ই এম এস নাম্বুদ্রিপাদ প্রমুখের নেতৃত্বে কংগ্রেস সোস্যালিষ্ট পার্টি গঠিত হয়, শিবনাথবাবু তাতে যোগ দেন। পরাধীন ভারতে বিভিন্ন সময়ে তিনি দশ বছর কারাবাস ভোগ করেন। খড়গপুর রেল ধর্মঘটের জন্য মীরাট কমিউনিষ্ট ষড়যন্ত্রে যুক্ত থাকার অভিযোগে এবং ১৯৪২ সালে ভারত রক্ষা আইনে তাঁকে কারান্তরালে কাটাতে হয়। ১৯৭৫ সালে জয়প্রকাশ নারায়ণের আন্দোলনে যোগ দেওয়ায় তিনি বিহারে কারারুদ্ধ হন। শিবনাথবাবু এই দেশে শ্রমিক আন্দোলনের অন্যতম পুরোধা ছিলেন। তাঁর নেতৃত্বে ১৯২৯ সালে লিলুয়াতে রেলওয়ে ধর্মঘট হয়। খড়গপুর রেল ধর্মঘটেও তাঁর উল্লেখযোগ্য ভূমিকা ছিল। ১৯৩৭ সালে বাংলার পাটশিল্পে নিযুক্ত কর্মীদের ধর্মঘটে তিনি নেতৃত্ব দেন। ঐ বছরেই তিনি অল ইণ্ডিয়া ট্রেড ইউনিয়ন কংগ্রেসের সভাপতি হন। ১৯৩৮ সালে এ আই টি ইউ সি ভেঙ্গে যাবার পর হিন্দ মজদুর সভা গঠিত হলে শিবনাথবাবু তাঁর অন্যতম নেতা হন। পর পর দু'বার তিনি ঐ সংস্থার সভাপতি হয়েছিলেন। ১৯৫৪-৫৫ সালে মে দিবসের অনুষ্ঠানে আমন্ত্রিত হয়ে তিনি পিকিং যান তিনি অল ইণ্ডিয়া রেলওয়ে মেন্স ফেডারেশনের সাধারণ সম্পাদক এবং পরে সহ-সভাপতি হয়েছিলেন। বেঙ্গল চটকল মজদুর ইউনিয়ন ও ক্যালকাটা ট্রামওয়েজ ওয়ার্কার্স ইউনিয়নের তিনি ছিলেন প্রথম সেক্রেটারী। শ্রীবন্দ্যোপাধ্যায় ১৯৩৭ সালে হাওড়া (রেজিষ্টার্ড ফ্যাক্টরীজ) কেন্দ্র থেকে অবিভক্ত বাংলার বিধানসভায় নির্বাচিত হন। ১৯৫২ সাল পর্যন্ত একাধিক্রমে ১৫ বৎসর তিনি উক্ত কেন্দ্রের প্রতিনিধিত্ব করেন। ১৯৭৫ সালে তিনি রাজনীতি থেকে অবসর নিয়ে গঠনমূলক কাজে আত্মনিয়োগ করেন। হাওড়া কুষ্ঠ কুটীর ও বিভিন্ন ত্রাণ সংস্থায় যুক্ত হন। বিশিষ্ট গান্ধীবাদী গঠনমূলক কর্মী সতীশচন্দ্র দাসগুপ্তের সঙ্গে কিছুদিন তিনি একযোগে কাজ করেছিলেন। শ্রীব্যানার্জীর মৃত্যুতে দেশ একজন প্রবীন শ্রমিকনেতা, স্বাধীনতা সংগ্রামী ও বিচক্ষণ রাজনীতিবিদকে হারাল।

পশ্চিমবঙ্গ বিধানসভার প্রাক্তন সদস্য ও প্রবীন আইনজীবী শ্রীগোকুলবিহারী দাস ২১শে ফেব্রুয়ারী, ১৯৮২ তারিখে বাঁকুড়া রামপুর গ্রামে তাঁর বাসভবনে পরলোকগমন করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৪ বছর। শ্রীদাস ১৯৫৭ সালে বাঁকুড়া জেলার ওন্দা বিধানসভা

কেন্দ্র থেকে বিধানসভায় নির্বাচিত হয়ে আসেন। ১৯৬২ সালেও ঐ কেন্দ্র থেকে তিনি পুনর্নির্বাচিত হন। সংসদীয় গণতন্ত্র ও আইন ব্যবসায় ছাড়াও অন্য বহু বিষয়ে শ্রীদাসের যথেষ্ট অবদান ছিল। তিনি দীর্ঘদিন বাঁকুড়ায় সংঘ ও সেবক নামে দুটি সাপ্তাহিক পত্রিকার সম্পাদনা করেছিলেন। বিভিন্ন জনহিতকর কাজের সঙ্গেও তাঁর ঘনিষ্ঠ যোগাযোগ ছিল। এই প্রবীন ও বিশিষ্ট রাজনৈতিক কর্মীর মৃত্যুতে দেশ একজন জনদরদী নেতাকে হারাল।

4-50—5 Pm.

প্রাক্তন বিধান পরিষদ সদস্য শ্রীগুরুগোবিন্দ বসু গত ৬ই জানুয়ারী ১৯৮২ তারিখে শেষনিশ্বাস ত্যাগ করেছেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৪ বছর। ১৮৮৯ সালের ৯ই অক্টোবর শ্রীবসু বর্ধমান জেলার দুর্গাপুরে জন্মগ্রহণ করেন। বর্ধমানের এম ই স্কুল ও বর্ধমান রাজ কলেজের পর তিনি স্কটিশ চার্চ কলেজে পড়াশুনা করেন এবং ঐ কলেজ থেকেই ১৯২০ সালে স্নাতক হন। তারপর বৃটেন থেকে ইনকরপোরেটেড এ্যাকাউণ্ট্যাণ্ট ও চাটার্ড সেক্রেটারী হয়ে ১৯২৪ সাল থেকে এ্যাকাউণ্ট্যাণ্ট পেশায় যোগ দেন। ১৯৩২ সালে তিনি ভারত সরকার মনোনীত ইণ্ডিয়ান এ্যাকাউণ্টেন্সি বোর্ডের সদস্য হন। তিনি ইনষ্টিটিউট অব চাটার্ড এ্যাকাউণ্টেন্সি অব ইণ্ডিয়ার প্রথমে প্রতিষ্ঠাতা সহ-সভাপতি ও পরে ১৯৫২-৫৩ সালে সভাপতি হন। ইনষ্টিটিউট অব কষ্ট এণ্ড ওয়ার্কস এ্যাকাউণ্টেণ্টের তিনি ছিলেন অন্যতম রূপকার এবং সভাপতি। ইনষ্টিটিউট অব কোম্পানী সেক্রেটারীরও তিনি ছিলেন প্রতিষ্ঠাতা সভাপতি। চাটার্ড ইনষ্টিটিউট অব সেক্রেটারি ইণ্ডিয়া এ্যাসোসিয়েশন, এ্যাকাউণ্টেণ্টস লাইব্রেরী ইত্যাদি প্রতিষ্ঠার ব্যাপারে তাঁর সক্রিয় ভূমিকা উল্লেখযোগ্য। শিল্প বাণিজ্য ও প্রযুক্তি বিদ্যার ক্ষেত্রে তাঁর যথেষ্ট অবদান ছিল। তিনি ২ বছরের জন্য বেঙ্গল ন্যাশন্যাল চেম্বার অব কমার্স এণ্ড ইণ্ডাষ্ট্রীজের সভাপতি ছিলেন। ফেডারেশন অব স্মল এণ্ড মিডিয়াম ইণ্ডাষ্ট্রীজের প্রতিষ্ঠাতা সভাপতি ছাড়াও তিনি ছিলেন বিভিন্ন কোম্পানীর চেয়ারম্যান ও ডাইরেক্টর। পশ্চিমবঙ্গ ফাইনান্সিয়াল কর্পোরেশনের সভাপতি, রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার কেন্দ্রীয় পর্ষদ ও ভারতের শিল্পোন্নয়ন ব্যাঙ্কেরও ডাইরেক্টার ছিলেন। এছাড়াও কেন্দ্র ও রাজ্য সরকার নিয়োজিত বিভিন্ন কমিটি, কমিশনেরও তিনি ছিলেন সদস্য। শ্রীবসু একজন সার্থক শিক্ষাব্রতী ছিলেন। বেঙ্গল ইঞ্জিনীয়ারিং কলেজ ও কলিকাতা বিশ্ববিদ্যালয়ে তিনি ছিলেন আমন্ত্রিত অধ্যাপক। ইণ্ডিয়ান ষ্ট্যাটিষ্টিক্যাল ইনষ্টিটিউট, ইনষ্টিটিউট অব সোস্যাল ওয়েলফেয়ার এণ্ড বিজনেস ম্যানেজমেণ্ট প্রভৃতি অগ্রণী প্রথম সারির শিক্ষা কেন্দ্রের সঙ্গেও তিনি প্রত্যক্ষভাবে যুক্ত ছিলেন। ১৯৫৭ সালে তিনি বিধান পরিষদের মনোনীত সদস্য হিসাবে শপথ গ্রহণ করেন। ১৯৬২ সালে তিনি লোকসভায় নির্বাচিত হন। শ্রীবসু বেশ কিছুদিন কলকাতা পৌরসভার অল্ডারম্যান ছিলেন। কলকাতার শেরিফ, ইম্প্রুভমেণ্ট ট্রাষ্টের ট্রাষ্টি, জাষ্টিস অব পিস ইত্যাদি বহু পদও তিনি অলঙ্কৃত করেছিলেন। বহু জনহিতকর প্রতিষ্ঠানের সঙ্গেও তাঁর ঘনিষ্ঠ যোগ ছিল। তাঁর মৃত্যুতে দেশ একজন বিশিষ্ট সমাজসেবী ও জনদরদী ব্যক্তিকে হারাল।

পশ্চিমবঙ্গ বিধান পরিষদের প্রাক্তন সদস্য শ্রীসুধীরকুমার বন্দ্যোপাধ্যায় সম্প্রতি হৃদরোগে আক্রান্ত হয়ে রামেশ্বরলাল সিংহানীয়া সেবা সদনে শেষনিশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৭০ বছর। শ্রী বন্দ্যোপাধ্যায় ১৯৬১ সালে বিধানসভার সদস্যগণ কর্তৃক পশ্চিমবঙ্গ বিধান পরিষদে নির্বাচিত হন। ১৯৬১ সাল থেকে ১৯৬৮ সাল পর্যন্ত তিনি

বিধান পরিষদের সদস্য ছিলেন। পুরুলিয়া জেলা কংগ্রেসের সম্পাদক ছাড়াও তিনি পুরুলিয়া কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের চেয়ারম্যান ছিলেন। জেলার সমবায় আন্দোলনে তিনি উল্লেখযোগ্য নেতৃত্ব দেন। জনদরদী এই কংগ্রেসী নেতার মৃত্যুতে তাঁর জেলা তথা দেশের বিশেষ ক্ষতি হল।

বিশিষ্ট সরোদিয়া শ্রীরাধিকামোহন মৈত্র গত ১৫ই অক্টোবর, ১৯৮১ তারিখে ৬৫ বছর বয়সে নীলরতন সরকার হাসপাতালে শেষনিশ্বাস ত্যাগ করেন।

সার্থক সঙ্গীত শিল্পী ও শিক্ষক, দুর্লভ সম্মানের অধিকারী শ্রীমৈত্র ১৯১৭ সালে রাজশাহীর তালন্দ গ্রামে অভিজাত পরিবারে জন্মগ্রহণ করেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ে থেকে আইন ও দর্শনশাস্ত্রে এম-এ পাশ করে তিনি রাজশাহী কলেজে অধ্যাপনা শুরু করেন। ১৯২৮ সালে সরোদিয়া আমীর খাঁর কাছে তাঁর সঙ্গীত'শিক্ষা শুরু। বাবা ব্রজেন্দ্রমোহনও সরোদবাদক। এরপর শ্রীমৈত্র দীর্ঘ ১৪ বৎসর ওস্তাদ দাবীর খাঁর কাছে সুরশৃঙ্গারের কলা-কৌশল রপ্ত করেন। অনুশীলন করেন ধ্রুপদ, ধামার ও দাদরা। ১৯৩৪ সালে অনুষ্ঠিত এলাহাবাদের নিখিল ভারত সঙ্গীত সম্মেলন ও কলকাতায় অল বেঙ্গল মিউজিক কনফারেন্স দুটি প্রতিযোগিতাতেই তিনি প্রথম হন। ১৯৩৭ সালে তিনি এলাহাবাদ ইউনিভার্সিটি মিউজিক কনফারেন্সে ওস্তাদ আলাউদ্দিন খাঁর সঙ্গে যুগলে বাজান। চন্দ্রমল্লার, অলকানন্দা, দীপকল্যাণ তাঁর সৃষ্ট নূতন রাগ। সৃজনশীল এই যন্ত্রীর তিনটি যন্ত্র মোহনবীণা, দিলবাহার ও নবদীপা।

শুধু বাদনশৈলীতেই নয়, আচার-ব্যবহারেও শ্রীমৈত্র ছিলেন সকলের প্রিয়। তাঁর মৃত্যুতে দেশের সঙ্গীত জগতে এক অপূরণীয় ক্ষতি হল।

প্রখ্যাত সুরস্রষ্টা শ্রীরাইচাঁদ বড়াল গত ২৫শে নভেম্বর, ১৯৮১ তারিখে তাঁর কলকাতার বাসভবনে শেষনিশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৭৯ বৎসর।

১৯০৩ সালে শ্রীবড়াল সুরসমৃদ্ধ বড়াল পরিবারে জন্মগ্রহণ করেন। পিতা লালচাঁদ বড়াল সে যুগের অন্যতম শ্রেষ্ঠ গায়ক হিসাবে সুবিদিত। ওস্তাদ মুস্তাক হোসেন খাঁ, পণ্ডিত বিশ্বনাথ রাও, রামজান খাঁ, ওস্তাদ হাফিজ আলি খাঁ প্রমুখ সঙ্গীত শাস্ত্রবিদদের সান্নিধ্যে তাঁর কৈশোর কাটে। প্রথম দিকে তবলা চর্চায় তিনি নিজেকে নিবেদন করেন এবং প্রথম স্বীকৃতি পান ১৯২৪ সালে লখনউ সঙ্গীত সম্মেলনে। দীর্ঘকাল তিনি কলকাতা বেতার কেন্দ্রের সঙ্গে ঘনিষ্ঠভাবে যুক্ত ছিলেন। বেতারকে সুরমাধ্যমের এক আকর্ষণীয়, বহুল প্রচার যন্ত্র হিসাবে কাজে লাগানোয় তাঁর অবদান অনস্বীকার্য। দেশীয় সঙ্গীত অর্কেষ্টার ব্যবহার তিনিই প্রথম প্রচলন করেন। নির্বাক যুগেও চলচ্চিত্রে সঙ্গীতকে কাজে লাগানোর ব্যাপারে পরীক্ষা-নীরিক্ষায় তিনি ছিলেন নিরলস সাধক। ১৯৩০ সাল থেকেই সে যুগের চিত্রমঞ্চ নিউ থিয়েটার্সের সঙ্গে তাঁর সংযোগ ঘটে। ভারতীয় সিনেমা সঙ্গীতের বিবর্তনের ইতিহাসে তাঁর ভূমিকা উল্লেখের অপেক্ষা রাখে। ছায়াছবিতে রবীন্দ্র সঙ্গীতের সার্থক ব্যবহারে তিনিই পথপ্রদর্শক।

সরকারীভাবে সুরস্রষ্টা হিসাবে শ্রীবড়াল প্রথম স্বীকৃতি পান ১৯৫৮ সালে 'সাগর সঙ্গমে' ছবির সুরকার হিসাবে। চলচ্চিত্র তথা ভারতীয় সঙ্গীত জগতে তাঁর অবদানের জন্য তাঁকে ১৯৭৮ সালে দাদাভাই ফালকে পুরস্কারে ভূষিত করা হয়। সেই বছরই সঙ্গীত নাটক একাডেমীর পুরস্কারও পান তিনি।

শ্রীবড়ালের মৃত্যুতে ভারতীয় সঙ্গীত জগতের যে ক্ষতি হল তা অপূরণীয়।

[5-50—6 p.m.]

এছাড়া সম্প্রতি আমরা দু'জন প্রখ্যাত উর্দু কবিকেও হারিয়েছি যাঁরা শুধু কবিই ছিলেন না যাঁদের কবিতার ডাক ভারতের স্বাধীনতার সংগ্রামে অত্যন্ত স্পষ্ট ছিল। প্রখ্যাত উর্দু কবি যোশ মালিহাবাদী গত ২২শে ফেব্রুয়ারী, ১৯৮২ তারিখে ইসলামাবাদে শেষনিশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৩ বৎসর। যোশ মালিহাবাদীর জন্ম ১৮৯৮ সালের ৫ই ডিসেম্বর উত্তরপ্রদেশের মলিহাবাদে। তাঁর প্রকৃত নাম শব্বির হাসান খাঁ। লেখাপড়ায় যোশের প্রথম পাঠ বাড়ীতেই উর্দু ও পার্শি ভাষায়। তিনি প্রাথমিক শিক্ষালাভ করেন লখনউ সীতাপুর স্কুলে। আগ্রার জুবিলি স্কুল ও সেণ্ট পিটার্স স্কুলেও তিনি পড়াশুনা করেন। ৯ বছর বয়স থেকেই তিনি কবিতা রচনা শুরু করেন। স্বাধীনতার সংগ্রাম তাঁকে উদ্বুদ্ধ করেছিল এবং সৌন্দর্যবোধ তাঁর কবিতাকে মাধুর্য দিয়েছিল। তাঁর কবিতা ছিল তেজ ও সুন্দরতার এক অপূর্ব নিদর্শন। জওহরলাল নেহরু ও আবুল কালাম আজাদের সান্নিধ্যে এসে তাঁর কবিতা সংগ্রামী চেতনায় উদ্বুদ্ধ হয়। তিনি 'শায়র-এ-ইনকিলাব' ও 'শায়র-এ-সবাব' নামে ভূষিত হন। যোশ "নাজ্‌ম্‌" ও "গজল" দুয়েতেই পারদর্শী ছিলেন। যদিও তাঁর বিপ্লবের অগ্নিবীণা, দেশাত্মবোধের সুরঝংকার ও ঔপনিবেশিকতার বিরুদ্ধে টংকার "নাজমের" মধ্যেই সুপ্রকাশ ছিল। গান্ধীজীর মৃত্যুতে "মারসিয়া" তার অন্যতম মহান সৃষ্টি। গদ্য রচনাতেও তিনি ছিলেন সমান পারদর্শী। "রুহ-ই-আদাব" ও ইয়াদোঁ-কি-বরাত" তাঁর শ্রেষ্ঠ গদ্য রচনা। সুপুরুষ, সুলেখক প্রখ্যাত এই পাঠান কবির মৃত্যুতে আমরা একজন গভীর জীবনধর্মী ও সংগ্রামী পুরুষকে হারালাম।

প্রখ্যাত উর্দু কবি শ্রীরঘুপতি সহায় ফিরাখ গোরখপুরি দীর্ঘকাল রোগভোগের পর গত ৩রা মার্চ, ১৯৮২ তারিখে শেষনিশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৬ বৎসর। রঘুপতির জন্ম ১৮৯৬ সালের আগষ্ট মাসে উত্তরপ্রদেশের গোরক্ষপুরে। ১৯২৫ সালে তিনি এলাহাদের ম্যুর সেণ্ট্রাল কলেজ থেকে স্নাতক হন। ১৯২৯ সালে এলাহাবাদ বিশ্ব-বিদ্যালয়ের ইংরাজী বিভাগের এম-এ পরীক্ষায় তিনি প্রথম শ্রেণীতে প্রথম হন। পরের বছর থেকে শুরু করে ১৯৫৮ সাল পর্যন্ত বিশ্ববিদ্যালয়েই অধ্যাপনা করেন। এই মহান কবি কর্মজীবনের প্রারম্ভে সিভিল সার্ভিসের লোভনীয় জীবন তুচ্ছ করে মহাত্মাজীর ডাকে সাড়া দেন এবং কংগ্রেসে যোগদান করে দেড় বছরের জন্যে কারারুদ্ধ হন। জওহরলাল নেহরু তাঁকে সারা ভারত কংগ্রেস কমিটির আণ্ডার সেক্রেটারি নিযুক্ত করেন। ফিরাখের কবিতা উর্দু জগতে এক নূতন অধ্যায়ের সূচনা করেছিল। তাঁর প্রথম দিকের রচনা ছিল মূলত: প্রেমধর্মী, মধ্যেকার রচনা মার্কসীয় চিন্তাধারায় অনুপ্রাণিত ও শোষণের বিরুদ্ধে মুখর। শেষের দিকের কবিতা জীবনের পূর্ণতার দিকে অগ্রসরমান। তাঁর হাতে উর্দু কবিতা এমনই সুললিত রূপ পেয়েছিল যে কথ্য হিন্দী থেকে তার খুব বেশী পার্থক্য ছিল না। পার্শী সংস্কৃত ও ইংরেজী সাহিত্যেও তাঁর গভীর বুৎপত্তি ছিল।

আন্দাজ, শোল-ই-সোজ, গুল-ই-নাজমা ইত্যাদি ছিল তাঁর শ্রেষ্ঠ রচনা। জ্ঞানপীঠ পুরস্কার, গালিব পুরস্কার, পদ্মভূষণ খেতাবে তাঁকে ভূষিত করে দেশ নিজেকেই সম্মানিত করেছে।

বরণীয় এই কবি, [illegible] ও ভাষাবিদের মৃত্যুতে দেশের এক অপূরণীয় ক্ষতি হল। আমি প্রয়াত বিধানসভা ও বিধান পরিষদের এই সমস্ত সদস্যদের এবং বরেণ্য মনীষীদের

স্মৃতির প্রতি গভীর শ্রদ্ধা প্রদর্শন করছি এবং তাঁদের শোকসন্তপ্ত পরিবার ও আত্মীয়স্বজনদের আন্তরিক সমবেদনা জানাচ্ছি।

এখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব তাঁরা নিজ নিজ আসনে দু' মিনিট দণ্ডায়মান হয়ে প্রয়াত সদস্যদের ও বরেণ্য নেতাদের স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করুন।

(সদস্যগণ নিজ নিজ আসনে দু' মিনিট দণ্ডায়মান থেকে নিরবতা পালন করেন।)

ধন্যবাদ।

*বিধানসভার সচিব এই শোক প্রস্তাবের প্রতিলিপি প্রয়াত ব্যক্তিদের পরিবারবর্গের কাছে পাঠিয়ে দেবেন।*

*সভার কাজ আগামী সোমবার ৮ই মার্চ বেলা ৩টা পর্যন্ত মুলতবী রইল।*

**Adjournment**

The House was then adjourned at 5-06 P.M. till 3 P.M. on Monday, the 8th March, 1982, at the Assembly House, Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

THE ASSEMBLY met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 8th March 1982 at 3 p.m.

**Present :**

Mr. Speaker ( SHRI SYED ABUL MANSUR HABIBULLAH ) in the Chair, 20 Ministers, 7 Ministers of State and 190 Members.

( 3—3-19 p.m. )

**Budget of the Govt. of West Bengal, 1982-83**

**মিঃ স্পিকার :** এখন আমি অর্থবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে ১৯৮২-৮৩ সালের বার্ষিক আর্থিক বিবরণী এবং একটি ভোট অন এ্যাকাউন্ট উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

**ডঃ অশোক মিত্র :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

আপনার অনুমতি নিয়ে রাজ্য সরকারের পক্ষে আমি ১৯৮২-৮৩ সালের বার্ষিক আর্থিক বিবরণী এবং একটি ভোট অন একাউন্টের আবেদন উপস্থাপন করছি। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, নিয়মনীতি অনুযায়ী বিধানসভার নির্বাচন এবছর অনুষ্ঠিত হওয়ার কথা। আগামী ১৫ই মার্চের মধ্যে নির্বাচন সম্পন্ন করার জন্য নির্বাচনী কমিশনারকে আমরা অনুরোধ জানিয়েছিলাম। এটা এখন স্পষ্ট যে আগামী আর্থিক বছর পড়বার আগে নির্বাচন অনুষ্ঠিত হতে পারছে না। এই অবস্থায় নতুন আর্থিক বছরের শুরু থেকে বিধানসভার ও সরকারের, মেয়াদ শেষ হওয়ার দিন পর্যন্ত ব্যয়নির্বাহের উদ্দেশ্যে একটি ভোট অন একাউন্ট মঞ্জুর করানো দরকার। সেই সঙ্গে সংবিধানের ২০২ সংখ্যক ধারা অনুযায়ী আমাকে বার্ষিক আর্থিক বিবরণী এবং আয়-ব্যয়ের হিসেবও পেশ করতে হবে। আয়-ব্যয়ের হিসেবটি অবশ্য সংশোধনসাপেক্ষ। নতুন সরকার ক্ষমতাসীন হওয়ার পর ব্যয়বরাদ্দ অবশ্যই পর্যালোচিত হবে; সম্ভবত রাজস্ব খাতেও নতুন প্রস্তাবাদি উত্থাপিত হবে।

২। আরও অন্তত দুটি কারণে বার্ষিক আর্থিক বিবরণীটি সংশোধনসাপেক্ষ। এই বিবরণীতে ১৯৮১-৮২ সালে রাজ্য তহবিলে অন্তিম ঘাটতির, এবং অতএব ১৯৮২-৮৩ সালের প্রারম্ভিক ঘাটতির যে অঙ্ক উপস্থাপিত হয়েছে তা রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া থেকে প্রাপ্ত তথ্যের ভিত্তিতে। ১৯৮১ সালের জানুয়ারী মাস থেকে ছ' মাসেরও বেশি সময় রিজার্ভ ব্যাঙ্কের কাজকর্ম প্রায় বন্ধ ছিল; রাজ্য সরকারের যে-হিসেবপত্র তাঁরা রাখেন, তা-ও সেই একই কারণে বিপর্যস্ত ছিল। এই

বিশৃঙ্খলার পরিণতি অনেক দূর গড়িয়েছে। ১৯৮০-৮১ সালের প্রথম ন'মাসে বিভিন্ন বাণিজ্যিক কর থেকে আমাদের সংগ্রহ ছিল ১৯৭৯-৮০ সালের অনুরূপ সময়ের সংগ্রহ থেকে ৩০ শতাংশের মত বেশি ; ১৯৮১ সালের জানুয়ারী থেকে মার্চ পর্যন্ত তিন মাসে আমাদের সেই সংগ্রহ দেখা গেল ভীষণরকম কমে গেছে। আমাদের আশা ছিল যে ১৯৮০-৮১ সালের আর্থিক বছরের শুরুতে রাজ্য তহবিলে যে ঘাটতি ছিল, অর্থাৎ ৬৫ কোটি টাকা, সেই একই ঘাটতিতে বছরটি শেষ হবে ! সেই আশা তাই পূরণ হয়নি। রিজার্ভ ব্যাঙ্কের তথ্যানুযায়ী ১৯৮০-৮১ সালের অন্তিম ঘাটতি দাঁড়িয়েছে ১১১ কোটি টাকা। এবং ঐ একই হিসেবে, অব্যবহিত পরের তিন মাসে অবস্থা আরও ভয়ঙ্কর মোড় নেয়। রিজার্ভ ব্যাঙ্কের কাজকর্ম বিঘ্নিত হওয়ায় ঐ প্রতিষ্ঠানের পক্ষ থেকে রাজ্য সরকারকে দৈনিক হিসেব পাঠানো বন্ধ করে দেওয়া হয়েছিল। ১৯৮১ সালের সেপ্টেম্বরে যখন এই হিসেব ফের পাঠানো শুরু হলো, তখন রিজার্ভ ব্যাঙ্কের পক্ষ থেকে জানানো হলো যে, বর্তমান আর্থিক বছরের প্রথম তিন মাসে আমাদের ওভার ড্রাফটের পরিমাণ নাকি ভীষণ বৃদ্ধি পেয়েছে : ১৯৮১ সালের ৩১শে মার্চ যা ছিল ১১১ কোটি, তা ২৮শে জুন বেড়ে ২৫৩ কোটি টাকায় দাঁড়িয়েছে। মাত্র বারো সপ্তাহের ব্যবধানে ওভার ড্রাফটের পরিমাণ ১৪২ কোটি টাকা বেড়ে যাওয়া খুবই অস্বাভাবিক। পূর্ববর্তী চার বছরে অনুরূপ সময়ে ওভারড্রাফট অতি সামান্যই বেড়েছিল ; বর্তমান আর্থিক বছরেও জুন মাসের শেষ সপ্তাহ থেকে আজ পর্যন্ত ওভার ড্রাফটের পরিমাণ মোটামুটি একই আছে। অর্থাৎ কিনা, রিজার্ভ ব্যাঙ্কের তথ্য থেকেই দেখা যাচ্ছে, গত সাড়ে আট মাসে আমাদের ওভার ড্রাফটের প্রায় স্থিতাবস্থা ; আশা করছি, জুন মাসে যে-ঘাটতি ছিল, বর্তমান আর্থিক বছরের শেষ পর্যন্ত তার হেরফের ঘটবে না। বছরের গোড়ায়, মাত্র বারো সপ্তাহ সময়ের মধ্যে, ওভার ড্রাফটের অঙ্ক আকস্মিক কী করে অতটা বৃদ্ধি ঘটলো তা নিয়ে তদন্ত প্রয়োজন বলে আমরা কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি, এবং সেই উদ্দেশ্যে পরিকল্পনা কমিশন, কেন্দ্রীয় অর্থমন্ত্রক, রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া, কম্পট্রোলার ও অডিটর জেনারেলের দপ্তর এবং রাজ্য সরকারের প্রতিনিধিদের নিয়ে একটি কমিটি গঠনের প্রস্তাব রেখেছি।

৩। আরো যা উল্লেখ করা প্রয়োজন, ১৯৮২-৮৩ সালের অনুমিত বার্ষিক ব্যয়বরাদ্দের হিসেবে রাজ্যের বার্ষিক পরিকল্পনার জন্য ৭৫৮ কোটি টাকা ধরা হয়েছে। মাননীয় সদস্যরা জানেন যে, রাজ্যের উন্নয়নমূলক ব্যয় উত্তরোত্তর ঊর্ধ্বগতি করার উদ্দেশ্যে আমরা গত পাঁচ বছর নিরবচ্ছিন্ন চেষ্টা চালিয়ে গেছি। ১৯৭৬-৭৭ সালে রাজ্যের বার্ষিক পরিকল্পনার পরিমাণ যেখানে ছিল ২৩০ কোটি টাকার মত, সেটা বাড়িয়ে বাড়িয়ে বর্তমান বছরে ৬৭০ কোটি টাকায় দাঁড় করানো গেছে। উন্নয়নের গতি অব্যাহত রাখতে আমরা দৃঢ়প্রতিজ্ঞ : ১৯৮২-৮৩ সালে রাজ্যের বার্ষিক পরিকল্পনার পরিমাণ আরও বাড়ানো তাই নিতান্ত প্রয়োজন। বছর ভ'রে যে-দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটেছে তার পরিপ্রেক্ষিতে আমাদের এই বর্ধিত বরাদ্দের প্রস্তাব খুবই সঙ্গত। দুর্ভাগ্যের কথা, এ-ব্যাপারে পরিকল্পনা কমিশনের সঙ্গে কোনো মতৈক্যে পৌঁছনো যায়নি। কমিশনকে আমরা জানিয়ে দিয়েছি যে, রাজ্যের বার্ষিক পরিকল্পনার পরিমাণ নির্ধারণের চূড়ান্ত অধিকার অন্য কারও নয়, এই বিধানসভার। তাছাড়া গোটা বছরে পরিকল্পনার পরিমাণ কী হবে তা স্থির করবার অধিকারও আমাদের নেই। নতুন সরকারকেই বিষয়টি পর্যালোচনা করতে হবে।

৪। সুতরাং, আরেকবার বলছি, ১৯৮২-৮৩ সালের প্রারম্ভিক ও অন্তিম ঘাটতির হিসেব দুটোই সংশোধনসাপেক্ষ। নিছক সাংবিধানিক প্রয়োজনেই আমি এই হিসেবগুলি উপস্থিত পেশ করছি।

৫। বামফ্রণ্টের নেতৃত্বে বিগত পাঁচ বছরে পশ্চিমবঙ্গে যে-বিরাট বিশাল আর্থিক পরিবর্তন ঘটেছে তা নিয়ে বিশদ করে গত বছরের বাজেট বিবৃতিতে বলেছিলাম। দু'দিন আগে রাজ্যপাল যে-ভাষণ দিয়েছেন, এবং আজ যে-আর্থিক পর্যালোচনা (Economic Review) এই সভায় দাখিল করা হয়েছে, তাতেও এ-সম্পর্কে প্রচুর আলোচনা আছে। আমি অযথা পুনরাবৃত্তি করতে চাই না। আমাদের কাজকর্ম সম্পর্কে মতামত জানাবার সুযোগ পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ অচিরেই পাবেন; বিন্দুমাত্র সন্দেহ নেই যে এই সুযোগ যথাযথ ব্যবহার করে তাঁরা বামফ্রণ্ট সরকারের বিভিন্ন লক্ষ্য ও নীতির প্রতি পূর্ণতম সমর্থন জানাবেন। আপাতত আমি শুধু আর্থিক ব্যবস্থাপনার ক্ষেত্রে সমস্ত রাজ্য সরকারগুলিকে, এবং বিশেষ ক'রে পশ্চিমবঙ্গ সরকারকে, যে জটিল সমস্যার সম্মুখীন হতে হচ্ছে সেই সম্পর্কে কয়েকটি কথা বলবো।

৬। ১৯৭৭ সালে দায়িত্ব গ্রহণ করার পর থেকে আজ পর্যন্ত রাজস্ব সংগ্রহের ক্ষেত্রে আমরা বিপুল অগ্রগতি ঘটাতে পেরেছি, মাননীয় সদস্যগণ তা জানেন। আমাদের প্রয়াসের ফলশ্রুতিস্বরূপ যেখানে ১৯৭৬-৭৭ সালে রাজ্য বাজেটে ব্যয়ের পরিমাণ ছিল ৭৬০ কোটি টাকার মতো, সেটা বর্তমান বছরে বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে প্রায় ১,৭৭০ কোটি টাকায়। ১৯৭৭ সালের পূর্ববর্তী তিরিশ বছরে যে-পরিমাণ অতিরিক্ত রাজস্ব সংগৃহীত হয়েছিল, গত পাঁচ বছরেই সংগ্রহ হয়েছে তার চেয়ে বেশী। রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার একটি বিশ্লেষণীতে উল্লেখ আছে এরই মধ্যে কোনো কোনো বছরে, বাকি ২১টি রাজ্য যে-অতিরিক্ত রাজস্ব সংগ্রহ করেছে, আমরা পশ্চিমবাংলায় একাই তার চেয়ে বেশী করেছি। এতদ্‌সত্ত্বেও, বিশেষত কেন্দ্রীয় সরকারের বিভিন্ন নীতির ফলে, রাজ্য সরকারকে খুবই আর্থিক টানাপোড়েনের মধ্যে থাকতে হচ্ছে। আন্তর্জাতিক অর্থভাণ্ডারের নির্দেশক্রমে কেন্দ্রীয় সরকার ইদানীং বিভিন্ন অত্যাবশ্যক তথা মৌলিক পণ্যসামগ্রীর ঢালাও মূল্য বৃদ্ধি করে চলেছেন, রেলের যাত্রী ভাড়া ও মাশুলও বাড়িয়ে বাড়িয়ে চলেছেন। ফলে আয় ও ব্যয় উভয় ক্ষেত্রেই রাজ্য সরকারগুলিকে গভীর সমস্যার মুখোমুখি হতে হচ্ছে। কেন্দ্রের নীতির ফলে মূল্যবৃদ্ধিহেতু যে-দুর্দশা ঘটছে, তা থেকে ঈষৎ পরিত্রাণের ব্যবস্থা করে দেওয়ার জন্য রাজ্য সরকারগুলি অবিশ্রান্ত উপরুদ্ধ হচ্ছেন। অথচ জিনিসপত্রের দাম বাড়ার চাপে যেহেতু জনসাধারণ ইতিমধ্যেই ক্লিষ্ট-দীর্ণ, তাঁদের উপর নতুন করে করের বোঝা চাপিয়ে বাড়তি রাজস্ব সংগ্রহের ব্যবস্থাও রাজ্য সরকার-গুলি নিতে পারছেন না। এই পরিপ্রেক্ষিতে আরো বিশেষ করে কেন্দ্র থেকে রাজ্যের হাতে অধিকতর সম্পদ হস্তান্তরের প্রশ্নটি অত্যন্ত জরুরি হয়ে দেখা দিয়েছে। মাননীয় সদস্যরা জানেন, এই ব্যাপারে আমাদের আন্দোলন অব্যাহত আছে। আমরা মনে করি যে, এ-ধরনের আর্থিক পুনর্বিন্যাস করতে পারলে দেশের আর্থিক উন্নতি সামগ্রীকভাবে দ্রুততর হবে, উন্নয়নের ক্ষেত্রে আঞ্চলিক বৈষম্যও হ্রাস পাবে; কেন্দ্রের স্বৈরাচারী প্রবণতাও এই পরিবর্তনের ফলে কিছুটা প্রশমিত হবে।

৭। মাননীয় সদস্যগণ জানেন যে অতিরিক্ত অন্তঃশুল্ক (বিশেষ গুরুত্বপূর্ণ পণ্যাদি) আইনের [Additional Duties of Excies (Goods of Special Importance) Act]

ধারার তামাক ও তামাকজাত সামগ্রী, চিনি ও বস্ত্রের উপর রাজ্য সরকারগুলির বিক্রয়কর আরোপের অধিকার কেড়ে নেওয়া হয়েছে, ফলে রাজস্ব সংগ্রহের ক্ষেত্রে আমরা মস্ত ক্ষতির সম্মুখীন। ঐ আইনের বৈধতা প্রশ্ন করে সুপ্রীম কোর্টের কাছে আমরা রীট আবেদন করেছি, মাননীয় সদস্যগণ তা-ও জানেন। ঐ আবেদনের নিশত্তি না হওয়া সত্ত্বেও আরো বেশ কয়েকটি গুরুত্বপূর্ণ পণ্যাদি ঐ আইনের অন্তর্ভুক্ত করবার জন্য কেন্দ্রীয় সরকার উঠেপড়ে লেগেছেন। এই পণ্যগুলির মধ্যে পেট্রোলিয়ামজাত সামগ্রী, রাসায়নিক সার, সিমেন্ট, অ্যালুমিনিয়াম, কাগজ ইত্যাদি উল্লেখযোগ্য। রাজ্য সরকার, এবং পশ্চিমবাংলার সাধারণ মানুষ, সর্বশক্তি দিয়ে কেন্দ্রের এই প্রয়াস ব্যাহত করবার চেষ্টা করবেন। কেন্দ্রীয় বিক্রয়কর আইনের (Central Sales Tax) যে-ধারাবলে বিশেষ গুরুত্বপূর্ণ পণ্যের ক্ষেত্রে ৪ শতাংশ বেশী হারে বিক্রয়কর বসাবার অধিকার রাজ্য সরকারগুলির কাছ থেকে কেড়ে নেওয়া হয়েছে, তার বিরুদ্ধেও আমরা প্রতিবাদ জানাবো, আন্দোলন করবো। এই ধারা বলবৎ থাকার ফলে আমাদের মতো অনেক রাজ্যের পক্ষেই কয়লা, লোহা ও ইস্পাতের মতো মূল্যবান পণ্য থেকে তেমন রাজস্ব সংগ্রহ করা সম্ভব হচ্ছে না।

৮। সাংবিধানিক নিয়মানুসারে রপ্তানি পণ্যের উপর রাজ্য সরকারগুলি কোন বিক্রয়কর বসাতে পারেন না। কেন্দ্রীয় সরকার বহির্বাণিজ্যের উপর আজকাল বিশেষ জোর দিচ্ছেন। ফলে চা-পাট ইত্যাদি অনেক বেশী পরিমাণে বিদেশে রপ্তানি হচ্ছে; তাতে কিন্তু রাজ্য সরকারের রাজস্ব ক্ষতিগ্রস্ত হচ্ছে। এসব ক্ষেত্রে রাজ্য সরকারগুলির জন্য যথোচিত ক্ষতি-পূরণের ব্যবস্থা করা কেন্দ্রের কর্তব্য।

৯। সংবিধানের ২৬৯ সংখ্যক ধারায় যে-ব্যবস্থাদি উল্লিখিত আছে, সেগুলি প্রয়োগ করলে প্রচুর বাড়তি রাজস্ব সংগ্রহ সম্ভব। ঐ ধারার অন্তর্ভুক্ত বিষয়াবলীর ক্ষেত্রে শুল্ক ও কর নির্ধারণ তথা সংগ্রহ করবার অধিকার কেন্দ্রীয় সরকারের, কিন্তু সংগৃহীত রাজস্বের পুরোটাই রাজ্য সরকারগুলিকে দিতে হয়। কেন্দ্রীয় সরকার এই ধারা অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করতে কোনো-রকম উৎসাহই দেখান নি। আমাদের তাই দাবী, সংবিধান সংশোধন করে ঐ ধারায় উল্লিখিত কর ও শুল্ক নির্ধারণের অধিকার রাজ্যগুলির হাতে ছেড়ে দেওয়া হোক।

১০। সংবিধানে নির্দেশ দেওয়া আছে, কেন্দ্রীয় সরকার অন্তঃশুল্ক থেকে যে-রাজস্ব সংগ্রহ করবেন, তা রাজ্যগুলির সঙ্গে ভাগ ক'রে নিতে হবে। সপ্তম অর্থ কমিশনের অনুজ্ঞা অনুযায়ী ঐ রাজস্বের শতকরা ৪০ ভাগ রাজ্যগুলির প্রাপ্য। কমিশনের এই নির্দেশ এড়ানোর উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার অন্তঃশুল্কের পরিবর্তন না ঘটিয়ে সোজাসুজি প্রশাসনিক আদেশ দিয়ে কয়লা, পেট্রোলিয়ামজাত সামগ্রী, রাসায়নিক সার ইত্যাদির দাম হালে বাড়িয়ে যাচ্ছেন। আমাদের তাই এটাও দাবী, প্রশাসনিক আদেশবলে মূল্যবৃদ্ধি ঘটিয়ে এ সমস্ত পণ্যের ক্ষেত্রে যে বাড়তি রাজস্ব কেন্দ্র সংগ্রহ করেছেন ও করবেন, তার অন্তত ৪০ শতাংশ রাজ্যগুলিকে দিতে হবে।

১১। বাজার ঋণপত্র ছেড়ে কেন্দ্র যে-অর্থ সংগ্রহ করেন, দশ বছর আগে পর্যন্তও রাজ্য-গুলির সঙ্গে তা সমানভাবে ভাগ ক'রে নেওয়ার রেওয়াজ ছিল। অথচ এবছর ঋণপত্র থেকে সংগৃহীত অর্থের মাত্র ১৫ শতাংশ রাজ্যগুলিকে দেওয়া হয়েছে। আমাদের দাবী এখন থেকে ঋণের মধ্যবর্তিতায় সংগৃহীত রাজস্বের ৫০ শতাংশ রাজ্যগুলিকে দিতে হবে।

১২। কয়লা ও অন্যান্য খনিজ দ্রব্যের ক্ষেত্রে মূল্যানুপাতিক ভিত্তিতে রাজ্যগুলিকে রয়্যালটি দিতে কেন্দ্রীয় সরকার কিছুতেই সম্মত হচ্ছেন না। অপরিশোধিত তেলের ক্ষেত্রে যেমন, কয়লা ও অন্যান্য খনিজ দ্রব্যাদির ক্ষেত্রেও তেমনি বাজার দরের ২০ শতাংশ রয়্যালটি হিসেবে দেওয়ার জন্য কেন্দ্রের কাছে আমরা দাবী রাখবো এবং এ-ব্যাপারে জনসমর্থন চাইবো।

১৩। এই সভার অনুমোদন নিয়ে ১৯৭৯ সালের এপ্রিল মাস থেকে রাজ্য সরকারী কর্মচারী ও অন্যান্য যাঁরা রাজ্য সরকারের কাছ থেকে বেতন ও মজুরী পেয়ে থাকেন, তাঁদের প্রত্যেকের ক্ষেত্রে কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এখন পর্যন্ত এ-ব্যাপারে আমাদের ২০০ কোটি টাকারও বেশী অতিরিক্ত খরচ হয়েছে; বাজেটের ঘাটতির একটি বড়ো কারণ এই ব্যয়ভার। আমরা ব'লে আসছি, নিছক নৈতিক কারণেই কেন্দ্রের উচিত এই বাড়তি বোঝার দায় রাজ্য সরকারকে পুরোপুরি মিটিয়ে দেওয়া। এখন পর্যন্ত এই দাবী মানা হয়নি। আশা করবো অদূর ভবিষ্যতে যে অষ্টম অর্থ কমিশন গঠিত হচ্ছে, তাঁরা বিষয়টি পর্যালোচনা ক'রে যথাযথ ব্যবস্থা নেবেন।

১৪। আন্তর্জাতিক অর্থভাণ্ডার থেকে বিশেষ ব্যবস্থা অনুযায়ী **(Extended Fund Facility)** ঋণ নেওয়ার প্রত্যক্ষ ফল হিসেবে কেন্দ্রীয় সরকারের উপর এখন অনুজ্ঞা পৌঁছেছে যে বেসরকারী বিনিয়োগকে উৎসাহ দিতে হবে এবং সেই সঙ্গে সরকারী খাতে ব্যয়-সঙ্কোচের ব্যবস্থা গ্রহণ করতে হবে। কেন্দ্রীয় সরকার নিজে ব্যয়-সঙ্কোচ করতে অনিচ্ছুক, এমনকি অপ্রয়োজনীয় নানা খরচও কমিয়ে আনতে তাঁদের অনীহা। কেন্দ্র চাইছেন একমাত্র রাজ্য সরকারগুলিই তাঁদের খরচ কাটছাঁট করুক; বিশেষ ক'রে উন্নয়নমূলক খরচ কমিয়ে আনুক, দরিদ্রশ্রেণীর জন্য উদ্দিষ্ট ব্যয়নির্বাহও কমিয়ে আনুক। অথচ যদি হিসেব নেওয়া যায় ধরা পড়বে, ১৯৭৯-৮০ সাল থেকে শুরু করে আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের বাজেটে ঘাটতির পরিমাণ দাঁড়িয়েছে প্রায় সাত হাজার কোটি টাকার কাছাকাছি, অন্য পক্ষে বাইশটি রাজ্য সরকারের মোট ঘাটতি আড়াই হাজার কোটি টাকার বেশী নয়, যার প্রতিফলন ঘটছে ওভার ড্রাফটে। এই অকাট্য তথ্য সত্ত্বেও কেন্দ্র চাপ সৃষ্টি করে যাচ্ছেন যে রাজ্যগুলিকেই শুধু ওভার ড্রাফট কমাতে হবে, পরিকল্পনার ব্যয়বরাদ্দ ছাঁটতে হবে ইত্যাদি। আমরা এই অযৌক্তিকতার প্রতিবাদ করেছি ও করবো, দাবী জানাবো যে ব্যাঙ্ক থেকে ধার নিয়ে ঘাটতি মেটানোর ব্যাপারে কেন্দ্র এবং রাজ্য সরকারগুলির প্রতি সমভাবাপন্ন আচরণ করা হোক।

১৫। মাননীয় সদস্যগণ এটা জানেন যে আয়করের কোনোরকম পুনর্বিন্যাস করা হলে রাজ্য সরকারগুলির রাজস্বের উপর তার প্রভাব পড়ে, কারণ আয় থেকে সংগৃহীত রাজস্বের শতকরা নব্বুই ভাগ রাজ্যগুলির প্রাপ্য। রাজ্য সরকারের এবং সাধারণ মানুষের স্বার্থজড়িত এ-ধরনের যে-কোন ব্যাপারে সিদ্ধান্তে পৌঁছনোর আগে কেন্দ্রের স্পষ্টতই উচিত রাজ্যগুলির সঙ্গে বিশদ আলোচনা করা।

১৬। মাননীয় সদস্যদের দৃষ্টি অন্য একটি ব্যাপারের দিকেও আকৃষ্ট করতে চাই। কিছু কিছু দুর্নীতিগ্রস্ত ব্যক্তি সঞ্চয়-তথ্য-বিনিয়োগের নামে নিরপরাধ নাগরিকদের প্রতারণা করে যাচ্ছেন। অথচ এ-সম্পর্কে যথাযোগ্য ব্যবস্থা নিতে কেন্দ্র ও রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়ার গভীর অনীহা। এমনকি সুপ্রীম কোর্টের প্রধান বিচারপতির স্পষ্ট নির্দেশ সত্ত্বেও এখন পর্যন্ত

কোনও পদক্ষেপ নেওয়া হয়নি। মাননীয় সদস্যদের এটুকু আশ্বাস দিতে পারি যে কেন্দ্রের মনোভাব যাই হোক না কেন, দুর্নীতিগ্রস্ত কার্যকলাপের বিরুদ্ধে আমাদের লড়াই অব্যাহত থাকবে।

১৭। সব শেষে মাননীয় সদস্যদের জানা প্রয়োজন, এক বছরেরও বেশী সময় আমরা অপেক্ষা করে আছি, রাজ্য সরকারের নিজের উদ্যোগে একটি বাণিজ্যিক ব্যাঙ্ক স্থাপনের যে-প্রস্তাব আমরা রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া এবং কেন্দ্রীয় সরকারের কাছে রেখেছিলাম, সে-সম্পর্কে এখনো কোন সাড়া পাওয়া যায়নি। বিগত পাঁচ বছরের অভিজ্ঞতা থেকে এটা বলতে পারি, গ্রাম-শহরের পেটে-খাওয়া মানুষের উপার্জন তথা কর্মসংস্থানের প্রসার ঘটাতে হলে এ-ধরনের ব্যাঙ্ক স্থাপন একান্ত প্রয়োজন। এ-ব্যাপারে কেন্দ্রের দীর্ঘসূত্রতা সত্যিই বিস্ময়জনক; সাধারণ মানুষের হিতাহিত নিয়ে ঐ সরকারের যে আদৌ মাথাব্যথা নেই, স্পষ্ট প্রমাণ এটা।

১৮। এ-সমস্ত বিষয়েই আসন্ন নির্বাচনে আমরা জনসাধারণের নির্দেশ ও অনুমোদন চাইবো; তাঁদের আশীর্বাদে বলীয়ান হয়ে এই রাজ্যে, ও সারা দেশে, আর্থিক-সামাজিক পরিবর্তন সংসাধনের সংগ্রামে নতুন ক'রে অগ্রসর হবো। কিছু কিছু অভিসন্ধিমূলক ব্যক্তি যাঁরা নির্বাচকমণ্ডলীর মুখোমুখি হ'তে ভয় পান, এই রাজ্যের নির্বাচন পিছিয়ে দেওয়ার জন্য, ও সেই সঙ্গে গণতন্ত্র স্তব্ধ করার জন্য, নানা ষড়যন্ত্রে লিপ্ত হয়েছেন। কিন্তু পৃথিবীর ইতিহাসের নিয়ামক কাপুরুষরা বা ষড়যন্ত্রকারীরা না, নিয়ামক দেশের সাধারণ মানুষ।

## পশ্চিমবঙ্গের বার্ষিক আর্থিক বিবরণী, ১৯৮২-৮৩

(হাজার টাকার হিসেবে)

| | প্রকৃত, ১৯৮০-৮১ | বাজেট, ১৯৮১-৮২ | সংশোধিত, ১৯৮১-৮২ | বাজেট, ১৯৮২-৮৩ |
|---|---|---|---|---|
| আদায়— | | | | |
| প্রারম্ভিক তহবিল | —৪০,২৭,০৯ | —৬৫,০১,০০ | —১,১১,৭৭,৬৪ * | —২,৬২,৫৬,৬০ |
| রাজস্ব আদায় | ১০,৯১,৭০,৪৫ | ১২,৯৭,৫৬,৫৩ | ১২,৯৩,৩৮,৮৬ | ১৪,৬৫,২১,০০ |
| ঋণ খাতে আদায়— | | | | |
| সরকারী ঋণ | ৯,৩৭,৮৬,০৬ | ৭,২০,২৬,৩০ | ১২,৪৬,৮৫,৮৬ | ৯,৫১,৪৮,৩১ |
| ঋণ | ১৯,০০,৫৫ | ৩৯,৮৬,৬৪ | ৪১,৭৩,৮৬ | ৫১,৩৬,৩৬ |
| আপন্ন তহবিল ও গণ হিসেব থেকে আদায় | ২৭,১৪,৮৭,৪৮ | ১৫,৭২,৭৯,৯১ | ২৯,৫২,৮৩,৫৫ | ৩৫,২৪,১০,১৩ |
| মোট— | ৪৭,২৩,১৭,৪০ | ৩৫,৬৫,৪৮,৩৮ | ৫৪,২৩,০৪,৪৯ | ৫৭,২৯,৫৯,২০ |

| | | | | |
|---|---|---|---|---|
| ব্যয়— | | | | |
| রাজস্ব খাতে ব্যয় | ১১,১৫,২১,১৪ | ১২,৬৪,০৫,৯৫ | ১৪,২৭,১৩,৮৪ | ১৫,৩২,১৬,৪৯ |
| মূলধন খাতে ব্যয় | ১,০৬,৬৯,৫৭ | ১,৪৮,৭০,১৫ | ১,৯১,০২,২৯ | ২,১০,৯১,৫৪ |
| ঋণ খাতে ব্যয়— | | | | |
| সরকারী ঋণ | ৭,৩১,০৮,২৬ | ৫,২১,৪৪,৭৬ | ৯,৫১,১৭,৪৩ | ৬,০৮,৩২,৩০ |
| ঋণ | ১,৭৮,৫৪,৮৪ | ২,১৬,০৯,৬৪ | ২,৩০,৮৪,৪৩ | ২,৬৪,২৯,৬০ |
| আপন্ন তহবিলে স্থানান্তর | — | — | ১৫,০০,০০ | — |
| আপন্ন তহবিল ও গণ হিসেব থেকে ব্যয় | ২৬,৬৪,৩৫,৬৮ | ১৫,২২,১৮,৮৮ | ২৮,৭০,৪৩,১০ | ৩৪,৭২,৭৭,৮৩ |
| সমাপ্তি তহবিল | —৭২,৭২,০৯ | —১,০৭,০১,০০ | —২,৬২,৫৬,৬০ | —৩,৫৮,৮৮,৫৬ |
| মোট— | ৪৭,২৩,১৭,৪০ | ৩৫,৬৫,৪৮,৩৮ | ৫৪,২৩,০৪,৪৯ | ৫৭,২৯,৫৯,২০ |

* রিজার্ভ ব্যাঙ্কের হিসেব: সংশোধনসাপেক্ষ

(হাজার টাকার হিসেবে)

| | প্রকৃত, ১৯৮০-৮১ | বাজেট, ১৯৮১-৮২ | সংশোধিত, ১৯৮১-৮২ | বাজেট, ১৯৮২-৮৩ |
|---|---|---|---|---|
| নীট ফল— উদ্বৃত্ত (+) ঘাটতি (—) | | | | |
| (ক) রাজস্ব খাতে | —২৩,৫০,৬৯ | +৩৩,৫০,৫৮ | —১,৩৩,৭৪,৯৮ | —৬৬,৯৫,৪৯ |
| (খ) রাজস্ব খাতের বাইরে | —৮,৯৪,৩১ | —৭৫,৫০,৫৮ | —১৭,০৩,৯৮ | —২৯,৩৬,৪৭ |
| (গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট | —৩২,৪৫,০০ | —৪২,০০,০০ | —১,৫০,৭৮,৯৬ | —৯৬,৩১,৯৬ |
| (ঘ) প্রারম্ভিক তহবিল সহ নীট | —৭২,৭২,০৯ | —১,০৭,০১,০০ | —২,৬২,৫৬,৬০ | —৩,৫৮,৮৮,৫৬ |
| (ঙ) অতিরিক্ত সম্পদ সংগ্রহ | — | +৪২,০০,০০ | — | — |
| (চ) প্রতিশ্রুত অতিরিক্ত ব্যয় | — | — | — | — |
| (ছ) প্রারম্ভিক তহবিল এবং (চ) ও (ঙ) নং দফাসহ | — | —৬৫,০১,০০ | — | — |

**মিঃ স্পিকার:** সভার কাজ আগামী ১০ই মার্চ, ১৯৮২ বেলা ১টা পর্যন্ত মুলতুবী রইল।

**Adjournment**

**The House was then accordingly adjourned at 3-10 P.M. till 1 P.M. on Wednesday the 10th March, 1982, at the Assembly House, Calcutta.**

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 10th March, 1982, at 1-00 p.m.

**Present**

Mr. Speaker (SHRI SYED ABUL MANSUR HABIBULLAH) in the Chair, 19 Ministers, 6 Ministers of State and 179 Members.

## STARRED QUESTIONS
**(to which oral answers were given)**

### নূতন শিল্প প্রকল্প মঞ্জুর

[1-00—1-10 p.m.]

*১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬) **শ্রীঅমলেন্দ্র রায়** : শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, এ-রাজ্যের শিল্পায়নের জন্য বর্তমান ভারত সরকার এ পর্যন্ত (৩১শে জানুয়ারী, ১৯৮২) কয়টি নতুন (অরিজিন্যাল) প্রকল্পকে মঞ্জুরি দিয়েছেন ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** ৩৯টি।

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি যে এই শিল্পগুলি কি কি ধরনের।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এই সম্পর্কে আপনাকে একটু ক্লিয়ার করা দরকার। আপনার প্রশ্ন ছিল যে, শ্রীমতী ইন্দিরা গান্ধীর সরকার ১৯৮০ সালের জানুয়ারী মাসে আসার পর এবং এই বছর ৩১শে জানুয়ারীর মধ্যে কতগুলি শিল্প লাইসেন্স পেয়েছে।

**শ্রীসুনীতি চট্টরাজ :** স্যার, আমার একটা পয়েণ্ট অফ ওর্ডার আছে। স্যার, উনি এই প্রশ্ন পেলেন কোথা থেকে। এখানে তো ইন্দিরা গান্ধীর নাম নেই। এখানে তো এই ধরনের কোন প্রশ্ন নেই।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** আমি জিনিসটা একটু পরিষ্কার করে দিতে চাই। লেটার অফ ইনটেণ্ট কিংবা লাইসেন্স এটা ১৯৭৭ সাল থেকে নয়। ৩৯টি যে পাওয়া গেছে সেটা ১৯৮০-এর জানুয়ারী থেকে—নূতন সরকার আসার পর ১৯৮২ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত। অর্থাৎ এই ৩৯টি লেটার অফ ইনটেণ্ট এই সরকারের কাছ থেকে পাওয়া গেছে। এই সরকার বলতে আমি ইন্দিরা গান্ধীর সরকার বলেছি। ইন্দিরা গান্ধীর নাম করলেই আপনারা চটে যাবেন ? ইলেকট্রিক্যাল ১৪টি, ইলেকট্রনিক শিল্প ১০টি, কাঁচ শিল্প ১টি, পাটজাত দ্রব্যের শিল্প ২টি, আরেকটি হচ্ছে তামিলনাড়ুতে একটি শিল্প প্রকল্প চলে গেছিল সেটা আমাদের এখানে এসেছে। এই নিয়ে সর্বসমেত ৩৯টি হচ্ছে।

**শ্রীঅমলেন্দ্র রায় :** এতে কত মূলধন ইনভল্ভ আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এতে মূলধন প্রায় ১৪৫ কোটি ৭৩ লক্ষ টাকা হবে।

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি এতে কত এমপ্লয়মেণ্ট হবে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এমপ্লয়মেণ্টের ক্ষেত্রে আশা করা যায় এতে ৩ হাজার ৩০০টি হবে।

**শ্রীরজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাইবেন কি ৩৯টির মধ্যে কতগুলি চালু হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** ৩৮টি লেটার অব ইনটেণ্টের মধ্যে ৫টি লাইসেন্স পেয়েছে, বাকীগুলি পর্যায়ক্রমে রূপান্তরিত হচ্ছে।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি যে এই ৩৮টি লেটার অব ইনটেণ্টের মধ্যে পাওয়ার বেসিস ইণ্ডাস্ট্রিজ কটা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** সবকটাই পাওয়ার বেসিস। পাওয়ার বেসিস ছাড়া কোন লাইসেন্স দেওয়া হয় না।

**শ্রীসুনীতি চট্টরাজ :** এই ৫টির লাইসেন্স ছাড়া বাকীগুলির যে লাইসেন্স দেওয়া হচ্ছে না সেগুলি কি পাওয়ার শর্টফলের জন্য দেওয়া হচ্ছে না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এক্ষেত্রে গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়ার লেটার অব ইনটেণ্ট ইত্যাদির অনেক কিছু ব্যাপার আছে যেমন লাইসেন্স, প্রোজেক্ট রিপোর্ট, ফরেন কোলাবোরেশান, ফরেন মেটিরিয়াল, ফরেন ফিসিক এই সবের দরকার আছে।

**শ্রীসুনীতি চট্টরাজ :** সেণ্ট্রাল গভর্ণমেণ্ট যে ৩৯টি লেটার অব ইনটেণ্ট দিয়েছেন তার সবকটির লাইসেন্স কি পাওয়ারের অভাবে সেণ্ট্রাল গভর্ণমেণ্ট রেকমেনডেশান দেন নি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** অবান্তর প্রশ্নের কোন উত্তর নেই।

**শ্রীকাশীকান্ত মৈত্র :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি ৫টি যে ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্স পাওয়া গেছে তার ডিটেলড্ প্রজেক্ট রিপোর্ট পাওয়া গেছে এবং এই ৫টি চালু করতে যে পাওয়ার এ্যসুয়োরের দরকার তার জন্য কি কোন ব্যবস্থা নেওয়া হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** পাওয়ার এ্যসুয়োর ছাড়া শিল্পে লাইসেন্স গ্রাণ্ট করা হয় না।

**শ্রীনির্মলকুমার বসু :** সল্টলেকে ইলেকট্রনিক প্রকল্প চালু হবার ব্যাপারে কি ব্যবস্থা নিলেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** সেটার এখনো অনুমোদন পাওয়া যায় নি।

**শ্রীনির্মলকুমার বসু :** অনুমোদন না পাবার কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** ওটা এখনো পর্যন্ত মঞ্জুর করেছেন তবে বর্ডার স্টেট বলে একটু অসুবিধা হচ্ছে।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে এই ৫টির যে লাইসেন্স দেওয়া হয়েছে এর পাওয়ার এ্যসুয়োর সম্বন্ধে is there any specific or document with him in this regard.

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** নোটিশ দিলে বিস্তারিতভাবে জানাবো।

**শ্রীসুনীতি চট্টরাজ :** ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডে যে পাওয়ার এ্যসুয়োর করতে পারছেন না এরকম কোন খবর আপনার কাছে আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** না আমাদের কাছে নেই।

[1-10—1-20 p.m.]

**শ্রীরজনীকান্ত দোলুই :** যে ৫টা লাইসেন্স দিয়েছেন তার মধ্যে কতগুলি মাল্টি-ন্যাশনাল বিজনেস হাউসের কোলাবোরেশানে হচ্ছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** একটাও নয়।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** নোটিশ ছাড়া কোন্‌টা আপনি বলতে পারেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** যেগুলি বলার সেগুলি নোটিশ ছাড়া বলি।

**শ্রীমহবুল হক :** ৩ হাজার বেকারের যে কর্মসংস্থান হবে তাতে সি পি এম ছাড়া অন্য লোকেরা চাকরী পাবে কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** সরকারী আণ্ডারটেকিং-এ হলে সরকারের পলিসি অনুযায়ী এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ থেকে লোক নিতে হবে, সেটা প্রাইভেট প্রোজেক্ট নাও মানতে পারে।

**শ্রীঅজয় দে :** যদি প্রাইভেট সেক্টার না মানে তাহলে সরকারের কি কিছু করার নেই?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** আইনতঃ কিছু করার নেই।

**শ্রীঅজয় দে :** তাহলে এই রকম এমপ্লয়মেণ্ট পলিসি কেন করেছেন?

(কোন উত্তর নেই)

**শ্রীরজনীকান্ত দোলুই :** ৩৭টা যে লেটার অফ ইণ্টেণ্ট পেয়েছেন এগুলি চালু না করতে পারার কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এর মধ্যে ব্যর্থতার কিছু নেই। ২ বছর আগে দরখাস্ত করা হয়েছিল, ২ বছরের মধ্যে লেটার অফ ইনটেণ্ট দেয়া হয়েছে। অর্থাৎ যেগুলিকে দেয়া হয়েছে সেগুলি শিল্প লাইসেন্সের জন্য প্রোজেক্ট রিপোর্ট দিয়েছে এবং তাদেরই শিল্প লাইসেন্স দিয়েছে। তারপর সেই অনুযায়ী কারখানা শুরু হয়েছে।

**শ্রীজয়কেশ মুখার্জী:** বর্ডার স্টেট বলে কলকাতার বিভিন্ন শিল্পকে উত্তরপ্রদেশে নিয়ে যাবার প্রচেষ্টা কেন্দ্র থেকে হচ্ছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য:** আমার জানা নেই।

**Development of Children's Parks**

*2 (Admitted Question No. *25) **Shri Rajani Kanta Doloi**: Will the Minister-in-Charge of the Forests Department be pleased to state the steps taken so far by the State Government for development of children's parks in Calcutta?

2 **Shri Parimal Mitra**: At present, five parks in Calcutta, *viz.*, (i) Eden Garden, (ii) Surendra Nath Park, (iii) Deshbandhu Park, (iv) Madox Square and (v) Jodhpur Park are being Maintained by the Forests Department. Separate Children's Corner has been provided in two parks, *viz.* (1) Deshbandhu Park and (2) Eden Garden. In one more park, *viz.* Madox Square, playing equipments have been provided for children.

**শ্রীরজনীকান্ত দোলুই:** এই যে পাঁচটা পার্ক ফরেষ্ট ডিপার্টমেণ্ট থেকে মেণ্টেন করছেন তার মধ্যে ২টি পার্ক চিলড্রেন পার্ক হিসাবে ব্যবহার করছেন, বাকি ৩টি পার্ক করছেন না কেন?

**Shri Parimal Mitra**: In Calcutta parks are under the control of Calcutta Corporation, C.I.T. C.M.D.A. and Forests Directorate. Only 2 parks *viz*, Eden Gardens and Surendra Nath Park were initially under the control of Forests Directorate. Later on Madox Square and Deshbandhu Park were developed by us with the fund of C.M.D.A. on their request. Another park *i.e.*, Jodhpur Park was developed with the C.M.D.A. fund and is being maintained by Forests Directorate since 1979-80. The Forests Directorate undertake any park in Calcutta for its improvement as and when it is sponsored and financed by any authority *viz.* C.M.D.A., Corporation or C.I.T.

**শ্রীরজনীকান্ত দোলুই:** কলকাতার বস্তি এলাকাগুলিতে চিলড্রেন পার্ক করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীপরিমল মিত্র:** টাকা যদি আপনারা দেন তাহলে হবে, কারণ আমাদের টাকা নেই। জমিও আমাদের নেই, যে কোন এগজিকিউটিভ এজেন্সি—সি এম ডি এ বা সি আই টি যদি আমাদের করতে বলে আমরা করব।

**শ্রীসুমন্তকুমার হীরা:** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি বিভিন্ন চিলড্রেন পার্ক, অন্যান্য পার্ক সম্বন্ধেও বলছি যে সেখানকার চারিদিকের রেলিং রাখা দায় হচ্ছে, এক শ্রেণীর লোক সেগুলি চুরি করে নিয়ে যাচ্ছে এবং কিছু পলিটিক্যাল লোক এতে মদত দিচ্ছে?

**শ্রীপরিমল মিত্র ঃ** আমি কি করে বলব কে নিচ্ছে?

**Shri Sandip Das** : Will the Hon'ble Minister be pleased to State so far as Madox Square is concerned what amenities have been provided for the children and how much money has been spent ?

**Shri Parimal Mitra** : I do not know. Please give me a notice and I will reply.

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন পার্কে কিছু চুরি হচ্ছে, আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি এই পার্কে চুরি যাতে বন্ধ হয় সেজন্য আলিমুদ্দিন স্ট্রীটে রিকোয়েষ্ট লেটার দিয়েছেন কি? .

**শ্রীপরিমল মিত্র ঃ** আমি কোনদিন বলিনি যে চুরি হচ্ছে, মাননীয় সদস্য নিজে বলেছেন। আলিমুদ্দিন স্ট্রীটের ব্যাপারে এত ঝাল কেন? আলিমুদ্দিন স্ট্রীট চুরি করেনি।

[1-20—1-30 p.m.]

**মেদিনীপুরে নিকাশী খালের অবরোধ অপসরণকল্পে ব্যবস্থা গ্রহণ**

*৩। (অনুমোদিত প্রশ্ন *৬৭) **শ্রীমনোরঞ্জন রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার পাঁশকুড়া ২নং পঞ্চায়েত সমিতির অধীন সিদ্ধা দিগলাবাড় মৌজায় দেহাটী চেনেল এবং মেদিনীপুর খালের মধ্যে একটি নিকাশী খাল রহিয়াছে;

(খ) সত্য হইলে, সরকার কি অবগত আছেন যে, এই খালে একটি অবরোধ সৃষ্টি হইয়াছে; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, এই অবরোধ স্থায়ী অপসারণের জন্য সরকারের তরফ হইতে কি কি ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :**

(ক) ব্যক্তিগত মালিকানাধীনে সিদ্ধা মৌজায় একটি খাল আছে।

(খ) হ্যাঁ, উক্ত খালে একটি অবরোধ সৃষ্টি হইয়াছে।

(গ) স্থানীয় জনসাধারণের আপত্তি সত্ত্বেও সহ-বাস্তুকার, পাঁশকুড়া, এ বিষয়ে তদন্ত করিয়াছেন। যেহেতু উক্ত খাল সেচবিভাগের অন্তর্গত নয় এবং অবরোধ অপসরণ আইন-শৃংখলার সঙ্গে যুক্ত, ঘটনাটি তমলুক মহকুমা শাসকের নজরে আনা হইয়াছে।

**শ্রীমনোরঞ্জন রায় ঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, এ সম্পর্কে জে এন আর ও এবং এ্যাসিষ্টান্ট ইঞ্জিনীয়ারের কোন রিপোর্ট আছে কি?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** এটা আমার বিভাগের ব্যাপার নয় কাজেই বিস্তৃত রিপোর্ট আমার কাছে নেই। তবে অবরোধ একটা হয়েছে এবং সেটা অপসরণ করার চেষ্টা হচ্ছে। তারা অন্যায়ভাবে এই কাজ করেছে বলে এস ডি ও মামলা করেছে।

**শ্রীরজনীকান্ত দোলুইঃ** কি কারণে তারা অবরোধ করল?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** আমি তো বললাম এটা আমার বিভাগের ব্যাপার নয় কাজেই ডিটেলস্ আমি এখনই বলতে পারব না।

**শ্রীরজনীকান্ত দোলুইঃ** দীর্ঘদিন ধরে মানুষ কম্পেনসেসনের টাকা পাচ্ছেন না বলেই কি এই অবরোধ হয়েছে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** আমার কম্পেনসেসন দেবার কথা নয়।

## হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের জন্য লাইসেন্স

*৪। (অনুমোদিত প্রশ্ন নং * ৭৮) **শ্রীসরল দেবঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের জন্য শিল্প লাইসেন্স পাওয়া গিয়াছে কি; এবং

(খ) না পাওয়া গিয়া থাকিলে, তার কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্যঃ**

(ক) হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের জন্য প্রাপ্ত লেটার অফ্ ইনটেণ্টটি এখনও শিল্প লাইসেন্সে রূপান্তরিত হয় নাই।

(খ) প্রকল্পটির জন্য ফরেন কোলাবোরেশন এবং ক্যাপিট্যাল গুড্স-এর দরখাস্ত এখনও কেন্দ্রীয় সরকার অনুমোদন করেন নাই।

**শ্রীসরল দেবঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই অনুমোদন না পাওয়ার পেছনে কোন রাজনৈতিক উদ্দেশ্য আছে কি এবং টেকনো-ইকনমির যে সার্ভে রিপোর্ট সেটা কি ঠিক কমপ্লাই করতে পারেন নি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্যঃ** রাজনৈতিক উদ্দেশ্যে আমি ইম্পিউট করছি না। তবে মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, এত ডিটেলস্ পড়া আমার পক্ষে এখন সম্ভব নয় সেইজন্য সাইক্লোস্টাইল করা একটা রিপোর্ট আমি এখানে এনেছি এবং আপনারা যদি কেউ ইণ্টারেস্টেড হন তাহলে তাঁদের আমি সেই রিপোর্টের কপি দিতে পারি। আমি জিস্ট বলে দিচ্ছি। গত নভেম্বর, ডিসেম্বর, জানুয়ারী—এই তিনমাস ধরে আমাদের অফিসারদের সঙ্গে কেন্দ্রীয় সরকারের অফিসারদের—কেন্দ্রীয় সরকারের মিনিস্ট্রি অব পেট্রো-কেমিক্যাল ফার্টিলাইজারস এণ্ড ইঞ্জিনীয়ার্স (ইণ্ডিয়া) লিঃ অফিসারদের সঙ্গে বিস্তৃত আলোচনা হয়েছে। সেই আলোচনা হবার পর আমরা মোটামুটি একটা একমত হয়েছি।

একমত হওয়ার পর আমরা যে প্রপোজালগুলি দিয়েছি তাঁদের কাছে, সেগুলি অদল-বদল-সমেত তাঁরা গ্রহণ করে'ছেন। যে অদল-বদল কিছু করা হয়েছে, সেগুলি আমি আমার রিপোর্টে দিয়েছি। এখন ফাইনালি যা-কিছু করণীয় অফিসারদেব তরফ থেকে, সমস্ত কিছু করা হয়ে গেছে। ফাইনালি গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়া যেটা ক্লিয়ার করবেন, সেটা তাঁদেব কাছে আছে। আমাদের তরফ থেকে সাইট ডেভেলপমেণ্ট ওয়ার্কের কাজ চলেছে। এই ব্যাপারে আপনারা যাঁরা ইণ্টারেস্টেড তাঁদেব কাছে এই কপিগুলি দিচ্ছি।

**মিঃ স্পীকার:** আপনি কপিগুলি আমাদের এখানে দিয়ে দিন।

**শ্রীসরল দেব:** এই প্রকল্পে যাদের জমি নেওয়া হয়েছে, তাদের ক্ষতিপূরণ দেবার কি ব্যবস্থা হয়েছে জানাবেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য:** আইনতঃ যা দেওয়া উচিত তা দেওয়া হয়েছে, এছাড়া যারা জমি হারিয়েছে, ইকনমিক ওয়েতে পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে জমি হারানোর জন্য, সেই সমস্ত পরিবারে য়্যাবল বডিড্ লোককে, কর্মক্ষম ব্যক্তিকে চাকুরী দেবার প্রতিশ্রুতি দেওয়া হয়েছে।

**শ্রীসরল দেব:** মাননীয় মন্ত্রিমহাশয় কি আশা করছেন আগামী এক মাসের মধ্যে পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স-এর লাইসেন্সের অনুমোদন পাবেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য:** ফরেন কোলাবোরেশনের এগ্রিমেণ্টের জন্য দরখাস্ত করেছি, কাপিট্যাল গুডস্-এর ক্লিয়ারেন্সের জন্য দরখাস্ত করেছি। কেন্দ্রীয় সরকার এটা বিবেচনা করছেন, আলোচনা করেছি, আলোচনা সমাপ্ত হয়েছে, আমরা যে-কোন সময়ে আশা করছি শিল্প লাইসেন্স পেতে পারি, কত দেরী হবে তা জানি না।

**শ্রীরজনীকান্ত দোলুই:** আপনি কি ব্যক্তিগতভাবে কেন্দ্রীয় শিল্পমন্ত্রীর সঙ্গে কথা বলেছেন?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য:** অনেকবার দেখা করেছি, তাঁকে চিঠিও লিখেছি, শ্রীশিবরাজ পাতিলের সঙ্গে দেখা হয়েছে, তাঁকে চিঠি দিয়েছি।

## "টেকনিক্যাল কমিটি"-র কাছে রাজ্যের বন্যা-নিয়ন্ত্রণ প্রকল্প পেশ

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮) **শ্রীঅমলেন্দ্র রায়:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভারত সরকার গঠিত "টেকনিক্যাল কমিটি"-র কাছে রাজ্যের কয়টি বন্যা-নিয়ন্ত্রণ প্রকল্প পেশ করা হয়েছে এবং সেগুলি কি কি; এবং

(খ) তন্মধ্যে কয়টি মঞ্জুরি লাভ করেছে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়:**

(ক) ভারত সরকার কর্তৃক গঠিত গঙ্গা বন্যা-নিয়ন্ত্রণ কমিশন-এর নিকট ১।১২।৮১ পর্যন্ত নিম্নলিখিত বন্যা-নিয়ন্ত্রণ প্রকল্পগুলি পেশ করা হয়েছে।

(১) যাহাদের প্রস্তাবিত ব্যয় দুই কোটি টাকা বা তদূর্ধ্ব—মোট ১৫টি।
যথা :—

| | *Name* | *Est. Cost Rs. in lakhs* |
|---|---|---|
| i) | Drainage Scheme for Tamluk Areas— | 859·00 |
| ii) | Comprehensive Irrigation & Flood Control Scheme for **Rampura & Chanchra** Anchal in P.S. Tapan, Dist. West Dinajpur. | 204.01 |
| iii) | Bank Protection work by revetment for prevention of erosion on the right bank of river Ganga down stream of Farakka Barrage Beniagram reach in P.S. Farakka, Dist. Murshidabad. | 273.76 |
| iv) | Re-excavation of rever Baramasia including Saraju & Mora-Mahananda for improvement of Drainage congestion for Harishchandrapur Kharba & Ratua in the Dist. Malda (West Bengal). | 1575.48 |
| | | 1519.05 |
| v) | Bank protective work by revetment for prevention of erosion on the right bank of Ganga down stream of Farakka Barrage at Nayansukh reach. | 281.45 |
| vi) | Drainage Scheme for Bhagawanpur Nadiagram area in the Dist. of Midnapur (West Bengal). | 483.00 |
| vii) | East Mograhat Drainage Scheme. | 444.00 |
| viii) | Revised Kandi Area Integrated Flood Control-cum-Drainage Scheme in the Dist. of Murshidabad & Birbhum (Part I of Phase-I). | 1460.00 |
| ix) | Anti-sea erosion Scheme for West Sundarbans area of 24-Parganas & South Midnapore Dist. of West Bengal. | 540.00 |
| x) | Sundarbans Delta Project. | 4730.00 |

| | *Name* | *Est. Cost Rs. in lakhs* |
|---|---|---|
| xi) | Revised Lower Damodar Scheme in the State of West Bengal. | 3971.00 |
| xii) | Karatia Nagartala Basin Drainage Scheme in the Dist. of 24-Parganas. | 540.44 |
| xiii) | Scheme for protection on the right bank of river Ganga down stream of Farakka Barrage upto Jallangi for a length of 94 km. in the Dist. of Murshidabad (West Bengal). | 198.00 Crores |
| (xiv) | Lower Mahananda Embankment Scheme. (Barasai Branch). | 404.00 Lakhs |
| (xv) | Ghatal Master Plan. | 5000.00 Lakhs |

যাহাদের প্রস্তাবিত ব্যয় ৬০ লক্ষ টাকা বা তদূর্ধ্ব—মোট ১০টি।

যথা :—

| | | |
|---|---|---|
| i) | Flood Protection Scheme for Nabadwip Area in West Bengal. | 183.136 |
| ii) | Scheme for protection to right bank of river Ganga from Nayansukh to Lalgola Bank Protection works by revetment for prevention of erosion on the right bank of river Ganga down stream of Farakka Barrage at Bajitpur. | 175.38 |
| iii) | Re-excavation of Lower Saraswati river in the Dist. of Howrah, West Bengal. | 199.96 |
| iv) | Scheme for construction of Submersible boulder bars at Sankopara, Paranpara reach in connection with anti-erosion works on the right bank of river Ganga down stream of Farakka Barrage. | 72.427 |
| v) | Bank protection work by revetment for prevention of erosion from Spur No. I upto a length of 3500 ft. at Mouza Dhusuripara on the right bank river Ganga at Durgapur reach in P.S. Samsherganj. | 175.58 |

| | Name | Est. Cost Rs. in lakhs |
|---|---|---|
| vi) | Beel Belli Drainage Scheme. | 100.00 |
| vii) | Scheme for re-excavation of river Haroagong from the junction of Nowi & Suti Khal upto the outfall. | 98.93 |
| *viii)* | *Moyna Basin Drainage Scheme in P.S. Moyna in the Dist. of Midnapore.* | *99.89* |
| (ix) | Lakshmipur Beel Drainage Scheme in P.S. English Bazar in the Dist. of Malda (West Bengal). | 191.08 |
| (x) | Drainage Scheme in Chapra Area Dist. Nadia. | 120.15 |

(খ) তন্মধ্যে তিনটা প্রকল্প ভারত সরকারের অনুমোদন লাভ করিয়াছে—যথা :—

| | | |
|---|---|---|
| i) | Tamluk Drainage Scheme. | 859.00 |
| ii) | Chapra Drainage Scheme. | 120.15 |
| iii) | Ghatal Master Plan. | 5000.00 |

[1-30—1-40 p.m.]

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি কান্দি মাষ্টার প্ল্যান যেটা টেকনিক্যাল কমিটির কাছে দেওয়া হয়েছিল, যার নাম হচ্ছে গঙ্গা ফ্ল্যাড কণ্ট্রোল কমিশন-এর কাছে, ক্লিয়ারেন্সের জন্য গিয়াছিল, বা সম্পর্কে জি এফ সি সি কিছু জানিয়েছেন কি ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** এটা ডিল করার ব্যাপারে তারা আমার কাছে এসেছিল এবং আপনার সঙ্গেও আলোচনা করেছে। দু'-একটা বাপারে কিছু ত্রুটি রয়ে গেছে, এটা তারা বলে গিয়েছে।

**শ্রীবী[illegible]ার মৈত্র :** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি যে, যে সমস্ত স্কীম দাখিল করা হয়েছিল তার মধ্যে অনেকগুলি ষ্টেট গভর্ণমেণ্টের কাছে রিভাইজের জন্য ফিরে এসেছে।

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** কোন স্কীম ফিরে আসে নি। তিনটি মাত্র স্যাংসন হয়ে ফিরে এসেছে। বাকী সবই আণ্ডার কনসিডারেশনে আছে।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** এটা কি সত্য যে হরিশ্চন্দ্রপুর ড্রেনেজ স্কীম যেটা আছে—সেই স্কীম ফিরে এসেছে আপনার ডিপার্টমেণ্টে রিভিসনের জন্য ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** ফিরে এসেছিল এবং তারা যে কতকগুলি পয়েণ্ট তুলেছিল, তার জবাব আমরা পাঠিয়ে দিয়েছি।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** কাঁদি মাষ্টার প্ল্যান কার্যকরী হলে কান্দি মহকুমার কোন কোন জায়গা বন্যার হাত থেকে রক্ষা পাবে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** কাঁদি মাষ্টার প্ল্যান তৈরী হলে বীরভূম থেকে মুর্শিদাবাদ জেলার পূর্ব, পশ্চিম দিকের সমস্ত এলাকা বন্যার কবল থেকে বাঁচবে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** এই কথা কি সত্য নয়, কাঁদি মাষ্টার প্ল্যান হলে ভরতপুর থানার অর্ধেক জলমগ্ন হবে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** এই খবর জানা নেই।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** ম্যাপ দৃষ্টান্তে দেখা যাচ্ছে ভরতপুর থানার অর্ধেক এলাকা জলমগ্ন হবে। জলমগ্ন হলে সেই এলাকার জমির ক্ষতিপূরণ আপনি দেবেন কি?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** জলমগ্ন হলে তবেই ক্ষতিপূরণের প্রশ্ন আসবে। সুতরাং জলমগ্ন না হলে ক্ষতিপূরণের প্রশ্ন আসে না।

**শ্রীরজনীকান্ত দোলুই :** আপনি ৩টি স্কীমের মঞ্জুরী পেয়েছেন। এর মধ্যে ঘাটাল মাষ্টার প্ল্যানও আছে। মঞ্জুরী পাওয়ার পর থেকে আজ পর্যন্ত সেখানে কি কাজ হয়েছে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** নোটিশ দিলে বলতে পারব।

**শ্রীরজনীকান্ত দোলুই :** গত বাজেটে যে টাকা ধরা হয়েছিল সেই অনুযায়ী কাজ হয়েছে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** এখন পর্যন্ত কাজ চালু হয়নি, আমরা সবে সেণ্ট্রাল ক্লিয়ারেন্স পেয়েছি।

**শ্রীঅতীশচন্দ্র সিংহ :** কাঁদি মাষ্টার প্ল্যান স্যাংসণ্ড হতে আর কত সময় লাগবে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** কাঁদি মাষ্টার প্ল্যানের সাথে একটা জটিল প্রশ্ন জড়িত আছে। মাননীয় সদস্য তিনি আমাকে চিঠি দিয়েছিলেন এবং চীফ্ মিনিষ্টারকেও জানিয়েছিলেন, তার উত্তর দিয়েছি। গঙ্গা মাষ্টার প্ল্যান যিনি দেখাশুনা করেন মিঃ সান্যাল, তিনি সেণ্ট্রাল থেকে এখানে এসেছিলেন। তাঁর সঙ্গে এই ব্যাপারটি নিয়ে আলোচনা হয়েছে। তিনি বলেছেন আর একটু দেখেশুনে করতে পারলে প্ল্যানটির ইম্প্রুভমেণ্ট ঘটানো যেতে পারে। সেই জন্য এখনো ওটা আণ্ডার কন্সিডারেশনে রয়েছে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** কাঁদি মাষ্টার প্ল্যান হলে বহরমপুর সড়কের উপর ক'জায়গায় নতুন ব্রীজ তৈরী হবে সেই সম্পর্কে রোডস্ ডিপার্টমেণ্টের সঙ্গে আলোচনা করা হয়েছে কি?

(নো রিপ্লাই)

**শ্রীমনোরঞ্জন রায় :** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, ময়না ড্রেনেজ স্কীম বিভিসনের জন্য ফিরে এসেছে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়:** এই প্রশ্নের সঙ্গে আপনি অন্য প্রশ্ন তুলছেন কেন? এটা জানতে হলে আপনি আলাদা প্রশ্ন করুন, জবাব দেব।

**শ্রীঅজয়কুমার দে:** লোকে যাতে সময়মত অন্যত্র সরে যেতে পারে সেই জন্য আপনাকে সাজেসানস দেওয়া হয়েছিল ফ্ল্যাড কণ্ট্রোল সেণ্টারগুলি থেকে পাগলা ঘণ্টা বাজানোর ব্যবস্থা করা হোক। সেই প্রস্তাব কি আপনি বিবেচনা করে দেখেছেন?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়:** বিবেচনাধীন আছে।

*শ্রীসত্যপদ ভট্টাচার্য: বহরমপুর সড়কের উপর যেসব নতুন ব্রীজ তৈরী হবে সেই বিষয়ে রোডস্ ডিপার্টমেণ্টের সঙ্গে আলোচনা করে কাঁদি মাষ্টার প্ল্যান করা হয়েছে কি না?*

*(নো রিপ্লাই)*

**শ্রীপ্রভাসচন্দ্র রায়:** কাঁদি মাষ্টার প্ল্যান যেটা তৈরী করা হয়েছে তাতে কিছু কিছু প্রশ্ন আছে, সেটা আর একটু খতিয়ে দেখা হচ্ছে। গঙ্গা ফ্ল্যাড কণ্ট্রোল বোর্ডের চেয়ারম্যান মিঃ সান্যাল এই বিষয়ে তিনি আরো তদন্ত করে আবার আলোচনা করবেন।

**শ্রীরজনীকান্ত দোলুই:** এটা কি সত্যি, যে স্কীমগুলি মঞ্জুর করে সেণ্ট্রাল টাকা দিয়েছেন সেই টাকা অন্য খাতে খরচ করেছেন বলেই আজ পর্যন্ত আপনার ডিপার্টমেণ্টে কোন কাজই হচ্ছে না।

**শ্রীপ্রভাসচন্দ্র রায়:** আপনি সম্পূর্ণ অবান্তর প্রশ্ন তুলছেন—এটা ঠিক নয়। টাকা অনুযায়ী কাজ হচ্ছে।

**Setting up of a coal-based Gas and Methanol Plant near Durgapur**

*6. (Admitted Question No. *31) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to State—

(a) If it is a fact that the State Government has applied for a letter of intent for setting up of a coal-based Gas and Methanol Plant near Durgapur;

(b) if so—

(i) the techno-economic feasibility of this project;

(ii) the sources from where the money for the development of coalmines for the plant would be available; and

(iii) the present position of the matter?

*6. **Dr. Kanai Lal Bhattacharya:** (a) Yes.

(b) (i) The Techno-Economic feasibility report for a 1500 TPD Fuel grade Methanol with 14 million cft./day of Industrial/Domestic pipe line gas plant has been got prepared by M/s. F (PD) II, Sindri.

(ii) Not yet decided.

(iii) Final decision of the Government of India has not yet been received.

1-40—1-50 p.m.]

**শ্রীরজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, লেটার অব ইনটেণ্টের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আপনি কবে লিখেছেন ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** ইন দি মান্থ অব জুন অর জুলাই, '৮১, একজ্যাক্ট ডেটটা বলতে পারছি না।

**শ্রীরজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, কেন্দ্রের কাছে এ ব্যাপারে কি রেসপন্স পেয়েছেন ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** আলোচনা হচ্ছে, আমাদের সঙ্গে বিভিন্ন ডিপার্টমেণ্টের আলোচনা হচ্ছে—কোল ডিপার্টমেণ্টের সঙ্গে, কেমিক্যাল ডিপার্টমেণ্টের সঙ্গে আলোচনা হয়েছে। লাইসেন্সিং কমিটিতে আলোচনা হয়েছে। এইসব হয়ে এখন ওরা এটা সরিয়ে রেখে দিয়েছেন এবং আমাদের কাছে আরো তথ্য চেয়েছেন, সেগুলি আমরা দিচ্ছি। দেবার পর এটা বিবেচিত হবে।

**শ্রীর[illegible] দোলুই :** একথা কি সত্য যে কে কোলাবোরেশান করবে সেটা আপনারা দিতে পারছেন না ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** সে প্রশ্ন তো এখন আসছে না। প্রথমে আমাদের লেটার অব ইনটেণ্ট চাই তারপর কোলাবোরেশানের প্রশ্ন আসবে। প্রথমে আমাদের লেটার অব ইনটেণ্ট চাই, সেটা দিতে গেলে কোল আছে কিনা, ইনফাষ্ট্রাকচার ফেসিলিটিস, ওয়াটার সাপ্লাই, ইলেকট্রিক বা পাওয়ার সাপ্লাই ঠিক আছে কিনা এই সমস্তগুলি দেখে ওরা আমাদের লেটার অব ইনটেণ্ট দেবেন। তারপর কোলাবোরেশান-এর এগ্রিমেণ্টের ব্যাপার এবং তারপর কেন্দ্রীয় সরকারের কাছে আবার সেটা পাঠিয়ে লাইসেন্স দেবার জন্য বলব।

**শ্রীরজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এটি কত টাকার স্কীম ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** ফার্স্ট ফেজটা ৮০০ কোটি টাকার, সেকেণ্ড ফেজটা ১৫০০ কোটি টাকার।

**শ্রী[illegible] দোলুই :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এতে কত লোকের কর্মসংস্থান হবে ?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এখানে ডাইরেক্ট কর্মসংস্থান হবে এ্যাবাউট ২ হাজার লোকের আর ইনডাইরেক্ট ১০/১৫ হাজার লোকের।

## মেদিনীপুর জেলায় কানাইচক-খড়িচক খাল প্রকল্প

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭১) **শ্রীমনোরঞ্জন রায়ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার পাঁশকুড়া ২নং পঞ্চায়েত সমিতির অধীন কানাইচক-খড়িচক খাল প্রকল্পটির কাজ শুরু করার জন্য ১৯৮০-৮১ ও ১৯৮১-৮২ সালের রাজ্য বাজেটে অর্থ বরাদ্দ হইয়াছিল; এবং

(খ) সত্য হইলে, ঐ প্রকল্পটির কাজ বর্তমানে কোন্ পর্যায়ে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ**

(ক) হ্যাঁ। ১৯৮০-৮১ সালের বাজেট বরাদ্দ ৩ লক্ষ টাকা।

(খ) কাজ শুরু করার জন্য ১৯৭৯-৮০ সালের শেষদিকে প্রয়োজনীয় দরপত্র আহ্বান করা হয় এবং ১৯৮০-৮১ সালের প্রথম দিকে কাজের হুকুমনামা জারী করা হয়। কিন্তু জমি অধিগ্রহণ না হওয়ায় ও প্রকল্প রূপায়ণে স্থানীয় লোকের আপত্তির জন্য কাজ শুরু করা যায় নাই।

**শ্রীমনোরঞ্জন রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, ভূমি অধিগ্রহণ দপ্তর থেকে ঐ প্রকল্পের জন্য অধিগৃহীত জমির মালিকদের আজ পর্যন্ত নোটিশ দেওয়া হয়েছে কিনা?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** নোটিশ চাই।

**শ্রীরজনীকান্ত দোলুই:** তাহলে এই যে তিন লক্ষ টাকা ঐ স্কীমের জন্য ধরা আছে সেই টাকা কোথায় গেল---সেটা কি পঞ্চায়েতে দিয়ে দিয়েছেন?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** ওটা রয়ে গিয়েছে যেহেতু আপত্তির জন্য কাজ করা যায়নি।

**শ্রীমনোরঞ্জন রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন, গত ২৮-৯-৮১ তারিখে মহকুমা স্তরে আলোচনার পর ঐ ভূমি অধিগ্রহণ দপ্তরকে ঐ জমির মালিকদের নোটিশ দেবার জন্য ওখানে সিদ্ধান্ত গৃহীত হয়েছিল কিন্তু আজ পর্যন্ত নোটিশ দেওয়া হয়নি—এটা জানেন কি?

**শ্রীপ্রভাসচন্দ্র রায়ঃ** একথা আমার জানা নেই।

## বিদ্যাধরী প্রকল্পে "সুঠী, নোয়াই ও বাণীকণ্ঠ" খালের অন্তর্ভুক্তি

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮) **শ্রীসরল দেবঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) "সুঠী, নোয়াই ও বাণীকণ্ঠ" খালকে বিদ্যাধরী প্রকল্পের অন্তর্ভুক্ত করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, বর্তমানে উক্ত প্রকল্পের কাজ কোন্ পর্যায়ে আছে?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :**

(ক) হাড়োয়াগাং-কুলটীগাং (ইহার মধ্যে বিদ্যাধরী নদী অন্তর্ভুক্ত), সোনাগাং সুতী, নোয়াই ইত্যাদি প্রধান নিকাশী খাল লইয়া "হাড়োয়াগাং-কুলটীগাং বেসিন ড্রেনেজ স্কীম" নামে একটি মাষ্টার প্ল্যান তৈরী হইতেছে।

(খ) এই প্রকল্পের জরিপ ও অনুসন্ধানের কাজ বর্তমান পর্যায়ে সমাপ্ত হইয়াছে। এখন এই প্রকল্পটির ডিজাইনের কাজ চলিতেছে।

**শ্রীসরল দেব :** মাননীয় মন্ত্রিমহাশয়, আমার প্রশ্নটা ছিল যে, বিদ্যাধরী প্রকল্প যেটা আপনারা শুরু করছেন, সেই প্রকল্পে অন্তর্ভুক্ত করা হবে কিনা সুতী, নোয়াই এবং বাণী-কণ্ঠ। সুতী, নোয়াই এবং বাণীকণ্ঠ সম্পর্কে আপনাকে আমরা বিস্তৃতভাবে মেমোর‍্যাণ্ডাম দিয়েছি এবং সে সম্পর্কে জানতে চাচ্ছি। কাজেই সেই বিষয়ে মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** আমি তো উত্তরে বলেছি যে হাড়োয়াগাং-কুলটীগাং-এর মধ্যে নোয়াই এবং সুতী, এই দুটি রয়েছে এবং সবগুলি নিয়ে মাষ্টার প্ল্যান করা হয়েছে। সেই প্ল্যান স্কীম টেকনিক্যাল কমিটির দ্বারা অনুমোদিত হলে করা যাবে।

**শ্রীসরল দেব :** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে এই কাজ কবে নাগাদ শুরু করা হতে পারে ?

**শ্রীপ্রভাসচন্দ্র রায় :** এই সম্পর্কে এখনই বলা মুস্কিল। তবে টেকনিক্যাল কমিটির কাছ থেকে পাস হয়ে এলে গঙ্গা ফ্ল্যাড কণ্ট্রোল কমিশনের কাছে যাবে এবং তার পরিপ্রেক্ষিতে আমরা কাজ শুরু করবো, এই প্রতিশ্রুতি দিতে পারি।

### Adjournment Motion

**মিঃ স্পীকার :** আজ আমি সর্বশ্রী রজনীকান্ত দোলুই, জন্মেজয় ওঝা, বীরেন্দ্রকুমার মৈত্র, শশবিন্দু বেরা এবং অজয়কুমার দে মহাশয়দের কাছ থেকে একটি করে মোট পাঁচটি মুলতবী প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রীদোলুই রাজ্যের আইন-শৃংখলার অবনতি সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাবে শ্রীওঝা মেদিনীপুর জেলার পটাশপুর থানার সমাজবিরোধীদের এক মাননীয় সদস্যের উপর আক্রমণ সম্পর্কে, তৃতীয় প্রস্তাবে শ্রীমৈত্র পশ্চিমবঙ্গে বিশেষতঃ মালদহ জেলায় আইন-শৃংখলা পরিস্থিতির অবনতি সম্পর্কে, চতুর্থ প্রস্তাবে শ্রীবেরা ১৯শে জানুয়ারী বন্ধের দিন হাওড়া জেলায় চৌরঙ্গী বাজার অঞ্চলে তিনজন ব্যক্তির মৃত্যু সম্পর্কে এবং পঞ্চম প্রস্তাবে শ্রীদে কলকাতার বিভিন্ন অঞ্চলে সাম্প্রতিক আইন-শৃংখলার অবনতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

সবকটির প্রস্তাবের বিষয়বস্তু আইন-শৃংখলার প্রশ্নের সঙ্গে জড়িত এবং রাজ্যপালকে ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাবের আলোচনায় সময় এই সমস্ত বিষয় আলোচনা করা যেতে পারে। তাই আমি সব কটি প্রস্তাবেই আমার অসম্মতি জানাচ্ছি।

তবে ইচ্ছা করলে আপনারা সংশোধিত প্রস্তাবগুলি সভায় পাঠ করতে পারেন।

***Shri Rajani Kanta Doloi:*** *This Assembly do now adjourn its bus. to discuss a definite matter of urgent public importance and of re occurrcnce, namely,* Deterioration in law and order situation in W Bengal.

*Serious deterioration in the law and order situation has arisen in Wes Bengal particularly in the rural areas where the supporters of the Left Front Parties have let loose a reign of terror.* Cases of political murders, arson, loot and dacoity are going unnoticed and unrecorded. Political patronage to criminals and anti-social elements supporting the ruling Left Front has demoralised the Police administration in the district. Police officials are reluctant to take action against criminals and anti-social elements. The people in the rural areas are panic-stricken and living in perpetual fear of assaults and attacks by hooligans.

The Police force is being misused to crush peaceful democratic movements against the Left Front Government.

[1-50—2-00 p.m.]

**শ্রীজন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হ'ল :—

"পটাশপুর থানার মসুরা প্রভৃতি গ্রামে পরিকল্পিত আক্রমণ এবং স্থানীয় বিধানসভার মাননীয় সদস্যকে হত্যার চেষ্টা।"

গত ২৪শে নভেম্বর ('৮২) মেদিনীপুর জেলার পটাশপুর থানার মসুরা, সারদাগড়, বালা-গোবিন্দপুর, সালুয়া, চকরবল প্রভৃতি কতগুলি গ্রামে প্রধান শাসকদলের সশস্ত্র গুণ্ডারা আক্রমণ চালায়। এই জন্য পরিকল্পিতভাবে দূরবর্তী বিভিন্ন থানা ও এলাকা হইতে বহু সমাজবিরোধী ব্যক্তিসহ প্রায় সহস্রাধিক সশস্ত্র গুণ্ডা আনা হয়। আক্রমণের আশঙ্কা করে পূর্বাহ্নে স্থানীয় পুলিশ ও ঊর্ধ্বতন কর্তৃপক্ষকে জানানো সত্ত্বেও এই আক্রমণ বন্ধের কোন ব্যবস্থা লওয়া হয় নাই। পুলিশের উপস্থিতিতেই গুণ্ডারা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত সারাদিন ধরে ১৪৪ ধারা অমান্য করে ও জমির ধান লুঠ করে, বহু ঘরবাড়ী ভেঙে জিনিসপত্র লুঠ করে। মারপিট করে বহু লোককে আহত করে। মসুরা গ্রামের একটি দরিদ্র ডোম শ্রেণীর হরিজন পল্লী ব্যাপক ভাঙচুর, লুঠপাট ও মারপিট চালিয়ে বিধ্বস্ত করে, কিন্তু পুলিশ ছিল নিষ্ক্রিয়। ঐদিন সকালে দুবার স্থানীয় বিধানসভার মাননীয় সদস্যকে হত্যার চেষ্টা হয়। রক্তাক্ত ও আহত অবস্থায় তিনি যখন বাড়ীতে শায়িত, চারিদিকে মোতায়েন সশস্ত্র গুণ্ডারা কাউকে ডাক্তার আনতে বা ওষুধ আনতে যেতে দেয়নি। অবশেষে খবর পেয়ে তাঁর বন্ধুরা যখন ডাক্তার পাঠালেন সেই ডাক্তারকে পথি-মধ্যে আটক করে তার গাড়ীর ক্ষতি করা হয় পুলিশের সামনেই। অবশেষে ঐ থানার ওসি যখন রক্তাক্ত ও আহত অবস্থায় তাঁকে তাঁর জীপে তুলে নিয়ে হাসপাতালে যাচ্ছিলেন পথে মোতায়েন সশস্ত্র গুণ্ডারা পুলিশের ঐ জীপ থামায়। সেই অবস্থায় ও পুলিশের জীপের ভিতরেই গুণ্ডারা পুনরায় সদস্য মহাশয়ের উপর আক্রমণ চালায়, মারপিট করে এবং তাঁর—সদস্যের গায়ে জড়ানো উলের চাদর ছিনিয়ে নেয়। পুলিশ সম্পূর্ণভাবে নিষ্ক্রিয় ছিল।

আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে অনুরোধ করছি যে, তিনি যেন এটা সরকারের কাছে তুলে ধরেন।

**শ্রীসুনীতি চট্টরাজ:** স্যার আপনার কাছে আমার অনুরোধ যে, আপনি এই ঘটনাটিকে লাইটভাবে নেবেন না। সি পি এম গুণ্ডারা আজকে সারা রাজ্যে এই জিনিস চালাচ্ছে। এখানে একজন মাননীয় সদস্য এ্যাসলটেড হয়েছেন। এই ঘটনার সঙ্গে ল' এ্যাণ্ড অর্ডারের প্রশ্ন জড়িত রয়েছে। একজন এম এল এ'র উপর এই রকম হামলা হয়েছে। আজকে এ বিষয়ে ভেবে দেখতে হবে। এ জিনিস যাতে আর না হয় তার জন্য চীফ্ মিনিষ্টার সুড্ এ্যাসিয়োর আস। স্যার, আপনার কাছে আমার অনুরোধ, প্লিজ ডোণ্ট টেক্ ইট্ লাইটলি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলছি যে, কয়েক দিনের মধ্যেই হাউস বন্ধ হয়ে যাবে এবং তখন এই জাতীয় ঘটনা ঘটলেও আমাদের আর বলবার বিশেষ সুযোগ থাকবে না। আপনাকে আমি ভেবে দেখতে বলছি যে, আজকে এটা যদি কোন সি পি এম দলের এম এল এ'র ওপরে হতো তাহলে কি অবস্থা হতো? তখন পুলিশ নিশ্চয়ই এ্যাকসন নিতো। কিন্তু আজকে যেহেতু জনতা পার্টির এম এল এ বা কংগ্রেসী এম এল এদের ওপরে এই সমস্ত হামলা হচ্ছে সেহেতু পুলিশ কোন এ্যাকসন নিচ্ছে না। স্যার, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে তা আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে আমি জানতে চাইছি।

**শ্রীসন্দীপ দাস:** মাননীয় স্পীকার মহাশয়, ব্যাপারটা অত্যন্ত গুরুতর, যেহেতু এই হাউসের একজন মাননীয় সদস্যের উপর এরকম আক্রমণ হয়েছে সেহেতু আপনি এই হাউসের কাস্টোডিয়ান হিসাবে—হাউসের মেম্বারদের প্রিভিলেজ হিসাবে—মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করুন এ ব্যাপারে একটা পূর্ণাঙ্গ তদন্ত করার জন্য। আপনি এই হাউসের কাস্টোডিয়ান, আপনার কাছে আমাদের বক্তব্য এই যে, এ ব্যাপারে একটা পূর্ণাঙ্গ তদন্ত হোক।

**অধ্যক্ষ মহোদয়:** ঠিক আছে, এটা আমি মুখ্যমন্ত্রীকে পাঠিয়ে দেব।

**শ্রীঅজয়কুমার দে:** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতবী রাখছেন, বিষয়টি হল:

কলকাতায় সল্টলেকে সি আই টি'র চিফ ইঞ্জিনীয়ারের বাড়িতে সশস্ত্র ডাকাতি, কলকাতায় রাসবিহারী এ্যাভিনিউয়ে দোকানে ডাকাতি ইত্যাদি।

সাম্প্রতিককালে কলকাতায় সল্টলেকে সশস্ত্র ডাকাতি, রাসবিহারী এ্যাভিনিউয়ের ডাকাতি, দৈনন্দিনের ব্যাঙ্ক লুঠের ঘটনা প্রভৃতিতে জনগণ বর্তমান সরকারের উপর আস্থা হারাইয়া ফেলিয়াছে। কাজেই জনগণের কল্যাণের জন্য এবং জনগণের নিরাপত্তার স্বার্থে এই বিষয়ে সভায় আলোচনা হোক।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র:** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতবী রাখছেন, বিষয়টি হল:

পশ্চিমবঙ্গে বিশেষতঃ মালদহ জেলায় আইন-শৃংখলা পরিস্থিতির অবনতি।

সমগ্রভাবে পশ্চিমবঙ্গে বিশেষত মালদহ জেলায় আইন-শৃংখলা পরিস্থিতির ভয়াবহভা অবনতি ঘটিয়াছে। ডাকাতি, চুরি, রাহাজানি, ট্রেন ডাকাতি, ব্যাঙ্ক ডাকাতি, ছিনতাই, খু [illegible] খুন আজ পশ্চিমবঙ্গে মামুলী ঘটনায় পরিণত।

মালদহের বরিন্দ অঞ্চলের অবস্থা বোধহয় সর্বাপেক্ষা ভয়াবহ। সেখানে প্রকাশ্য দিবালোকে নক্সাল আন্দোলনের নামে হত্যা, লুঠ, ছিনতাই সংগঠিত হইতেছে। মানুষ প্রতিবাদ বা থানায় যাওয়ার সাহস হারাইয়াছে। তারপর রাজনৈতিক নির্দেশে সম্প্রতি একজন উপযুক্ত থানার ওসি-কে বদলী করা হইয়াছে। সঙ্গে সঙ্গে একই বাড়ীর তিনজনকে হত্যা করা হইয়াছে। দলে দলে গ্রামবাসী শহরে আশ্রয় গ্রহণ করিতেছে। বৈকাল ৫টার পর রাস্তাঘাট নির্জন।

**Shri Sasabindu Bera** : This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely.

Murder of three innocent persons at Chowringhee Bazar in Howrah District on the Bundh day on 19.1.82

On the Bundh Day, on 19.1.82 at about 9-30 a. m. organised processions coming from different directions assembled at Chowringhee Bazar, in Mouza Sitapur, P.S. Shyampur, District Howrah will prepared with lathis and other deadly weapons, and under the direction and leadership of local pradhan and leader of a ruling political party destroyed and looted shops attached and assaulted innocent people, resulting in the murder of three persons and severe injuries to over a dozen more. This has created a situation of tension and panic in the locality, and it is still persisting.

[2-00—2-10 p.m.]

**অধ্যক্ষ মহোদয়** : আমি নিম্নলিখিত বিষয়গুলির উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা—

১। বালিগঞ্জ ত্রিকোণ পার্কে জনৈক মহিলাকে গণধর্ষণ—শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

২। কণ্ট্রাক্টরের কুলিদের ধর্মঘটে মালদহে ট্রেন অচল—শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

৩। ২রা মার্চের ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্তদের সাহায্য—শ্রীনানুরাম রায়,

৪। সম্প্রতিকালে ঘূর্ণিঝড়ে ক্ষয়ক্ষতির সরকারী পরিসংখ্যান—শ্রীঅজয়কুমার দে,

৫। সম্প্রতিকালে শহর ও গ্রামাঞ্চলে খুন ও ডাকাতি বৃদ্ধিতে জনমনে আতঙ্ক—শ্রীঅজয়কুমার দে

6. Proposed strike of the non-teaching staff on and from 14.3.82.
—Shri Pradyot Kumar Mohanti

7. Law lossness in and ardound Nabadwip. —Shri Jonmajoy Ojha,

8. Closure and lay-off in Jute Mills. —Shri Jonmajoy Ojha,

9. Order of High Court against violation of Court order in connection with Bangla Bundh. —Shri Rajani Kanta Doloj

10. Alleged action of goods booking agencies, transport companies and others. —Shri Rajani Kanta Doloi,

11. Activities of communal elements in West Bengal.
—Shri Rajani Kanta Doloi,

12. Resentment among I.A.S. Officers of W. B. due to discrimination against I.P.S. Officers. —Shri Rajani Kanta Doloi

13. Worsening power situation in the State. —Shri Rajani Kanta Doloi,

14. Alleged murder of one Shri Moti Lal Chatterjee on sunday.
—Shri Rajani Kanta Doloi,

15. Deteriorating Law and Order situation in West Bengal.
—Shri Rajani Kanta Doloi,

16. Cross irregularities in Electoral Roll. —Shri Rajani Kanta Doloi,

17. Demand of Truck operators Association for fixing of maximum and minimum Lorry Hire Charges. —Shri Rajani Kanta Doloi

18. Indefinite strike by College Employees from 15th March, 1982
—Shri Rajani Kanta Doloi.

এর মধ্যে আমি শ্রীনানুরাম রায় ও শ্রীঅজয়কুমার দে মহাশয়ের ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্তদের সাহায্যের বিষয়টি মনোনীত করেছি। রিলিফ মিনিষ্টার আছেন, কবে কি বলবেন বলুন।

**শ্রীভবানী মুখার্জী :** শনিবার।

**শ্রীনির্মলকুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি প্রিভিলেজ মোশনটি পড়ছি, আমি কোন বক্তব্য করছি না, আমি শুধু বিষয়টি বলে রাখছি।

পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য পরিচালনা বিধির ২২৬ ধারা অনুসারে আমি 'আনন্দবাজার পত্রিকার' সম্পাদক শ্রীঅশোককুমার সরকার এবং এই পত্রিকার মুদ্রক ও প্রকাশক শ্রীবাপ্পাদিত্য রায়ের বিরুদ্ধে বিধানসভার অধিকার ভঙ্গ—

(গোলমাল)

ব্রীচ অফ প্রিভিলেজ ও বিধানসভার অবমাননার কনটেমপ্ট অভিযোগ উত্থাপন করছি।

'আনন্দবাজার পত্রিকার' ৬ই ফেব্রুয়ারী, ১৯৮২ তারিখে প্রকাশিত 'কেরলের ভোটাভুটি' শীর্ষক মূল সম্পাদকীয় প্রবন্ধে (৪র্থ পৃষ্ঠা) লেখা হয়েছে :

"পশ্চিমবঙ্গে যুক্তফ্রণ্ট তো স্পিকার বিজয় ব্যানার্জীর সঙ্গে

(গোলমাল)

গোপনে আগাম বৈঠক করিয়া টাইপ করা এক রুলিং পকেটে পুরিয়া দিয়েছিলেন। সেই রুলিং তৈয়ী করিয়া দিয়াছিলেন তৎকালীন কমিউনিষ্ট আইনজ্ঞ মোহন কুমারমোংগলম এবং সেই রুলিং-এর নাগপাশ ছিন্ন করিতে না পারায়

(গোলমাল)

ডঃ প্রফুল্লচন্দ্র ঘোষের মন্ত্রিসভাকেই বিদায় লইতে হইয়াছিল। বিজয় ব্যানার্জী কি নিরপেক্ষভাবে ঐ রুলিং দিয়াছিলেন? না, যুক্তফ্রণ্টকে সাহায্য করার জন্য যুক্তফ্রণ্ট নেতাদের পরামর্শ অনুসারে তৈরী এক রুলিং তিনি চেয়ারে বসিয়া পাঠ করিয়াছিলেন মাত্র?

**মিঃ স্পীকারঃ** আই উইল সী টু ইট। আপনি পড়বেন না।

**শ্রীরজনীকান্ত দোলুইঃ** স্যার, পাঁচ বছর আগে দেখেছি আমরা প্রিভিলেজ মোশন পাঠ করলে আপনি অন্য রকম রুলিং দিতেন।

**মিঃ স্পীকারঃ** আপনাদের ক্ষেত্রে যে রকম রুলিং দিয়েছিলাম এখনও সেই রকম দিচ্ছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলীঃ** অন এ পয়েণ্ট অফ অর্ডার স্যার, আপনি পড়তে বারণ করছেন, তা সত্ত্বেও উনি পড়েছেন, কাজেই আমার অনুরোধ উনি যেটুকু পড়েছেন সেটা এক্সপাঞ্জ করে দেওয়া হোক।

**মিঃ স্পীকারঃ** এক্সপাঞ্জ আগেও করা হয়নি, এখনও করা হবে না।

### Mention Cases

**শ্রীসত্যরঞ্জন বাপুলীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এটা আপনি বোধ হয় জানেন যে, কয়েকদিন আগে কাকদ্বীপে একজন সি পি এম-এর পঞ্চায়েত সদস্য ২৫/২৬ জন লোক নিয়ে গিয়ে এক মহিলার উপর ধর্ষণ করেছে এবং তার ছেলেকে নিয়ে নদীর জলে ফেলে দিয়েছে। এবং একজনের মৃত্যু হয়েছে। তার জন্য ২ জনকে গ্রেপ্তার করা হয়েছে। সেখানে গিয়ে সি পি এম-এর মিনিষ্টাররা তদবির করছেন তাদের ছাড়াবার জন্য। মাননীয় মন্ত্রীরা পুলিশ অফিসারদের উপর চাপ সৃষ্টি করছেন। যেন এখানে তদন্ত ঠিক না হয়, এবং তারা যেন গ্রেপ্তার না হয় তার চেষ্টা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় সর্বত্র এই ঘটনা ঘটছে। পশ্চিমবাংলায় খুন, ডাকাতি, ব্যাঙ্ক ডাকাতি সব সময় হচ্ছে।

(নয়েজ)

**শ্রীমহঃ নিজামুদ্দিনঃ** আমি চ্যালেঞ্জ করে বলছি এই কাণ্ড করেছে কংগ্রেস (আই)।

(নয়েজ)

**শ্রীসত্যরঞ্জন বাপুলীঃ** এই বিধানসভায় দাঁড়িয়ে আমি পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি যে পঞ্চায়েত গ্রেপ্তার হয়েছে।

(নয়েজ)

**শ্রীসুনীতি চট্টরাজঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি লেডি ডাফরিন কলেজের জন্য। এখানকার ডাক্তার মিঃ সুররায় চলে যাবার পর ঐ হাসপাতালে ১৭৪টি বেড থাকা সত্ত্বেও মাত্র ৩২ জন রোগী আছে। এখানে এডমিনিষ্ট্রেটিভ ওয়ার্ক নেই বললেই চলে। ডাঃ সুররায় প্রেসিডেণ্ট এবং গভর্ণরের কাছ থেকে সার্টিফিকেট পেয়েছিলেন। কিন্তু তিনি চলে যাবার পর, সেই দিন থেকে লক্ষ্য করছি

হাসপাতালের অবস্থা খারাপ হয়ে গেছে এবং এই অবস্থার কারণই হলো তার চলে যাবার। স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি এবং তাঁর ডিপার্টমেণ্টের অফিসারদের অনুরোধ করছি এবং এই গভর্ণমেণ্টকে অনুরোধ করছি যে এই হাসপাতালের দিকে নজর দিন। এই হাসপাতালের ডাক্তার মিষ্টার সুররায়-এর বিরুদ্ধে যে ষড়যন্ত্র চলছে সেটা কাটিয়ে তাঁকে ফিরিয়ে আনার ব্যবস্থা করুন। আর এই সরকারের মাননীয় সদস্যরা যে চিৎকার করছেন, কিন্তু আমি বলছি যে, মাননীয় সদস্য সত্যবাবু যে ঘটনার কথা বলেছেন সেই ব্যাপারে আমি দায়িত্ব নিয়ে বলছি যে, এই কাজ ২ জন গ্রাম-পঞ্চায়েতের সদস্যরা করেছেন।

**শ্রীসন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে সভা তথা মুখ্যমন্ত্রীর নজরে আনতে চাই। বিষয়টি হচ্ছে যে, হাওড়া জেলা পরিষদের সভাধিপতিকে অপসারণ করা হয়েছে। তাঁর বিরুদ্ধে অভিযোগ যে তিনি পার্টির মধ্যে থেকে সেণ্ট্রাল ইণ্টেলিজেন্সে তাঁর সমস্ত পার্টির খবর দিচ্ছেন। সেই সঙ্গে কে জি বি-র কাউণ্টার ইণ্টেলিজেন্স ক্রিয়েট করছেন। আসামের আলোচনার বিতর্কের সময়ে আমি হাউসে সেণ্ট্রাল ইণ্টেলিজেন্সি সম্বন্ধে বলেছিলাম। তাতে বলেছিলাম যে মার্কিন সি আই এ কিভাবে দেশের নিরাপত্তা বিঘ্নিত করছে এবং একই সঙ্গে সি আই এ এবং কে জি বি'র বিরুদ্ধে অভিযোগ পেয়েছি। এই ব্যাপারে বোম্বাই এবং দিল্লীর কাগজে পি এম একটি আর্টিকেল লিখেছেন সেণ্ট্রাল ইণ্টেলিজেন্স সম্বন্ধে এবং কে জি বি গোয়েন্দাচক্র কিভাবে কাজ করছে। হাওড়ার সভাধিপতি যে পার্টির হোন না কেন তাতে কিছু এসে যায় না---তিনি সি পি এম হোন বা অন্য দলেরই হোন। কিন্তু আমার গুরুত্বপূর্ণ অভিযোগ হচ্ছে পুলিশের মধ্যে থেকে আমাদের গোয়েন্দা ব্যবস্থা বৈদেশিক গোয়েন্দাচক্রের সঙ্গে জড়িত। সুতরাং এইজন্য আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন এর পূর্ণ তদন্ত করেন।

**শ্রীকাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ২টি বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করছি এবং ভারপ্রাপ্ত মন্ত্রী তথা শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে যে, নদীয়া জেলার কৃষ্ণনগরে লাইট ইঞ্জিনীয়ারিং ইণ্ডাষ্ট্রীজ এক টেপ ও ডাইসেস কারখানা দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে পড়ে আছে। কয়েকশো লোক এই কারখানায় কাজ করে, তারা দীর্ঘদিন ধরে বেকার হয়ে রয়েছে। অবিলম্বে এই গুরুত্বপূর্ণ কারখানা খোলার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আরেকটি কারখানা হাওড়া জেলায় রয়েছে হিন্দুস্থান পিলকিনটোন গ্ল্যাস ওয়ার্কস লিমিটেড। এই কারখানাটিও অনেকদিন ধরে বন্ধ রয়েছে। এতে ১৬০০ কর্মচারী কাজ করে এবং তার সঙ্গে অফিসার নিয়োজিত আছে। এই কারখানাটি ৩০ বছর ধরে যাদের হাতে ছিল তাদের হাত থেকে থাপার ম্যানেজমেণ্ট কণ্ট্রাক্ট বেসিসে ১৯৭৮ সালে এটা এই মালিকানার হাতে আসে এবং আসার পর থেকে এর উৎপাদন ৭৮ লক্ষ টাকায় দাঁড়ায়। এই কারখানায় যে গ্ল্যাস উৎপন্ন হয় সারা বিশ্বে তার প্রচণ্ড চাহিদা। এই কারখানা ২২ মাস ধরে বন্ধ হয়ে আছে। এই কারখানা বন্ধ হবার ফলে সারা ভারতবর্ষ তথা পশ্চিমবঙ্গের দারুণ ক্ষতি হচ্ছে এবং ১৬০০ কর্মচারীর ভবিষ্যৎ অন্ধকারের মধ্যে রয়েছে। ২২ মাস তাদের বেতন নেই। মুখ্যমন্ত্রী ও শ্রমমন্ত্রী কয়েকবার তাদের সঙ্গে বৈঠক করেছিলেন। থাপার কাছ থেকে ৬৪ লাখ টাকার উপর যে শেয়ার ক্যাপিটাল সেটা ৬ লাখের কিছু বেশি দিয়ে সোমানে বলে এক ভদ্রলোক কিনে নিয়েছেন। তিনি এর চেয়ারম্যান হয়ে বসছেন

যে এখন অন্যভাবে চালু করতে হবে, ৫০% ষ্টাফকে বরখাস্ত করবেন বলছেন, কণ্টিনিউ অফ সার্ভিস থাকবে না এবং এর উপর যদি ৫ কোটি টাকা ফাইন্যান্সসিয়াল ইনস্টিটিউশান দেয় তাহলে এটা তিনি চালু করতে পারেন। এইভাবে চোখ রাঙিয়ে একজন প্রাইভেট এণ্টার-প্রেনিওর চলতে পারে কিনা সেটা আমি জানতে চাই। ট্যাক্স এ্যাণ্ড ডাইস কারখানার যে অবস্থা এখানেও সেই একই রকম অবস্থা চলছে। সেজন্য শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ করব অবিলম্বে রাজ্য সরকার এই দুটি কারখানাকে টেকওভার করে দেশের শিল্প বাঁচান।

**শ্রীরজনীকান্ত দোলুই :** স্যার, পশ্চিমবাংলার অর্থনীতি ভেঙে চুরমার হয়ে গেছে। শুনছি যে অর্থমন্ত্রী নাকি নির্বাচনে দাঁড়াচ্ছেন না এবং তিনি নাকি বাইরে চলে যাচ্ছেন। কিন্তু যে কদিন আছেন সে কদিন পশ্চিমবাংলার কথা চিন্তা করুন। গ্রামাঞ্চলে সাড়ে তিন টাকা করে চাল বিক্রি হচ্ছে এবং প্রতিটা জিনিসের দাম বেড়ে যাচ্ছে। গ্রামের মানুষের কাজ নেই, আমন ধান হয়নি এবং প্রায় প্রত্যেকেই শাকপাতা সেদ্ধ খেয়ে বেঁচে আছেন। র‍্যাশনের মাধ্যমে যে চাল দেবার ব্যবস্থা ছিল তাও ভেঙে পড়েছে। গ্রামে মানুষ দুর্ভিক্ষের ছায়া দেখতে পাচ্ছে। আমি অনুরোধ করব দয়া করে সেইসব জায়গায় গ্রুয়েল কিচেন খুলুন, মানুষ যাতে কাজ পায় তার ব্যবস্থা করুন। প্রত্যেকটা জিনিসের দাম অগ্নিমূল্য হওয়ায় মানুষ আস্তে আস্তে মৃত্যুর দিকে এগিয়ে যাচ্ছে। নির্বাচনের কথা চিন্তা না করে দয়া করে গ্রামের অবস্থা পর্যালোচনা করুন। তাই আপনার মাধ্যমে অনুরোধ করব অবিলম্বে ঐ ব্যবস্থাগুলি গ্রহণ করুন। তা না হলে মানুষ মরে যাবে।

**শ্রীজন্মেজয় ওঝা :** স্যার, আমি আপনার মাধ্যমে যে বিষয় বলতে চাই তা হল গত বন্ধের দিনে সি পি এম নেতারা তাঁদের সমর্থকদের নির্দেশ দিয়েছিলেন কিনা জানি না যে গ্রামাঞ্চলে ব্যাপকভাবে লুঠতরাজ, মারপিট, খুন, জখম এমনকি মহিলাদেরও নির্যাতন পর্যন্ত করবে। আমার এলাকায় মোসতাফাপুর ও মানপুর বলে দুটো গ্রামে সশস্ত্র গুণ্ডা যাদের মধ্যে অনেকে এ্যাণ্টিসোস্যাল তারা ২০টা বাড়ী বিধ্বস্ত করে, ৫৫ হাজার টাকার জিনিসপত্র লুঠপাট করে এবং প্রকাশ্য দিবালোকে দুটি তরুণীর কাপড় খুলে নিয়ে উলঙ্গ করে তাদের ইজ্জত নষ্ট করে। তারা মালপত্র লুঠপাঠ করে নিয়ে যখন যাচ্ছিল তখন সেদিন সেই এলাকার জন্য নিযুক্ত যে ম্যাজিষ্ট্রেট ছিলেন তিনি হাতেনাতে তাদের ধরে গ্রেপ্তার করেন। সেই সমস্ত জিনিসপত্র নিয়ে যখন পুলিশ ঘুরছিল তখন গুণ্ডারা পুলিশের হাত থেকে সেই সমস্ত জিনিস ছিনিয়ে নিয়ে চলে যায়। এইভাবে সেখানে একটা সন্ত্রাস চলছে যা বন্ধ করার কোন ব্যবস্থা হয়নি। মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই আপনি এইসব জিনিস বন্ধ করবেন কি না? কারণ তা না হলে আগামী নির্বাচন প্রহসনে পরিণত হবে এবং লোকে ভয়ে ভোট দিতে আসবে না।

[2-20—2-30 p.m.]

**শ্রীকৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রিসভার কাছে পেশ করছি। হুগলী জেলার ৩টি জুটমিল—নর্থব্রুক জুটমিল, যেখানে শ্রমিক-সংখ্যা ৬ হাজার সেটা ৪ মাস যাবৎ বন্ধ আছে; ডালহৌসী জুটমিল যেখানে শ্রমিকসংখ্যা ৫ হাজার সেটা ৬ মাস যাবৎ বন্ধ আছে; বাঁশবেড়িয়া জুটমিল যার শ্রমিকসংখ্যা ১০ হাজারের অধিক সেটা ৮ মাস যাবৎ বন্ধ। এই যে ২০ হাজারের উপর শ্রমিক-কর্মচারী বেকার অবস্থায়

পড়ে আছে তাদের কিছু কিছু আত্মীয়স্বজন অভাবের তাড়নায় আত্মহত্যা করেছে। আরো আশ্চের্যের বিষয় বাঁশবেড়িয়া জুটমিলের খবর হচ্ছে সেখানকার শ্রমিক-কর্মচারীদের আলো এবং জল বন্ধ করে দিয়েছে। সেজন্য আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে অনুরোধ করছি এই বিষয়ে জরুরী ভিত্তিতে একটা ব্যবস্থা গ্রহণ করার জন্য।'

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং আমি মনে করি যে বিষয়টি উত্থাপন করা জন-প্রতিনিধি হিসাবে আমার কর্তব্য। আপনি জানেন যে গ্রামাঞ্চলে ফুড ফর ওয়ার্কের কাজ বন্ধ আছে। এন আর ই পি'র কাজের জন্য যেভাবে গভর্নমেন্ট অর্ডার প্রথমদিকে গিয়েছিল, টাকা এবং গম দুটো একসঙ্গে পাঠানোর কথা ছিল, প্রথম পর্যায়ে গম পাঠানো যায়নি যার ফলে কাজ আরম্ভ হয়নি। পরবর্তীকালে যে নির্দেশ গেছে তাতে এন আর ই পি'র কাজ ২/১ দিনের বেশী চলছে না। ফলে গ্রামাঞ্চলে ক্ষেতমজুররা কাজের অভাবে বেকার হয়ে পড়েছে এবং প্রাকৃতিক দুর্যোগের ফলে নীচের তলার মানুষ অনটন-হাহাকারের মধ্যে দিন কাটাচ্ছে। তার উপর নদীয়া এবং মুর্শিদাবাদ জেলায় চালের দাম ৩ টাকা থেকে ৩.৫০ টাকায় পৌঁছেছে এবং সেটা সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার বাইরে চলে গেছে। গোটা মুর্শিদাবাদ জেলায় রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে। গ্রামাঞ্চলে এই যে হাহাকার একে দূর করার জন্য মন্ত্রিসভা তৎপর হোন, সাধারণ মানুষ বিপন্ন বোধ করছেন। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করে এই আবেদন রাখছি যে অবিলম্বে সেখানে রেশন ব্যবস্থা চালু করা হোক, গ্রামের ক্ষেত-মজুরদের কাজের ব্যবস্থা করা হোক। এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ছায়া ঘোষ:** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার লালবাগ মহকুমা একটি শান্তি-পূর্ণ এলাকা এবং সেখানে যারা বাস করে তারা শান্তি চায়। আমরা গত পৌনে ৫ বছর ধরে লক্ষ্য করছি ওই এলাকায় ছোটখাট ঘটনা ছাড়া তেমন কোন বড় ঘটনা ঘটেনি। কিন্তু হঠাৎ মাসখানেক ধরে লক্ষ্য করছি একদল লোক ওখানে খুব সক্রিয় হয়ে উঠেছে। এরা কারা সেটা ওখানকার মানুষ জানে, প্রশাসন বিভাগও জানে। আমি আপনাকে বলছি এই সমস্ত লোক যারা সক্রিয় হয়ে উঠেছে তারা একটা সমাজবিরোধী গ্রুপ। এই গ্রুপ প্রতিদিন সকাল ৭টা থেকে রাত ১২টা পর্যন্ত ৩/৪টি করে বোমা ফাটায়। গতকালও ৩টি বোমা ফাটিয়েছে। আমি প্রশাসন বিভাগকে এই গ্রুপের কয়েকজনার নামও বলেছি। আগে এরা নকশাল দলভুক্ত ছিল। এখন এরা কংগ্রেস দলভুক্ত হয়েছে। এরা ভয়ানক সন্ত্রাস সৃষ্টি করেছে ঐ এলাকায় আমি এই ব্যাপারে লোকাল এস ডি ও, এস ডি পি ও, এবং এস পিকে বলেছি এবং গত ২৪ তারিখে হোম সেক্রেটারীকেও বলেছি। কিন্তু দুঃখের বিষয় এখনও পর্যন্ত বিন্দুমাত্র স্টেপ নেওয়া হচ্ছে না। আমি লক্ষ্য করেছি যেদিন থেকে বিধানসভার ইলেকসনের কথাবার্তা আরম্ভ হয়েছে সেদিন থেকেই এইরকম একটা সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করা হচ্ছে। কাজেই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি ঐ শান্তিপূর্ণ এলাকায় শান্তি যেন ফিরিয়ে আনা হয়।

**শ্রীমহবুল হক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জনস্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পি ডবলিউ ডি মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার মালদহ টু কুসিদা, ভায়া চাঁচল যে রাস্তাটি গিয়েছে সেটা উত্তর মালদহের সঙ্গে যোগাযোগের একটা পথ। কিন্তু

দিনের পর দিন ধরে লক্ষ্য করছি সেই রাস্তার যে অবস্থা হয়েছে তাতে সেটা যাতায়াতের অযোগ্য হয়ে গেছে। রাস্তার এই দুরবস্থার জন্য সেখানে স্টেট বাস বন্ধ হয়ে গেছে, প্রাইভেট বাস বন্ধ হয়ে গেছে। যদিও বা ১ দিন চলে আবার দেখা যায় রাস্তার অসুবিধার জন্য আবার বন্ধ হয়ে যায়। আমরা প্রাইভেট বাস-এর কাছে কৈফিয়ৎ দাবী করায় তারা বলল রাস্তার যা অবস্থা তাতে বাস চালানো অসম্ভব। আমি এই ব্যাপারে সাক্ষী হিসেবে মাননীয় সদস্য বীরেন-বাবুকে মানছি এবং মাননীয় স্পীকার মহাশয়, আপনাকেও মানছি। আমি আশা করি আপনারা উভয়েই রাস্তার দুরবস্থার কথা স্বীকার করবেন। মাননীয় স্পীকার মহাশয়, কিছু-দিন আগে আপনি যখন হবিবপুরে গিয়েছিলেন তখন এই রাস্তার দুরবস্থার জন্য আপনি সরকারী রাস্তায় না গিয়ে অন্য রাস্তা দিয়ে গিয়েছিলেন। অর্থাৎ ইরিগেসন ইন্সপেকসন বাংলোর কাছ থেকে যে রাস্তা গেছে সেই রাস্তা দিয়ে গিয়েছিলেন। ওই রাস্তাটির যে অবস্থা হয়েছে তা বর্ণনা করা যায় না। অথচ এই রাস্তাটি হেড কোয়ার্টারের সঙ্গে যোগাযোগকারী রাস্তা। কাজেই সবদিক বিবেচনা করে এবং মানুষের চলাচলের কথা বিবেচনা করে এই রাস্তাটি অবিলম্বে মেরামত করা উচিত। আজকাল যতীনবাবু স্বাস্থ্য বিভাগ দেখাশোনা করছেন এবং পেপারে দেখছি তিনি খুব কাজ করছেন। কিন্তু এদিকে তাঁর নিজের বিভাগের রাস্তা যে এত খারাপ হয়ে রয়েছে সেটা দেখছেন না কেন? কাজেই আমি মন্ত্রিমহাশয়ের কাছে দাবী করছি অবিলম্বে এই রাস্তাটি মেরামত করা হোক।

**শ্রীসামসুদ্দীন আমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সমগ্র মালদহ জেলার হবিবপুর, বামনগোলা এবং গাজল প্রভৃতি থানায় ডাকাতি, রাহাজানি তো ছিলই, উপরন্তু তার সঙ্গে এখন দেখছি দিবালোকে নরহত্যার প্রসেসন শুরু হয়েছে। ইতিপূর্বে মালদহ জেলায় দিনের বেলায় ৬৭টি মার্ডার হয়েছে। হবিবপুর এবং বামনগোলা এই দুটি থানা বাংলাদেশের সীমানা-সংলগ্ন কাজেই অপরাধীরা দিনের বেলায় হত্যা করে কয়েক ঘণ্টার জন্য বাংলাদেশে গিয়ে আত্মগোপন করে এবং যাবার সময় শ্লোগান দেয় নকশাল বলে, আবার ইনক্লাবও বলে।

[2-30—2-40 p.m.]

আমি জানি না কিভাবে তারা আত্মগোপন করে এবং কয়েক ঘণ্টা পরে ফিরে এসে পুলিশের চোখের সামনেই ঘুরে বেড়ায়, পুলিশ তাদের কিছু করে না। মাননীয় স্পীকার মহাশয়, আমি ৬৭টি মার্ডার বাদে আরও চারটি মার্ডারের কথা বলতে চাই। এই চারটি মার্ডার একই দিনে করা হয়েছে। গত ১৯/২/৮২ তারিখে একই দিনে চারটি হত্যাকাণ্ড হবিবপুর থানা এলাকায় করা হয়েছে। একই পরিবারের তিন জনকে হত্যা করা হয়েছে। আমি এখানে তাদের নাম বলে দিতে চাই। উপেন্দ্রনাথ মণ্ডল, রবি মণ্ডল, বীরেন মণ্ডল এদের বাড়িতে ঢুকে কোন কিছু তচনছ করেনি, কোন জিনিস নেয়নি, তিন জনকে এক এক করে হত্যা করেছে এবং গাজোলের আর একজন হাজিসাহেব নিরাপরাধ ব্যক্তি—জিল্লুর রহমানকে হত্যা করা হয়েছে এবং এই হত্যাকাণ্ড দিনের বেলায় করা হয়েছে। তারা বিভিন্ন রকম শ্লোগান দিয়েছে। জানি না তারা বীরেন রায় মশায়ের দলের লোক কিনা। এই হত্যাকারীরা পুলিশের সামনে ঘুরে বেড়াচ্ছে। এখানেও একই দৃশ্য, তারা ২৪ ঘণ্টার জন্য বাংলাদেশে চলে যাচ্ছে, আবার ফিরে এসে পুলিশের সামনে ঘুরে বেড়াচ্ছে, বোরখার আড়ালে থেকে কাজ করছে। সেদিন

খবরের কাগজে দেখলাম শ্রীবীরেন রায় মশায়ের সচিবের বাড়ীতে চুরি হয়েছে, কিন্তু এটা তো চুরি, হত্যা নয়। আমি আবার বলছি যে, আমাদের ওখানে এমন কোন রাত্রি নাই যেদিন ডাকাতি হয়নি, এই জিনিস কালিয়াচকে হচ্ছে, পশ্চিমবাংলার অন্যান্য স্থানেও হচ্ছে। আর গরু চুরি তো আছেই। তাই আমি আপনার মাধ্যমে কংক্রিট সমস্ত দৃষ্টান্ত দিলাম, দিবালোকে হত্যা সংঘটিত হচ্ছে, তাদের নামও দিয়েছি। আমি শুধু আর একটি কথা বলেই শেষ করব। কারা এই হত্যাকাণ্ড করছে পুলিশ তা জানে, প্রশাসন জানে, তাদের চোখের সামনেই অপরাধীরা ঘুরে বেড়াচ্ছে, এতবড় ঘটনা হওয়া সত্ত্বেও তাদের গ্রেপ্তার করা হচ্ছে না। আমি অত্যন্ত দু:খের সঙ্গে স্বরাষ্ট্র বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীকৃষ্ণদাস রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বামফ্রন্টের রাজত্বের শেষ কালে অত্যন্ত সুপরিকল্পিত উপায়ে আমার এলাকায় অত্যাচার চালানো হচ্ছে। মেদিনীপুর জেলার নারায়ণগড় নির্বাচন কেন্দ্রের দাঁতন ২নং ব্লকের হরিদ্রাগেড়্যার গ্রামের নিরীহ অধিবাসী ঘনশ্যাম বেরা, অমূল্য বেরা, বসন্ত বেরা, গোবিন্দ বেরা, চিত্তরঞ্জন বেরা, কার্ত্তিক খাঁড়া ও অবিনাশ দাসকে কৃষকসভার ঠেঙাড়ে বাহিনীর মাধ্যমে অত্যাচার করা হচ্ছে, ঘরবাড়ী লুঠ করে নেওয়া হচ্ছে, টিন ও টালি ভেঙে দেওয়া হচ্ছে এমন কি প্রত্যেকের বাড়ীর মেয়েদের উপর অত্যাচার করা হচ্ছে, দরজা-জানালা ভেঙে ঘরের মধ্যে ঢুকে প্রতিটি পরিবারের গহনা, সাইকেল, ঘড়ি, রেডিও, থালা, বাসন নিয়ে নেওয়া হচ্ছে এবং এই ধরনের জিনিস প্রত্যেক দিন আমার এলাকায় হচ্ছে। যার ফলে মানুষের মনে এমন সন্ত্রাসের সৃষ্টি হয়েছে যে তাদের নিরাপত্তা বোধ নাই। ফলে যে ক্ষতি হয়েছে তার পরিমাণ হচ্ছে ৮০/৯০ হাজার টাকা। পুলিশকে বলে এর কোন সুরাহা হচ্ছে না। পুলিশকে জানালেও এই ব্যাপারে কোন অ্যাকশন নিচ্ছে না। আমি আশা করব যে মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে দৃষ্টি দেবেন এবং তিনি পুলিশকে সচল হতে বলবেন এবং যাতে করে এই অবস্থার একটা সুরাহা হয়, তার ব্যবস্থা তিনি করবেন।

**শ্রীকাজি হাফিজুর রহমানঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার আমার এলাকা ভগবানগোলা থানার হাবাসপুর মৌজার ২টি ডিপ টিউবওয়েল প্রায় দু' বছর হতে চলেছে একেবারে অকেজো হয়ে পড়ে আছে। এজন্য হাজার হাজার বিঘা জমির ফসলের যে ক্ষতি হয়েছে, তাতে চাষীভাইদের অবর্ণনীয় যে ক্ষতি হয়েছে তা ভাষায় প্রকাশ করা যায় না। ধান নষ্ট হয়েছে এবং এবারে গমও নষ্ট হয়ে গেল। কৃষি বিভাগের উর্ধ্বতন কর্তৃপক্ষের কাছে আবেদন-নিবেদন করেও আজ পর্যন্ত তার কোন প্রতিকার হয়নি। চাষীভাইরা অনেক ঘোরাঘুরি করেছে, দরখাস্ত করেছে—কিন্তু তাতে কোন কাজ হয়নি। তারপর অনেক অনুরোধ করার পর ঐ এলাকার চাষীভাইদের বলা হয় যে তার চুরি, ট্রান্সফরমার চুরি না হয় তার জন্য বণ্ড দিতে হবে এবং ঐ তার ও ট্রান্সফরমার পাহারা দিতে হবে যাতে চুরি না হয়; সেইমতই চাষীভাইরা বণ্ড লিখে দিয়েছে। কিন্তু আজ পর্যন্ত তার কোন প্রতিকার হয় নি। চাষীরা যথা বিহিত ওয়াটার ট্যাক্স দিয়েছে। তাই আমি মাননীয় বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি, যাতে অতি সত্বর ঐ ডিপ টিউবওয়েলগুলি মেরামত হয় তার ব্যবস্থা তিনি যেন করেন এবং চাষী-ভাইদের উপকার করেন।

**শ্রীদ্বিজেন্দ্রনাথ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। কুমারগঞ্জ থানা এবং গোপালগঞ্জ থানার মাঝখানে গত বছরে একটি ব্রীজের কাজ শুরু হবার কথা ছিল। কিন্তু এখনও পর্যন্ত কোন কাজ শুরু হোল না। তাই আমি পূর্তমন্ত্রীকে এই বিষয়ে বিশেষভাবে নজর দেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি। কারণ আজকে ওখানকার জন্য এই ব্যাপারে অনেক কৌতূহল প্রকাশ করছে।

**শ্রীনাথুরাম রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকের পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার কি রকম অবনতি ঘটেছে তা আমাদের উল্লেখ করার দরকার নাই। আজকে সরকার পক্ষের সদস্যরাও তা উল্লেখ করছেন। আমার এলাকায় সি পি এম-এর লোকের যোগ ও, বিভিন্ন রকম অত্যাচার, মারধোর আরম্ভ করেছে এবং কয়েকজনকে গ্রাম ছেড়ে চলে যেতে হয়েছে। পুলিশকে লিখিতভাবে জানানো সত্ত্বেও কোন ফল হয় নি। প্রশাসন একেবারে অচল হয়ে পড়েছে। আমার এলাকার অনেকেই বাড়ী ফিরে যেতে পারছে না। আমি তাদের কয়েকজনের নাম উল্লেখ করছি। যেমন মদন ঘোষ, শ্রীপুর, শম্ভু চক্রবর্তী, কামারপুকুর, অভয় মণ্ডল, বেহালাই, মনোরঞ্জন সাঁতরা, বাজুয়া, এই রকম অনেক লোক তারা গ্রামে ঢুকতে পারছে না। তাদের বলা হচ্ছে তারা যদি গ্রামে ঢোকে তাহলে তাদের হাত-পা কেটে দেওয়া হবে। তাই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যাতে গ্রামে শান্তি ফিরে আসে এবং তারা যাতে বাড়ীতে ফিরে আসতে পারে তার আশু ব্যবস্থা করুন।

**শ্রীখগেন্দ্রনাথ সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম-দিনাজপুর জেলার রায়গঞ্জ থানায় একটি ফিসারী ট্রেনিং সেণ্টার করার জন্য একটি সরকারী নির্দেশ দেওয়া হয়। এবং সেইমত জমিও নেওয়া হয়। এবং কাজ শুরু করার নির্দেশ দেওয়া হয়। কিন্তু হঠাৎ জানি না কি কারণে আবার একটা সারকুলার দেওয়া হয়েছে যে ওখানে ঐ ট্রেনিং সেণ্টার হবে না। সেই জন্য মুখ্যমন্ত্রী ও মৎস্যমন্ত্রীর কাছে স্থানীয় লোকেরা প্রতিবাদপত্র পাঠিয়েছেন। আমিও আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী ও ভারপ্রাপ্ত মৎস্যমন্ত্রীকে অনুরোধ করছি যাতে ঐ ট্রেনিং সেণ্টারটি অন্য জায়গায় সরানো না হয়।

[2-40—2-50 p.m.]

**শ্রীঅজয়কুমার দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২রা মার্চ আরামবাগের বিভিন্ন এলাকা দিয়ে প্রবল ঘূর্ণিঝড় বয়ে গেছে। এখন পর্যন্ত বিশেষ কিছু ত্রাণসামগ্রী সেখানে গিয়ে পৌছায় নি। আমি অবশ্য ব্যাপারটি মুখ্যমন্ত্রীকে জানিয়েছি। কেবলমাত্র দু'-একটি ত্রিপল, কম্বল সেখানকার লোকেরা পেয়েছে। আমার নির্বাচনী ক্ষেত্রে সনাতন মণ্ডল নামে এক তফসিলী ভাই মারা গেছে। মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি অনুরোধ করব ঐ সনাতন মণ্ডলের ফ্যামিলিকে যেন কিছু অর্থসাহায্য দেওয়া হয়। ঐ এলাকার বহু লোকের ঘরবাড়ী, আচ্ছাদন উড়ে গেছে। প্রয়োজনীয় ত্রাণসামগ্রী না থাকায় সেখানকার লোকেরা খুব অসুবিধা বোধ করছেন। আমার নির্বাচনী ক্ষেত্রে নৈসরাই গ্রামের স্কুলবাড়ীর আচ্ছাদন উড়ে গেছে। সেই স্কুলবাড়ীতে আর ক্লাশ নেওয়া যাচ্ছে না। মাননীয় প্রাথমিক শিক্ষামন্ত্রীকে এই বিষয়টি আমি আপনার মাধ্যমে জানাচ্ছি, অবিলম্বে তিনি এই বিষয়ে ব্যবস্থা নিন।

কার্যকলাপের জন্য অডিটের এ্যাডভার্স রিপোর্ট আছে। এই সমস্ত রিপোর্ট থাকা সত্ত্বেও তাদের বিরুদ্ধে কিছু করা যাচ্ছে না। কারণ প্রশাসন ও স্থানীয় কিছু লোকের যোগ-সাজসে তারা চলেছেন। এই বিষয়ে দ্রুত হস্তক্ষেপ করার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী[illegible]কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতি সম্প্রতি কোলকাতা-একবালপুর ভায়া আন্দুল বাস চালানোর ব্যবস্থা হয়েছে এবং তার ফলে বিশেষ করে পাঁচলা এবং আন্দুলের লোকেরা অত্যন্ত উপকৃত হয়েছেন, এজন্য ঐ অঞ্চলের লোকেরা এই সরকারকে এবং বিশেষ করে পরিবহন দপ্তরকে ধন্যবাদ জানিয়েছেন। কিন্তু স্যার, ওখানে ঐ রুটে মাত্র দুটি বাস চলছে। ৮টি বাস স্যাংশান করা হয়েছে কিন্তু সেই স্যাংশাও কোটা থেকে মাত্র দুটি বাস চলছে। সেখানে যাতে ৮টি বাসই চলে তার ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। তাছাড়া যে বাস দুটি চলে সেই বাস দুটিও তিনটির জায়গায় মাত্র দুটি করে ট্রিপ দিচ্ছে। সেখানে যাতে তারা তিনটি করে ট্রিপ দেয় তার জন্য আমি উর্ধ্বতন কর্তৃপক্ষের সঙ্গে কথা বলেছি, তারা কথাও দিয়েছেন কিন্তু আজ পর্যন্ত সে ব্যবস্থা হয়নি। মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, সি এস টি সি'র বাস অবিলম্বে যাতে বৃদ্ধি করা হয় এবং নিয়মিত তিনটি করে ট্রিপ যাতে তারা দেয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, দৃষ্টি আকর্ষণ করার আগে আমি বলতে চাই যে, আমরা এখানে যে মেনশান করি এই আশাতে যে তার কিছু এ্যাকশান হবে কিন্তু কোন এ্যাকশান আমরা দেখতে পাচ্ছি না। স্যার, গতবার বিধানসভায় আমি বলেছিলাম যে আমার নির্বাচন কেন্দ্রে ৫ জন ডাকাতকে গ্রামের লোক ধরে দিয়েছে, সেখানে তাদের যদি প্রটেকশান দেওয়া না হয় তাহলে সেখানে নরহত্যা ঘটবে। কিন্তু স্যার, কোন ব্যবস্থাই হয়নি। সেই গ্রামের লোক নরেশ মণ্ডলকে পূজার সময় হত্যা করা হয় এবং কিছু-দিন আগে তার ভাইকেও হত্যা করা হয়। তাদের অপরাধ তারা ডাকাত ধরে দিয়েছিল। সেখানে পুলিশ তাদের কোন প্রটেকশান দিতে পারে নি। থানা থেকে কোন দারোগা বা পুলিশ সেখানে গিয়ে উপস্থিত হয়নি। ডি এস পি সেখানে খবর পেয়ে গিয়েছেন এবং সেখানে একজনের বাড়ী থেকে রক্তমাখা রামদা উদ্ধার করেছেন। তিনি আবার একজন নির্বাচিত সি পি এম প্রতিনিধির কাকা। সঙ্গে সঙ্গে থানায় হৈ-হৈ পড়ে যায় এবং এখন সেখানে চাপ দেওয়া হচ্ছে যাতে কেস না হয়। আমাদের ওখানে গত মাসের মধ্যে তিনটি গ্রামের ৫ জন লোক মার্ডার হয়েছেন। স্যার, আমি বিশ্বাস করি না যদি এইসব মামলা থানায় থাকে তাহলে সেগুলি উপযুক্তভাবে বিবেচিত হবে। আমি তাই স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলব, এই মামলাগুলি সি আই ডি বিভাগের হাতে দেওয়া হোক এবং তাঁরা এর তদন্ত করুন। এই বলে বিস্তারিত লেখা এই কাগজটি আমি আপনার মাধ্যমে তাঁকে দিচ্ছি।

**শ্রীমহম্মদ সোহরাব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত মর্মান্তিক বেদনাদায়ক ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, খবরের কাগজেও বেরিয়েছে যে, গত ২৩শে ফেব্রুয়ারী মুর্শিদাবাদ জেলার সুতী থানায় অভয় টকিজ-নিমতিতা ষ্টেশনের পাশে—সেখানে যখন রাত্রিবেলায় শো চলছিল তখন হঠাৎ সেখানে

আগুন লাগে এবং কয়েক মিনিটের মধ্যে সমস্ত হাউসটা একেবারে পুড়ে ছারখার হয়ে যায়। সেখানে আজ পর্যন্ত ১৫ জন মানুষ মারা গিয়েছেন যার মধ্যে ১৩ জনের বডি আইডেনটিফায়েড হয়েছে, দু'জনের বডি আন-আইডেনটিফায়েড। ঘটনাস্থলেই ৯ জন মারা যান এবং পরে হাসপাতালে আরো ৬ জন মারা যান। অবশ্য বেসরকারী হিসাবে এই মৃতের সংখ্যা আরো বেশী বলে দাবী করা হয়েছে। স্যার, মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, আজকাল যেমন একটি ট্রাক বা বাস এ্যাক্সিডেন্ট হলে যে ফ্যামিলির লোক এ্যাক্সিডেন্টে মারা যায় তাদের ফ্যামিলিকে দু' হাজার টাকা করে রিলিফ দেওয়া হয় তেমনি এটাকেও একটা এ্যাক্সিডেন্ট হিসাবে ধরে ঐ মৃত ১৫ জনের মধ্যে যে ১৩ জনের বডি আইডেনটিফায়েড হয়েছে তাদের ফ্যামিলিকে ঐ রকম অনুদান দেওয়ার ব্যবস্থা করুন। তাছাড়া আরো একটি অনুরোধ, ওখানকার পোড়া ছাই নাকি ফরেনসিক ডিপার্টমেণ্ট থেকে চাওয়া হয়েছে। এক্ষেত্রে তদন্তের কাজ যাতে যথাযোগ্যভাবে হয় সে ব্যবস্থা করুন। আমি ঐ ১৩ জনের বডি যা আইডেনটি-ফায়েড হয়েছে তাদের নাম ও ঠিকানা স্যার, আপনার মাধ্যমে তাঁকে দিয়ে দিচ্ছি।

[2-50—3-00 p.m.]

**শ্রীরেণুপদ হালদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার ২৪-পরগণা জেলার দক্ষিণ-দিকে যতগুলি পাকা সড়ক আছে, সেগুলি মেরামতির অভাবে যানবাহন চলাচলের অসুবিধা হচ্ছে। সেখানে মাঝে মাঝে যানবাহন চলাচল বন্ধ থাকার জন্য জনসাধারণের যাতায়াতের খুবই অসুবিধা হচ্ছে। সেজন্য ডায়মণ্ডহারবার থেকে যে রায়দীঘি রোড আছে এবং ডায়মণ্ড-হারবার থেকে কাকদ্বীপ, লক্ষ্মীকান্তপুর থেকে ঢোলা এবং গড়িয়া, মথুরাপুর ইত্যাদি যেগুলি গুরুত্বপূর্ণ রাস্তা, এই সমস্ত রাস্তাগুলি মেরামত না হলে জনসাধারণের খুবই অসুবিধা হচ্ছে, বাস এবং অন্যান্য যানবাহন চলাচলেরও অসুবিধা হচ্ছে এবং এর ফলে সেখানে প্রায়ই দুর্ঘটনা হচ্ছে। কাজেই যাতে এই দুর্ঘটনাগুলি দূর করা যায় তার জন্য এবং রাস্তাগুলি মেরামত করার জন্য আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমহাদেব মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া পৌরপ্রতিষ্ঠানের উন্নয়নমূলক কাজকর্ম ব্যাহত হচ্ছে। সেখানে বর্তমানে একজন ওভারসীয়ার আছেন কিন্তু তার কার্যকাল চলে যাচ্ছে। আরো কিছুদিন তার কার্যকাল বাড়িয়ে দেবার জন্য পৌরসভায় সিদ্ধান্ত নেওয়া হয়েছে কিন্তু এখন তার অনুমোদন পাওয়া যায়নি। এই সব কারণে সেখানকার উন্নয়ন-মূলক কাজ বন্ধ হয়ে আছে। সেজন্য আমি আমাদের মাননীয় পৌরমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে একজন ইঞ্জিনিয়ার সেখানে নিয়োগ করা হোক এবং উন্নয়নের কাজকর্ম করার জন্য বাড়ানো উচিত। যতক্ষণ পর্যন্ত ইঞ্জিনিয়ার নিযুক্ত না হচ্ছে ততক্ষণ পর্যন্ত পৌরসভার যে ওভারসীয়ার আছেন, তাঁর কার্যকাল বাড়ানো হোক।

**শ্রীসরল দেব:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রী পার্থ দে মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পার্থ দে মহাশয় শিক্ষাক্ষেত্রে দুর্নীতি দূর করার জন্য কতকগুলি গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত করেছিলেন এবং এই বিধানসভা থেকে

আমরা তাঁকে অভিনন্দন জানিয়েছিলাম। কিন্তু তা সত্ত্বেও সরকারের চোখে ধুলো দিয়ে কিছু কিছু জায়গায় দুর্নীতি চলেছে। সম্প্রতি বারাসাত থানার অন্তর্গত চৌমা হাইস্কুলে সেখানকার ছাত্রদের কাছ থেকে ঐ স্কুলের শিক্ষকবৃন্দ, যদিও নিয়ম নেই, নিয়ম না থাকা সত্ত্বেও ২ শত থেকে ৫ শত টাকা সকলের কাছ থেকে দক্ষিণা নিয়ে তাদের সেণ্ট আপ করা হয়েছে। আইনে সেণ্ট আপ করা যায় না এবং তাদের ডেসক্রিপটিভ রোলে নাম থাকা সত্ত্বেও এ্যাডমিট কার্ড আসেনি। তারপর প্রশাসনের হস্তক্ষেপের ফলে ১৩১ জন ছেলেকে পরীক্ষা দেওয়ার অনুমতি দেওয়া হয় কিন্তু তারা এ্যাডমিট কার্ড পায়নি। এই ছেলেদের ভবিষ্যৎ কি হবে সেই সম্পর্কে আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাচ্ছি এবং সঙ্গে সঙ্গে ঐ চৌমা স্কুলের যে শিক্ষকরা যারা ঐ সব দুর্নীতির সঙ্গে জড়িত তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রিমহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি। কেঁন না, তিনি কঠোর হস্তে দুর্নীতি দমন করার জন্য আইন রচনা করেছেন কিন্তু তা সত্ত্বেও এই রকম সেণ্ট আপ করার নামে দুর্নীতি চলছে। কাজেই আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি যে, যে সমস্ত শিক্ষক ঐ দুর্নীতির সঙ্গে জড়িত তাদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক।

### Presentation of the Report of the Committee on Petition (1981-82)

**Shri Nirmal Kumar Bose** : With your permission, I beg to present the report of the Committee on Petition (1981-82) on the question of a new enactment of suitably amending the existing laws in order to make provisions for free and compulsory education for all children upto the age of 14 years in the state of West Bengal.

## LAYING ORDINANCES

### The Calcutta University (Amendment) Ordinance, 1981

**Shri Sambhu Charan Ghosh** : Sir, I beg to lay the Calcutta University (Amendment) Ordinance, 1981 (West Bengal Ordinance No. XIII of 1981) under Article 213(2) (a) of the Constitution of India.

### The Great Eastern Hotel (Acquisition of Undertaking) (Second Amendment) Ordinance, 1981

**Shri Parimal Mitra** : Sir, I beg to lay the Great Eastern Hotel (Acquisition of Undertaking) (Second Amendment) Ordinance, 1981 (West Bengal Ordinance No. XIV of 1981) under Article 213(2) (a) of the Constitution of India.

### The West Bengal Panchayat (Amendment) Ordinance, 1981

**Shri Debabrata Bandopadhyay** : Sir, I beg to lay the West Bengal Panchayat (Amendment) Ordinance, 1981 (West Bengal Ordinance No. XV of 1981) under article 213 (2) (a) of the Constitution of India.

### The Burdwan University (Amendment) Ordinance, 1982

**Shri Sambhu Charan Ghosh** : Sir, I beg to lay the Burdwan University (Amendment) Ordinance, 1982 (West Bengal Ordinance No. 1 of 1982) under Article 213(2) (a) of the Constitution of India.

**The West Bengal Colleges (Payment of Salaries) (Amendment) Ordinance, 1982**

**Shri Sambhu Charan Ghosh** : Sir, I beg to lay the West Bengal Colleges (Payment of Salaries) (Amendment) Ordinance, 1982 (West Bengal Ordinance No. II of 1982) under Article 213(2) (a) of the Constitution of India.

**The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Ordinance, 1982**

**Shri Sambhunath Mandi** : Sir, I beg to lay the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Ordinance, 1982 (West Bengal Ordinance No. III of 1982) under Article 213(2) (a) of the Constitution of India.

**The Bengal Municipal (Amendment) Ordinance, 1982**

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to lay the Bengal Municipal (Amendment) Ordinance, 1982 (West Bengal Ordinance No. IV of 1982) under Article 213 (2) (a) of the Constitution of India.

## LAYING OF RULES

**The West Bengal Panchayat (Gram Panchayat Administration) Rules, 1982**

**Shri Debabrata Bandopadhyay** : Sir, I beg to lay the West Bengal Panchayat (Gram Panchayat Administration) Rules, 1982.

## LAYING OF REPORTS

**Annual Reports of the Vigilance Commission, West Bengal for the years 1976, 1977 and 1978**

**Shri Jyoti Basu** : Mr. Speaker, Sir, I beg to lay the Annual Reports of the Vigilance Commission, West Bengal, for the years 1976, 1977, and 1978, together with the State Government's Memorandum on each of these Reports explaining the reasons for disagreement in a few cases with the recommendations of the Commission.

In accordance with Paragraph 2 (XIV) of Government Resolution No. 221-GAC dated 4th March, 1965 under which the Vigilance Commission, West Bengal, was constituted, the Vigilance Commission is to submit an Annual Report about its activities drawing particular attention to any recommendation made by it which has not been accepted or acted upon ; and a copy of the Report together with a Memorandum explaining the reasons for non-acceptance of any of the recommendations of the Commission has to be laid before the State Legislature.

The Vigilance Commission has submitted its Annual Reports for the years 1976, 1977, and 1978. In the Memorandum of the State Govt. on each of

these Reports, the action taken by the State Govt. on the said Annual Reports, of the Vigilance Commission, West Bengal, for the years 1976, 1977 and 1978 has been indicated.

[3—3-30 p.m. including adjournment]

**Annual Report on the working and affairs of the Durgapur Projects Ltd. for the year 1979-80**

**Dr. Kanailal Bhattacharya** : Mr. Speaker, Sir, I beg to lay the Annual Report on the working and affairs of the Durgapur Projects Ltd. for the year 1979-80.

**Annual Reports on the working and affairs of the Durgapur Chemicals Ltd., for the years 1979-80 and 1980-81**

**Dr. Kanailal Bhattacharya** : Mr. Speaker, I beg to lay the Annual Reports on the working and affairs of the Durgapur Chemicals Ltd., for the years 1979-80 and 1980-81.

## FINANCIAL

### Motion for Vote on Account

**Dr. Ashok Mitra** : Moved that a sum not exceeding Rs. 5,23,83,74,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31st day of March, 1983, as detailed in the Schedule annexed to the Motion.

### Presentation of Supplementary Estimates, 1981-82

**ডঃ অশোক মিত্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে ১৯৮১-৮২ সালের অতিরিক্ত ব্যয়-বরাদ্দের হিসাব এখানে উপস্থাপন করছি।

**মিঃ স্পীকার** : ভোট অন এ্যাকাউণ্টস্ ও অতিরিক্ত ব্যয়-বরাদ্দের উপর সংশোধনী প্রস্তাবসমূহ আগামী কাল ১১ই মার্চ, ১৯৮২ তারিখ বেলা ১টা পর্যন্ত বিধানসভা সচিবালয়ে জমা নেওয়া হইবে।

এখন বিরতি, আবার আমরা ৩-৩০ মিনিটে মিলিত হবো।

**After adjournment**

(Deputy Speaker in the Chair)

[3-30—3-40 p.m.]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রীকালীকান্ত মৈত্র** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল শ্রীপাণ্ডে, যে ভাষণ এই বিধানসভার কক্ষে পুরো পাঠ করে শুনিয়েছেন, তাতে তাঁর সাংবিধানিক দায়িত্ব এবং কর্তব্য

ালন করার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রীপাণ্ডে কজন খুবো প্রাক্তন, অবসরপ্রাপ্ত সিভিলিয়ান আই সি এস এবং ভারতবর্ষের প্রশাসনের ক্ষেত্রে হ গুরুত্বপূর্ণ ঘটনার প্রত্যক্ষ সাক্ষী এবং জরুরীকালীন পরিস্থিতিতে কেন্দ্রীয় সরকারের ্যাবিনেট সেক্রেটারী ছিলেন। তিনি যখন পশ্চিমবঙ্গের রাজ্যপাল হয়ে এলেন এবং দায়িত্বভার হণ করলেন, তখন তাঁর শপথ অনুষ্ঠানে আমি উপস্থিত ছিলাম অনেকের সঙ্গে। তাঁর ভাষণে ্নি অনেক কথা বলেছিলেন এবং বিশেষ করে কেন্দ্রের অনুদারতা অসহযোগিতা সম্বন্ধে তিনি যে সমস্ত সাবধানবাণী উচ্চারণ করে শুনিয়েছেন সরকারপক্ষ থেকে, সেটা আমার কাছে সন্তোষজনক বলে মনে হয়েছে এবং তাঁর সম্বন্ধে সকল সংশয়ের নিরসন ঘটেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাঁর এই ভাষণ আমার কাছে সন্তোষজনক এই জন্য যে তিনি ডায়ানামিক গভর্ণর-এর ভূমিকা পালন করবার চেষ্টা করেছেন। ভারতবর্ষের ইতিহাসে গত ৩০ বছর ধরে দেখছি বিভিন্ন রাজনৈতিক দল ঘটনার প্রেক্ষাপটের পরিবর্তনের সাথে সাথে কখন কেউ শাসক দলে, কখন কেউ বিরোধীপক্ষে তাঁদের রাজনৈতিক সুবিধামত রাজ্যপাল বা দেশের রাষ্ট্রপতিকে দিয়ে ডায়ানামিক রোল প্লে করাবার স্বপ্ন দেখেন, কল্পনা করেন। সংবিধানে সত্যিকার গভর্ণর সাংবিধানিক গভর্ণররূপে কাজ করছেন বলে আমার ধারণা। রাজ্যপালের রাজ্যপাল-রূপে কাজকর্মের কোন ত্রুটি-বিচ্যুতি হয়েছে বলে মনে হয় না। এটা ঠিক যে তিনি যখন এই ধরনের কথা বললেন---তিনি যখন কার্যভার গ্রহণ করলেন তখন ফ্রন্টের বিশিষ্ট নেতারা সেই ব্যক্তি-মানুষটিকে নিয়ে নানা ধরনের ইঙ্গিত করেছিলেন---তাঁকে বলা হয়েছিল যে "বাংলা দমন পাণ্ডে।" কিন্তু তিনি পশ্চিমবঙ্গের নির্যাতিত, বঞ্চিত এবং উপেক্ষিত মানুষের জন্য চ্যালেঞ্জার হিসাবে প্রতিবাদ জানিয়েছেন। সরকারপক্ষ থেকে নানা দিকে সন্তোষজনক বলে মনে করা হয়েছে এবং এর মধ্যে দিয়ে একটা অনাবিল রসিকতা আমাদের কাছে করা হয়েছে। যাই হোক, রাজ্যপাল যে ভাষণ রেখেছেন, প্রথমত রাজ্যপালের ভাষণের একটা মূল কথা বলি, রাজ্যপালের ভাষণ এবং কালকে অর্থমন্ত্রী মহাশয়ের ভোট অন এ্যাকাউন্টস-এর মধ্যে তাঁর বক্তব্য শুনেছি, পড়েছি, বেশ মনোযোগসহকারে এবং আমার মনে হয়েছে যে, সে বক্তব্যের সঙ্গে আমরা একমত নই। এই বক্তব্যে বিধানসভা অনেকবার সোচ্চার হয়েছিল।

কেন্দ্রের অনুদার মনোভাব, এবং অসহযোগিতার মনোভাব সেই সম্বন্ধে আমি অনেক বক্তব্য রেখেছিলাম। আমি আশা করেছিলাম এই সমস্ত মূল প্রশ্নগুলি নিয়ে রাজ্য সরকার বিরোধী দলগুলির সঙ্গে বসবেন। বিরোধী দলগুলির সঙ্গে আলোচনা করে, ডায়লক করে একটা কনসেনসাস বা সহমত প্রতিষ্ঠিত করে কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করবেন। প্রয়োজন হলে আমাদের কথা মন্ত্রীদের কাছে গিয়ে আলোচনা করবো এবং কেন্দ্রের শিল্প বিভাগের মন্ত্রীর সঙ্গে আলোচনা করবো। সেখানে গিয়ে আমরা প্রেস কনফারেন্স করবো এবং সেখানে আমরা যৌথভাবে চাপ দেব। আমি যে চিঠি এখানে পড়বো---হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স সম্বন্ধে, নাইলন সিল্ক সম্বন্ধে, ৬০ কোটি টাকার প্রকল্প এবং ইলেকট্রনিক্স সম্বন্ধে, যে সম্বন্ধে নির্মলবাবু প্রশ্ন করেছিলেন সেই ৬০ কোটি টাকার আউটলে কনটেমপ্লেশান-এর ব্যাপারে। এই তিনটি প্রশ্ন এখানে ছিল। এই ব্যাপার নিয়ে আমি নভেম্বর মাসে মুখ্যমন্ত্রীকে একটা দীর্ঘ চিঠি লিখেছিলাম। আমি আশা করেছিলাম আপনি বিরোধীদলকে সম্পূর্ণ রিডাণ্ডেন্ট এবং সুপারফ্লুসাস বলে মনে করবেন না এবং তাঁদের নিয়ে বৈঠক ডাকুন এবং তাঁদের বক্তব্য শুনুন। কিন্তু দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, এই সরকারের ভাষণের মধ্যে পড়ছিলাম

যে গণতন্ত্রকে রেস্টোর করে, গণতন্ত্রের মূল্যবোধকে এক্সটেণ্ড করার, সিভিল লিবার্টিজ-এর এক্সটেণ্ড এণ্ড প্রিজার্ভ করার সংকল্প নিয়েছেন, এবং তাঁরা এটা করেছেন, এবং তাঁদের আউটস্টাণ্ডিং এ্যাচিভমেণ্টের দাবি করছেন। কিন্তু এই সরকারের মুখ্যমন্ত্রী আমাদের বিরোধী দলকে কোন দায়িত্ব নিয়ে ডাকেন নি বা তাঁদের সঙ্গে কোন ডায়লক করেন নি, বিশেষ করে এই সমস্ত প্রশ্ন, যে সমস্তগুলি নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের বিরোধ দেখা দিয়েছে। যেখানে আমি ব্যক্তিগতভাবে এবং আমার দল যে কাজগুলির জন্য তাঁদের সমর্থন করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে যে কথা বলা হয়েছে, যে আমরা এই পশ্চিমবাংলায় ক্ষমতায় আসার পর আমরা কি করেছি।

The restoration, preservation and extension of civil liberties and democratic rights have been an outstanding achievement of my Government. Parties and groups of different political persuasions have been allowed the fullest freedom to express their views and carry on their activities in this State.

রাজনৈতিক ক্ষেত্রে প্রবণতার একটা সীমা থাকা দরকার। সত্যিকারের গণতন্ত্রকে পুনঃ-প্রতিষ্ঠিত করার জন্য, গণতান্ত্রিক মূল্যবোধ এবং অধিকার ফিরিয়ে আনার জন্য—যা জরুরী অবস্থার সময় অপহৃত হয়েছিল চিরদিনের মত, জনতা সরকার লড়েছিলেন। ১৯৭৭ সালে জনতা সরকার প্রতিষ্ঠিত হবার পর ৪২তম সংবিধান সংশোধন আইনকে বাতিল করা হয়। তাঁরা গণতান্ত্রিক মূল্যবোধগুলি এবং মূল স্বাধীনতা ফিরে দেন এবং আমি গর্ব করে বলতে পারি মোরারজী দেশাই যখন ভারতবর্ষের প্রধানমন্ত্রী ছিলেন তখন আড়াই বছরের রাজত্বকালে একদিনের জন্যও প্রিভেণ্টিভ ডিটেনসানাল ছিল না। ৩০/৩২ বছরে এটা একটা অভিনব নজীর যেটা অতীতে কোনদিন ঘটেনি। জনতা পার্টিকে যদি দাবী করেন, জনতা পার্টি ফাণ্ডামেণ্টাল রাইট চ্যাপ্টার থেকে সম্পদের অধিকার গণ্য না করে এটা আর ৫টা আইনের মতো ফাণ্ডামেণ্টাল রাইট, ষ্টাট্যুটরি রাইট হিসাবে স্বীকার করে নেয় এবং ৩০১ ধারা সংবিধানে সন্নিবেশিত হয়। সমস্ত বিরোধী দল যাঁরা অধিকার হারিয়েছিলেন, এই জনতা পার্টির আমলে সেই অধিকার আবার ফিরে এসেছিল। সেই দিন লোকনায়ক জয়প্রকাশ নারায়ণ নেতৃত্ব দিয়েছিলেন। এই রকম পরিবেশের উন্নতি হয়েছিল বলে সত্যকারের এই রাজ্যে ১৯৭৭ সালের নির্বাচনে বামফ্রন্ট সরকার বিপুল ভোটে নির্বাচিত হয়। সুতরাং আজকে এই কথা তাঁরা কি করে ভুলে গেলেন এটা আমি বুঝতে পারছি না। তাঁরা কি করে দাবি করেন যে তাঁরা এই রাজ্যে ডেমক্রেটিভ রাইট প্রিজার্ভ করেছেন, ডেমক্রেটিভ ফ্রিডাম দিয়েছেন, এটা আমার কাছে নিছক রাজনৈতিক প্রগলভতা ছাড়া আর কিছুই নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু তাই নয়, ওঁরা বলেছেন এক্সটেনসান অফ সিভিল লিবার্টিজ করেছেন। কোথায় করেছেন? অসহায় হাজার হাজার মরিচঝাঁপির লোক, হাজার হাজার অসহায় উদ্বাস্তু যাঁরা মরিচঝাঁপিতে রয়েছেন—সেইদিনকার কিছু কিছু সিনিয়ার মন্ত্রী এখানে আছেন তাঁরা কটাক্ষ করে বলেছেন যে, সেখানে ওয়াচ টাওয়ার করেছে, সেখানে বিদেশী ঘাঁটি হচ্ছে, সেখানে বিরাট ষড়যন্ত্রের ঘাঁটি তৈরী করা হয়েছে এই সব বলে সেখানকার লোককে কিভাবে উৎখাত করে তাড়ানো হয়েছে তা আমরা জানি। এটা সিভিল লিবার্টিজ প্রোটেকসান নয়, প্রিজারভেসান নয়, রেসটো-রেসান তো নয়ই। লিকিউডিসান অফ ফাণ্ডামেণ্টাল রাইট সেখানে হয়েছিল। [illegible] ক্ষেত্রে আজকে যে বিভীষিকা, যে হিংসা, যে সন্ত্রাস, যে হতাশা, যে হঠকারিতার পরিচয়

দিকে দিকে আমরা দেখেছি, তাতে মনে হয় সারা পশ্চিমবাংলাতে একটা অন্ধকারের ভয়াল ভবিষ্যৎ আমাদের দিকে অপলক দৃষ্টিতে চেয়ে রয়েছে।

[3-40—3-50 p.m.]

এই যে হিংসার পরিবেশ তা থেকে গণতন্ত্রের স্বাধীনতা, গণতন্ত্রের মূল্যবোধ, সিভিল রাইটস্ এবং সিভিল লিবার্টি থাকতে পারে না এবং সেখানে স্বৈরতন্ত্র তার সমস্ত দাঁত ও নখ দিয়ে বিস্তার করে সমস্ত মানুষকে তারা আক্রমণ করবে এবং সমস্ত মূল্যবোধ চিরতবে ধ্বংস করে দেবে। সুতরাং এইটা কি করে তাঁরা করলেন? তাঁদের আউটস্ট্যান্ডিং এ্যাচিভমেণ্ট আমি বুঝতে পারি না। তাঁরা দাবি করেছেন যে, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের আইন-শৃংখলাই শ্রেষ্ঠ। তবে আমি এই কথা বলি না যে, অন্যান্য রাজ্যের আইন-শৃংখলার পরিস্থিতি খুব ভালো এবং এমনকি অনেক রাজ্যের পরিস্থিতি পশ্চিমবঙ্গের চাইতেও খারাপ। এই কথা বলে আমাদের কি এসে যায়? সেখানকার রাজনৈতিক দল আছে, বিরোধী দল আছে তাঁরা লড়বেন। তাঁরা বিপন্ন মানুষের জন্য বিচার চাইবেন, লড়াই করবেন, আন্দোলন করবেন। তাছাড়া বামফ্রণ্টের বিভিন্ন শরিকদল আছে এবং বিশেষ করে বামফ্রণ্টের কমিউনিষ্ট দলও আছে তাঁরাও সেখানে সোচ্চার হবেন। উত্তরপ্রদেশ, হরিয়ানায়, কর্ণাটকে, উড়িষ্যায়, অন্ধ্রপ্রদেশে আজকে তাঁরা সোচ্চার হতে পারেন যে আইন-শৃংখলা গণতন্ত্রে শেষ হয়ে গেছে, স্বৈরতন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে। কিন্তু আমরা এখানকার রাজ্যপালের ভাষণের সেই তুলনামূলক হাইকমাণ্ড করবার কোন অবকাশ আছে বা ছিল বলে মনে করি না। শুধু এইটাই মনে করি যে, এই ধরনের দায়িত্ব-জ্ঞানহীন উক্তি—

Unbalanced diffusion and political diffusion are bound to produce very adverse reaction on the already created—tottering law and other situation.

এইটা সবাই স্বীকার করেছেন, সরকার পক্ষের বিভিন্ন এম এল এরাও স্বীকার করেছেন। হয়তো তাঁরা অন্যান্য দলের উপর দোষ দিচ্ছেন কিন্তু তাঁরা বলছেন অরাজকতা চরম আকার নিয়েছে এবং ভারতবর্ষে এক ভয়াবহ রূপ নিয়েছে। পুলিশের কাছে প্রতিকার চেয়েও মানুষ প্রতিকার পাচ্ছে না। এম এল এরাও তাঁদের বিচার পাচ্ছেন না। প্রতিদিনের কাগজ খুললে আমরা দেখি কয়েকটি করে খুন, ডাকাতি, রাহাজানি, নারী নির্যাতন সেখানে দেখা যাচ্ছে। দিনের পর দিন ডজন ডজন ব্যাঙ্ক ডাকাতি হচ্ছে, লক্ষ লক্ষ টাকা লুঠ হচ্ছে। সেখানে দেখা যাচ্ছে রাজ্যের চিফ সেক্রেটারির ঘরে ব্যাঙ্কের একজিকিটিভরা বসে আলোচনা করছেন কিভাবে ব্যাঙ্ক ডাকাতি বন্ধ করা যায়। তাঁরা প্রস্তাব করেছেন ব্যাঙ্কের অফিসারদের রিভলবার দেবার। এইভাবে কি দেশের গণতন্ত্রের পরিবেশ রক্ষা করা যায়? সব মানুষকেই তো তাহলে রিভলবার দিতে হয়। হিংসার ব্যাপারে পরিবেশ আরো বাধা পেলে ইনষ্টিটিউশানালাইজড্ হয়ে যেত এ হতে পারে না। আজকের কাগজে পড়েছি আরো ৫০০ পুলিশ নিয়োগ করা হয়েছে। কলকাতার আশেপাশে বেশ কয়েকটি এলাকায় যেখানে আইন-শৃংখলার অবনতি ঘটেছে সেখানকার মোকাবিলা করবার জন্য তাদের নিয়োগ করা হয়েছে। এই ধরনের ঘটনা ঘটছে এই সত্ত্বেও তাঁরা বলছেন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের আইন-শৃংখলার পরিস্থিতি শ্রেষ্ঠ। তাহলে আমি বলবো যে যারা দুর্বৃত্ত, যারা খুন, ডাকাতি করছে, যারা লুঠতরাজ চালিয়ে যাচ্ছে, অসহায় অরাজক পরিস্থিতির সৃষ্টি করছে তারা স্বীকার করবে যে, এদেশে

পুলিশ প্রশাসন অক্ষম এবং এই পুলিশ দেশের কিছু করতে পারবে না, কিছু প্রতিকার করতে পারবে না। সুতরাং তাঁরা ব্যাঙ্ক ডাকাতিতে প্ররোচিত হবেন না এবং আরো বেপরোয়া হয়ে উঠবে। কাগজে যখন রাজ্যপালের ভাষণ এবং আমাদের বক্তব্য পড়বে যে এই রাজ্যের পরিস্থিতি সবচেয়ে ভালো। উড়িষ্যা, হরিয়ানা, বিহারের মত পরিস্থিতি এই রাজ্যে হয়নি। সুতরাং এই অবস্থা নজরে আনবার মত নয়। আমি জানি ৩ দিন হল কাগজে বেরিয়েছে মার্কিন যুক্তরাষ্ট্রে ৭টি খুন হয়েছে সেই কি আমাদের এটা অবজেকটিভ? ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে ৫০-৬০টি করে খুন হলে কি রাজ্য নড়ে উঠে বসবে না। তার চেয়ে যদি মুখ্যমন্ত্রী রাজ্যপালকে দিয়ে বলাতেন যে, এই রাজ্যের পরিস্থিতি অত্যন্ত জটিল হয়ে উঠেছে, অত্যন্ত ভয়াল হয়ে উঠেছে এবং এ সম্বন্ধে আমরা সোচ্চার, আমাদের লিমিটেশানসও আছে তাতে আমার মনে হয় মুখ্যমন্ত্রীর ভাবমূর্তি আরো উজ্জ্বল হয়ে উঠতো।

আমাদের সহযোগিতা ছিল, আছে, থাকবে। কিন্তু সেসব কথা তিনি বলেন নি। সুতরাং আমার মনে হয় এ ধরনের বক্তব্য সত্যের অপলাপ নয়, রাজনৈতিক প্রগলভতা নয়, এর মধ্যে দিয়ে সমাজবিরোধীদের আরও প্ররোচনা দেবার অবকাশ সৃষ্টি করা হয়েছে। এ সম্বন্ধে মুখ্যমন্ত্রী যেন সজাগ ও অবহিত থাকেন। দ্বিতীয়তঃ বলেছেন এই রাজ্যে ক্ষমতায় আসার পর তাঁরা ডিসেণ্ট্রালাইজেশানের অবস্থা সৃষ্টি করেছেন। এর উদ্দেশ্যের সঙ্গে আমি একমত। কিন্তু আমরা কি দেখছি? সিদ্ধার্থ সরকারের আমল থেকে কোলকাতা এবং কোলকাতার উপকণ্ঠের জন্য প্রায় ৪০০ কোটি টাকা ব্যয় হল। অর্থমন্ত্রী একটা সেমিনারে বলেছিলেন এত কোটি টাকা ব্যয় করে কোলকাতার বস্তী, পরিবহনের জটের কি হল? এই ভাষণেও বলা হয়েছে পরিবহনের সমস্যা একটা বড় সমস্যা, তবে আশা করা যায় এটা ট্যাকেল করা যাবে। সমস্যাটা খুব বিরাট---আমিও এটা অস্বীকার করি না যে সমস্যাটা বিরাট নয়। অথচ সেই বস্তীর সমস্যাটা থেকে গেল, সেই জল জমে থাকে, রাস্তা হকারমুক্ত হয়নি। আগের সরকারের মত কোলকাতাকে তিলোত্তমা করার যে স্বপ্ন ছিল তার কি হল? অনেক মন্ত্রী অনেক ভালো কাজ করছেন, কিন্তু ৪০০ কোটি টাকা ব্যয়ের ফল কি আমরা পেলাম? ডিসেণ্ট্রা-লাইজেশানের জন্য কি করেছি? কটা মিউনিসিপ্যালিটিতে নির্বাচন হয়েছে? হাওড়ায় নির্বাচন হয়নি---বছরের পর বছর ধরে সেখানে নমিনেটেড বোর্ড চলছে। অথচ কংগ্রেস আমলে আপনারা এজন্য সমালোচনা করেছিলেন। নদীয়া জেলার চাকদহে নমিনেটেড বোর্ড কেন? আপনারা প্রতিটা পৌর নির্বাচনে ভাল ফল করেছেন, তবে কেন সব জায়গায় নির্বাচন করছেন না? তাহলে কি আপনাদের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন হয়েছে? এখন পর্যন্ত যে-সব মিউনিসি-প্যালিটিতে সি পি এম ডমিনেট করেনি সেখানে কার্ট বিফোর এ হর্স এও ড্যাংলিং বিফোর এ ডাংকি অর্থাৎ সেখানে তাঁরা টাকা পাননি। পরিকল্পনা খাতের জন্য এক বা দেড় কোটি টাকা পাননি। কৃষ্ণনগর পৌর-প্রতিষ্ঠানে অফিসারের পর অফিসার যাচ্ছেন, তাঁরা রিপোর্ট দিচ্ছেন, কিন্তু ডেভেলপমেণ্ট খাতে শান্তিপুর, কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটি একটা পয়সা পায়নি। কল্যাণীতে যেটা ডাঃ রায়ের স্বপ্ন ছিল সেখানে ৩০ বছর ধরে মামুলী কাজ ছাড়া আর কিছু হয়নি। অথচ সেখানে একটা বিরাট সম্ভাবনা ছিল। জনতা সরকারের রেলমন্ত্রী কল্যাণীকে রেলের সঙ্গে যুক্ত করে দেন। সুতরাং উন্নয়নের আর কোন বাধা ছিল না। কিন্তু আজও সেটা নোটিফায়েড অথরিটি বলে পরিচিত। উত্তরবঙ্গের ব্যাপারে কমলবাবু কোচবিহারের জন্য কিছু চেষ্টা করছেন বলে সেখানে কিছু কাজ হচ্ছে। কিন্তু জলপাইগুড়ি, মালদা, শিলিগুড়ি, দার্জিলিং

পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর ইত্যাদি জায়গায় কতটা উন্নয়নমূলক কাজ হয়েছে? গত ২ বছর ধরে সরকার উন্নয়ন খাতে ব্যয় করছেন না ওভারড্রাফটের জন্য। আমি অর্থমন্ত্রীর সঙ্গে একমত যে এ বিষয়ে কেন্দ্র যে মনোভাব নিয়েছেন বাংলা সম্বন্ধে তা ঠিক নয়। অর্থাৎ আমি আশা করব অনুরূপ মনোভাব যেন মহারাষ্ট্র, গুজরাট, রাজস্থানের বেলায় নেওয়া হয়। আমার মনে হয় রাজস্থানের ওভারড্রাফটের পরিমাণ ৩০০ কোটি টাকার উপর। তাঁরা বলেছেন আগামী দিনে পশ্চিমবঙ্গে যে টাকা দেওয়া হবে তা থেকে ওভারড্রাফটের টাকা দফায় দফায় কেটে নেওয়া হবে। একই নীতি যদি মহারাষ্ট্র, গুজরাট, রাজস্থান, তামিলনাড়ুর বেলায় প্রয়োগ না করা হয় তাহলে বলব পক্ষপাতিত্ব হবে।

[3-50—4-00 p.m.]

মুখ্যমন্ত্রী রয়েছেন, তিনি জানেন, আমি তাঁকে লিখেছিলাম যে আলোচনায় বসুন, আমাদের কথা আপনারা শুনে আমাদের রিজেক্ট করে দিন। কিন্তু আলোচনা আমাদের সঙ্গে হয়নি। রাজ্য সরকার ৭৫৮ কোটি টাকার একটা পরিকল্পনা করেছেন, কিন্তু এখানে রাজনৈতিক টানাপোড়েন যেভাবে চলেছে তাতে কারা ক্ষমতায় আসবেন জানি না, জনগণ তার বিচার করবেন। পশ্চিমবঙ্গের রাজনীতি একটা অস্থিরতার দিকে চলেছে, এতে পশ্চিমবঙ্গের উন্নয়ন ব্যাহত হচ্ছে। কেন্দ্রের কাছ থেকে কত টাকা পাবেন সেটা জানতে না পারলে রাজ্য সরকার রাজস্ব কতটা সংগ্রহ করবেন নিজস্ব এক্তিয়ারে সেটা ঠিক করতে পারেন না। কেন্দ্রীয় সরকারের অনুদানের উপর নির্ভর করবে রাজ্য সরকারের রিসোর্স মোবিলাইজেসান। মহারাষ্ট্র ১৩শো কোটি টাকার পরিকল্পনা দিয়েছে। আমি জানি মহারাষ্ট্রের জনসংখ্যা পশ্চিমবঙ্গের জনসংখ্যার চেয়ে ১০ শতাংশ বেশী। মহারাষ্ট্র ১৩শো কোটি টাকার প্ল্যান দিয়ে সেটার যদি এ্যাপ্রুভাল পায় তাহলে পশ্চিমবঙ্গ ৭৫৮ কোটি টাকার প্ল্যান দিলে সেটা ব্যাহত কেন হবে বুঝি না। এই ব্যাপারে আলোচনার অবকাশ ছিল, কিন্তু সেই আলোচনার সুযোগ অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী আমাদের দেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত সম্বন্ধে অনেক আলোচনা হয়েছে, আমি সেইসব কথার মধ্যে যাব না, আমি শুধু দু'-একটা কথা বলব। পঞ্চায়েতের মাধ্যমে গরীবদের সংগঠিত করা যায়, অসহায় মানুষকে সংগঠিত করা যায় কিন্তু রাজনৈতিক কারণে ডিসিশান মেকিং প্রসেসে তাদের ইনভল্‌ভ করা পার্টিসিপ্যাণ্ট ডেমোক্রাসিতে সেটা হওয়া উচিত নয়। যে-কোন কারণে হোক পঞ্চায়েতে প্রচণ্ড দলবাজী হয়েছে। পঞ্চায়েতমন্ত্রীকে ধন্যবাদ যে তিনি দেশের জনগণকে কনফিডেন্সে নিয়ে বলেছেন এইসব অভিযোগ সত্য, এর তদন্ত হবে। এখানে অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী মহাশয় রয়েছেন, তাঁদের কাছে কথাটা রাখছি, এল আই সি পঞ্চায়েতকে ৪½ কোটি টাকা ১৯৭৯-৮০ সালে দিতে চেয়েছিলেন রাজ্য সরকার যদি গ্যারাণ্টি দেয়। সারা ভারতবর্ষে তাঁরা ১০০ কোটি টাকা দিতে চেয়েছিলেন। এই ৪½ কোটি টাকা ব্যয় করে পশ্চিমবঙ্গের ভূমিহীন বর্গাদারদের বাড়ী তৈরী করার জন্য বলেছিলেন এবং তাঁরা রাজ্য সরকার এবং পঞ্চায়েতের গ্যারাণ্টি চেয়েছিলেন। প্রথমে তাঁরা বলেছিলেন ৭৬ হাজার লোককে ঋণ দেবেন। মাত্র ৪৪ হাজার দরখাস্ত পঞ্চায়েত থেকে পাঠানো হয়েছিল, তার শেষ পরিণতি কি হয়েছে আমি জানি না। ১ কোটি ৭ লক্ষ ভূমিহীন মানুষের বাড়ী তৈরী করার জন্য তাঁরা ঋণ দেবেন বলেছিলেন, ৬ মাসের মধ্যে ঋণ শোধ করলে কোন সুদ দিতে হবে না, শুধু রাজ্য সরকারকে গ্যারাণ্টি দিতে হবে এবং গ্যারাণ্টি দিলে ভবিষ্যতে আরো টাকা দেবে। কিন্তু তার

ইউটিলাইজেসান কোথায়? রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক পঞ্চায়েতকে বললেন আমরা ঋণ দেব রাজ্য সরকার গ্যারাণ্টি দিন। ৬ মাসের মধ্যে শোধ করলে সুদ দিতে হবে না। হাউসিং অর্গানাইজেসান, ফাইনান্সিয়াল ইন্সটিটিউসান টাকা দেবে, টাকার সুদ দিতে হবে না, কিন্তু টাকা ফেরত দেওয়ার কথা বলতে গেলে আমাদের ভাবমূর্তি নষ্ট হবে সেজন্য আর এই উৎসাহ দেখান নি। তারপর শিক্ষাক্ষেত্রে চরম নৈরাজ্য। আমাদের প্রাথমিক শিক্ষার লক্ষ্য হল শোষণহীন শৃংখলমুক্ত সমাজ তৈরী করা। কিন্তু একজন শিক্ষাবিদ বলেছেন সত্যিকারের প্রাথমিক শিক্ষার মূল লক্ষ্য তা নয়, শিশুবয়সে শিশুমনে শিক্ষা সঞ্চারিত হবে সহজ কথায় সহজ লেখায় পড়তে পেরে, ইংরাজীতে যাকে বলে থ্রি আর'স। কিন্তু নার্সিং সয়েলে তার মধ্যে যদি শ্রেণীসংগ্রাম-এর তত্ত্ব শেখানো যায় তাহলে শিক্ষা সংস্কারের নামে শিক্ষা সংহার করা হয়েছে। তারপর প্রাথমিক শিক্ষা স্তরে ইংরাজী ভাষা উঠিয়ে দেওয়ার ফলে বার বার প্রশ্ন উঠেছে একশ্রেণীর মানুষের ছেলেরা ইংলিশ মিডিয়ামের মাধ্যমে লেখাপড়া শিখে ভবিষ্যতে বিদেশ যাবার সুযোগ-সুবিধা পাবে, বড় বড় চাকরি পাবে, প্রতিযোগিতায় তারা দাঁড়াতে পারবে, আর একশ্রেণীর মানুষের ছেলেরা গ্রামের গরীব মানুষের ছেলেরা প্রাথমিক স্তর থেকে ইংরাজী তুলে দেওয়ার ফলে সেকেণ্ডারী স্টেজে নতুন করে ইংরাজী শিখে প্রতিযোগিতায় তারা দাঁড়াতে পারবে না, মার খেয়ে যাবে।

এর ফলে শিক্ষাক্ষেত্রে একটা দারুণ নৈরাজ্য দেখা দেবে এবং দু'রকম জাতি তৈরী হবে— ব্রাহ্মণ এবং শূদ্র। আমি মনে করি এটা খুবই দুর্ভাগ্যজনক। সরকার বলছেন, আমরা উন্নয়ন খাতের সঙ্গে সঙ্গে গরীবদের পার্চেজিং পাওয়ার বাড়িয়ে দিয়েছি। কিন্তু ইকনমিক রিভিউ অর্থাৎ সরকারের প্রদত্ত রিপোর্টে যে চিত্র আমরা দেখছি সেটা তো অত্যন্ত বেদনাদায়ক। প্রায় সবকয়টি জেলার হিসেবই এতে দেওয়া আছে। প্রথমে ধরুন পুরুলিয়া—অবশ্য এটা প্রিণ্টিং মিসটেক কিনা জানি না, তবে বইতে দেখছি পুরুলিয়ায় ১৯৭৬-৭৭ সালে এ্যাভারেজ ডেইলি ওয়েজেস অব এগ্রিকালচারাল লেবার ছিল ৭ টাকা এবং ১৯৮০-৮১ সালে সেটা হয়েছে ৫ টাকা ২৫ পয়সা। এটা যদি সত্য হয় তাহলে বলতে হবে ওয়েজেস নেমে গেছে। তারপর, ডা: আবেদিনের জেলা পশ্চিম-দিনাজপুর ১৯৭৬-৭৭ সালে ছিল ৪ টাকা ৭০ পয়সা এবং সেটা বেড়ে হয়েছে ৫ টাকা ৫ পয়সা। মালদহতে ছিল ৪ টাকা ৪০ পয়সা এবং সেটা বেড়ে হয়েছে ৪ টাকা ৮০ পয়সা। নদীয়ায় ছিল ৪ টাকা ৮০ পয়সা এবং সেটা বেড়ে হয়েছে ৫ টাকা ৮৪ পয়সা। স্যার, বিভিন্ন জেলার যে হিসেব দেখছি তাতে দেখা যাচ্ছে যেটা বেড়েছে সেটা কোথাও দেড় টাকা, কোথাও ২ টাকা। এই পুস্তকের ২৬ পাতায় যে ইনডেক্স নাম্বার দিয়েছেন অর্থাৎ হোলসেল প্রাইস ইনডেক্স তাতে দেখছি জিনিসপত্রের দাম যেভাবে বেড়েছে তাতে বলা যায় কমপ্লিট ইরোসন হয়ে গেছে। আমরা দেখছি শতকরা ৫০ ভাগ দাম বেড়েছে প্রতিটি নিত্য-প্রয়োজনীয় জিনিসের। কাজেই দু'টাকা/দেড় টাকা যদি মজুরী বেড়ে থাকে তাহলে বলা যায় সেটা কিছুই বাড়েনি, এই চিত্র হতাশাব্যঞ্জক। আমাদের মুখ্যমন্ত্রী শুধু প্রশাসন এবং পুলিশ দপ্তরের মন্ত্রীই নন, তিনি বিদ্যুৎ দপ্তরেরও মন্ত্রী। ল এ্যাণ্ড অর্ডার সম্বন্ধে ভাষণে বলা হয়েছে, "বেস্ট ইন ইণ্ডিয়া"। আমাদের মুখ্যমন্ত্রী বা সরকার হয়ত ভাবছেন একথাটা না বললে সরকারকে খাটো করা হত। তবে বিদ্যুতের ক্ষেত্রে আমি কিন্তু একটা ফিলোসফিক্যাল স্টেটমেণ্ট দেখছি। এখানে বলা হয়েছে, সাইন্স আর এ্যাডভেলেবেল দ্যাট দি প্রবলেম অব পাওয়ার সাপ্লাই উইল বি কনসিডারেবলী ডিউরিং দি নেক্সট ফিউ ইয়ার্স। অর্থাৎ এই সরকারের মুখ্যমন্ত্রী পুনরায় যদি মুখ্যমন্ত্রী হিসেবে নির্বাচিত হন এবং তখনও যদি বিদ্যুতের সুরাহা না হয় তখন বলবেন,

রাজ্যপালের ভাষণে আমরা তো কোন টাইম লিমিট বেঁধে দেইনি। অর্থাৎ এটা ৫ বছর হতে পারে, ১০ বছরও হতে পারে। অবশ্য কোন এ্যালিবি নেই, কোন বাগাড়ম্বর নেই, দার্শনিক-ভাবে কথাগুলো বলা হয়েছে যে, কবে এর সুরাহা হবে আমরা জানি না। তবে আমরা যেটা দেখছি সেটা হচ্ছে, ১৯৮০/৮১ সালে চাহিদা এবং সরবরাহের মধ্যে যে গ্যাপ ছিল ২৬ শতাংশ সেটা ১৯৮১/৮২ সালে হয়ে যাচ্ছে ৩৬ শতাংশ। অর্থাৎ আগামী দিনে বিদ্যুৎ সঙ্কট আরও তীব্র হবে কারণ গ্যাপ শতকরা ১০ ভাগ বেড়ে যাচ্ছে। এদিকে দেখছি সাঁওতালদিহির চতুর্থ ইউনিট শেষ হয়েছে, ব্যাণ্ডেল শেষ হয়েছে, কিন্তু সেগুলো কমিশনড হয়নি। কাজেই আগামী দিনে আমাদের বিদ্যুতের সুরাহা হবে বলে মনে করতে পারছি না। অথচ পশ্চিমবাংলার শিল্পের ভবিষ্যৎ নির্ভর করছে এই বিদ্যুতের উপর।

[4-00—4-10 p.m.]

কিন্তু সেটা যদি আমরা না করতে পারি তাহলে আমাদের বহু স্বপ্ন, বহু কল্পনা একেবারে খাতসলিলে নিমজ্জিত হবে। অতএব এ-সম্বন্ধে সরকার কি ভাবছেন আমি জানি না। আমার মনে হচ্ছে এটা একটা আত্মসন্তুষ্টি, চোরাবালিতে উটপাখীর মাথা গুঁজার মত ছাড়া আর কিছুই নয়। যেখানে সমস্যা দারুণ সঙ্কটজনক হয়ে এসেছে ইউনিটগুলোতে, প্ল্যাণ্টগুলোতে শ্রমিকনীতি ব্যর্থ, সর্ব অবস্থায় সর্ব ক্ষেত্রে একটা দল গড়ার চেষ্টা হচ্ছে। মানুষকে দল গড়বার আহ্বান জানিয়ে, মানুষকে রঙীন স্বপ্ন দেখাবার চেষ্টা করে শ্রমিক এবং কর্মচারী ভাইদের যদি একথা বুঝাই যে শ্রমিকের সঙ্গে পরিশ্রমের কোন সম্পর্ক নাই, শুধু পাইয়ে দেওয়া ছাড়া, তাহলে এই বিরামহীন পাইয়ে দেওয়ার যে রাজনীতি, তার পরিণতি ভয়াবহ হবে, সেটা শুধু সরকারকে নয়, দেশবাসীকে আঘাত করবে, শিল্পের উন্নয়ন হবে না। শিল্প প্রসারণের ক্ষেত্রে বার বার বলেছি পশ্চিমবাংলা হচ্ছে বৃহৎ শিল্পপতি এবং পুঁজিপতিদের লুঠের জায়গা। এই যে হিন্দুস্থান পিলকিংটন গ্লাস ফ্যাক্টরি, মিঃ সোমানিকে মুখ্যমন্ত্রী ডেকেছেন, বার-বার কথা বলেছেন, এত বড় স্পর্ধা, বলছেন ৫ কোটি টাকা ইন্সটিটিউশন্যাল ফাইন্যান্স না পেলে কারখানা খুলবেন না এবং যদি খুলেনও ফিফটি পারসেণ্ট শ্রমিককে ছাঁটাই করবেন, প্রজেক্টের ম্যান পাওয়ার নর্মস নিজে ঠিক করবেন, ওয়েজ নর্মস ঠিক করবেন এবং প্রডাক্টিভিটি নর্মসও ঠিক করবেন এবং আরও বলছেন, সেই নর্মস অনুযায়ী কাজ করতে গেলেও আরও দু' বছর লেগে যাবে কারখানা খুলতে, অর্থাৎ চার বছরের মধ্যে খুলবে না এবং ৩১শে মার্চের মধ্যে না খুললে এই হিন্দুস্থান পিলকিংটনসে যে বিরাট শিল্পের সম্ভাবনা ছিল তা নষ্ট হয়ে যাবে। এই শিল্পে ১৯৭৮ সালে ৭৮ লক্ষ টাকা লাভ হয়েছে এবং যাঁরা ফিজিবিলিটি রিপোর্ট, প্রডাক্টিভিটি রিপোর্ট তৈরী করেছেন, বলেছেন এক কোটি টাকার উপর লাভ হতে পারে যদি সরকার কারখানা চালাতে পারেন। আমরা দেখেছি বাঁশবেড়িয়াতে জুটমিলে বিরাট সংখ্যক কর্মচারী দীর্ঘ আট মাস ধরে বসে আছে, লক-আউট, সেখানে বারটি নাকি ইউনিয়ন, আমি দুঃখের সঙ্গে বলছি, সেখানে সিটুর বড় বড় নেতারা আছেন, তাঁদের কাছে আবেদন, নির্বাচন পরে হবে, আগে কারখানা খোলার ব্যবস্থা করুন, কিন্তু সিটু ইউনিয়ন—মালিকদের সঙ্গে বসতে রাজী নন, আর সব ইউনিয়ন রাজী আছেন মালিকদের সঙ্গে বসতে। মালিকরা সুযোগ নিচ্ছেন। কারখানা বন্ধ, মানুষ মারা গেছে, এই কারখানার ১৮জন মানুষ অনাহারে মারা গেছে। এইমাত্র অমৃতেন্দু মুখার্জী মহাশয় আমাকে ডেকেছিলেন, বলছিলেন দেখ কি করা যায়, আমি তো চেষ্টা করছি, কিছুতেই করতে পারছি না। আমি বলেছিলাম সরকার থেকে চাপ দিন

এই কারখানা খোলার জন্য, কারণ এটি একটি মাত্র ইঞ্জিনীয়ারিং কারখানা নদীয়া জেলায় এবং এর যে সমস্ত প্রডাক্ট, এর মার্কেট রয়েছে, যদি এই কারখানা না খুলাতে পারেন তো কয়েকশত শ্রমিক চিরদিনের মত শেষ হয়ে যাবে। সুতরাং এই হচ্ছে এখানকার মালিকদের দৃষ্টিভঙ্গী। এখানে বিড়লারা কোন্ কাজে কোন্ শিল্প খাতে টাকা নিয়োগ করেছে? অর্থমন্ত্রীর ইকনমিক রিভিয়্যুতে আমরা যা পাচ্ছি, পর্যালোচনার দিক থেকে দেখছি মনোপলিস্ট ট্রেণ্ড চলেছে, জুট এবং টি-তে, গত ৫ বছরের মধ্যে মনোপলি হাউসগুলিকে কি কোথাও কোন আঘাত দিয়েছেন? কোথাও তা দেননি। ভারতবর্ষের সর্বত্র টাটা টাকা লগ্নী করেছে কিন্তু পশ্চিমবাংলায় কোন কারখানা করতে চাচ্ছেন না। পশ্চিমবাংলা টাটাকে আমন্ত্রণ করে রেড কার্পেট বিছিয়ে আনছেন, চিড়িয়াখানায় ১২০ বিঘা জমির উপর ফাইভ স্টার হোটেল খোলার জন্য। মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চিত থাকবেন যদি সেখানে ফাইভ স্টার হোটেল ২২তলা সেখানে টাটা করতে পারেন তাহলে পেট্রোলার যেমন করে বোম্বে রাজনীতিকে নষ্ট করেছে সেইরকম আন্তর্জাতিক পেট্রোলারের খেলা এখানেও হবে। এই হোটেল কখনও খুলতে দেবেন না। আজকে পশ্চিম-বাংলার বিভিন্ন প্রান্তের লোকদের উঠবার জায়গা নেই, মিডল ক্লাস কৃষকদের থাকবার মত হোটেল নেই, অথচ ২২তলা ফাইভ স্টার হোটেল খোলার টাটার এত কিসের ইণ্টারেস্ট? ব্যবসা করছেন, লুঠ করছেন, বিড়লারা মন্দির করেন, বিরাট বিরাট মন্দির করতে কোটি কোটি টাকা খরচ করেন, লাখ লাখ টাকা আসবে ট্রাস্ট ফাণ্ড থেকে। আমার মনে আছে ১৯৭০ সালে একটা বক্তৃতা পড়েছিলাম কাগজে। তিনি বলেছিলেন, আমি যদি ১৭/১৮ বছরের ছেলে হতাম তাহলে আমি নকশালপন্থী হতাম। মাননীয় বিড়লা মহাশয়, সেই কথা জানবার চেষ্টা করেছিলেন কি যে পশ্চিমবাংলার যুবকরা কেন সেই পথে গেল। তাদের চোখের জল মোছাবার চেষ্টা করেছিলেন কি--তাদের হতাশা দূর করবার চেষ্টা করেছিলেন কি? তাঁরা কি বলেছিলেন যে এই নিপীড়িত অসহায় কর্মক্ষম শিক্ষিত যুবকদের আগে কাজ দেবো। পশ্চিমবাংলার মানুষের সদিচ্ছা নিয়ে আমরা আরও কাজ দেবো। এখানকার মানুষের স্বেচ্ছা, সদিচ্ছা ভালবাসাকে আমরা সুনিশ্চিত করতে চাই। নৈব নৈব চ। পেট-ভাতা দিয়ে চারিদিকে কাজ বন্ধ রাখছেন। ১৬ হাজার কর্মচারী হিন্দমোটরে কাজ করে। দু' বছর আগে ৯০ দিন লক-আউট করে দিলেন। হিউমিলেটিং টার্মস-এ শ্রমিকদের জয়েন করতে বাধ্য করলেন। কারও সাধ্য হয়নি বিড়লাকে বাধ্য করাতে যে তোমাকে কারখানা খুলতে হবে। ওরা জানে যে পশ্চিমবাংলা এমন একটা জায়গা যেখানে টাকা লোটার খুব সম্ভাবনা আছে। অবাধে ছাঁটাই চলবে। টাকা নেবো, মুনাফা লুটবো—কিন্তু এখানে ইনভেষ্ট করবো না। অন্য জায়গায় ইনভেষ্ট করবো। ফাইট অব ক্যাপিটেল—মুখ্যমন্ত্রী চেষ্টা করেছিলেন, ডঃ ভট্টাচার্য চেষ্টা করেছিলেন। আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৩শে নভেম্বর আমি ওনাকে লিখেছিলাম—

"Dear Chief Minister, What with the indifference of the big industrial houses and commercial establishments towards the imperative need for all-out economic up-lift of the State as a whole and what with State Govts.' persistent efforts to keep the big monopolists and industrialists and commercial houses always in good honour and Central Govt's. dilly-dallying on one pretext or the other in the matter of sanctioning important and big industrial ventures in this State, the State's economy for the last several years has been sagging. Despite various

efforts of Hon'ble Dr. Kanailal Bhattacharya, Minister-in-Charge of Industries and Commerce Department and yourself, the big industrial houses in the State have not cared to come forward in a big way by making larger investments in the private sector to accelerate the pace of industrial growth in the State of generate employment opportunities. As far as I remember out of a total outlay of Rs. 922 crores, more or less, in large, medium and small scale sectors, the share of the big industrialists of this State and of foreign companies was only of the order of little over 12 percent."

৯শত ২২ কোটি টাকার মধ্যে এখানে আউট-লে ইনভেষ্ট হচ্ছে মাত্র ১২'৩৯%। এর থেকে বোঝা যায় পরিস্থিতিটা কি। ওরা এই রাজ্যে ব্যবসা করে—কিন্তু এই রাজ্যকে বাঁচাবার চেষ্টা করে না। সরকার একার চেষ্টায় ৫/১০টা কারখানা খুলতে পারে না। সরকার সব সিক ইনডাষ্ট্রি নিয়ে নিতে পারে না। প্রাইভেট সেক্টর ব্যবসা করছেন—অনেক সুযোগও তাঁরা পান। কিন্তু কোন কারখানা করবেন না। এমপ্লয়মেণ্ট সেক্টরে বিরাট হতাশা দেখছি। ২৯/৩০/৩২ লক্ষ বেকার নথিভুক্ত হয়ে পড়ে আছে। প্রাইভেট সেক্টরে এমপ্লয়মেণ্টের কোন স্কোপ নেই। বছরে ৫০ হাজার চাকুরী তৈরী হয়। আপনারা দেখবেন এবং সরকার পক্ষের যাঁরা বড় বড় ট্রেড ইউনিয়ন নেতা আছেন তাঁরা নিশ্চয় স্বীকার করবেন যে কোন বড় বড় কারখানায় বা ইণ্ডাষ্ট্রিতে কোন নতুন লোক নিয়োগ করা হচ্ছে না। ৫০ হাজার শূন্যতা বছরে জমছে—শূন্যপদ পূরণ হচ্ছে না। প্রাইভেট সেক্টরে ১৯৭৮ সালে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ থেকে লোক নেওয়া হয়েছিল ৫ হাজার, ১৯৭৯ সালে ১৬০০ আর ১৯৮০ সালে সেই সংখ্যা গিয়ে দাঁড়ালো ৩০০। এর চেয়ে করুণ চিত্র আর কি হতে পারে? মুখ্যমন্ত্রী বলেছিলেন এবং আমিও জানি হ্যাঁ এটা হওয়া উচিত যে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জকে বাধ্য করাতে হবে বিভিন্ন কমার্শিয়াল হাউস, ইণ্ডাষ্ট্রিয়াল হাউসকে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে কিন্তু তা সত্ত্বেও কেন কিছু হোল না? মন্ত্রী কৃষ্ণপদ ঘোষ মহাশয় বললেন যে আইনে বাধা আছে। আইন আমরা অল্প জানি। বাধা থাকে দেখা যাবে। আমরা আপনাদের সঙ্গে একই প্লাটফর্মে দাঁড়িয়ে বলবো রাজ্য সরকার রাজ্যের বেকার যুবকদের বাঁচাবার জন্য এতো করেছেন। আসানসোলে কয়লাখনি বন্ধ আছে। স্থানীয় ছেলেরা চাকুরী পায় না। তাদের অপরাধ তারা চাকুরী চেয়েছিল। কেন্দ্রীয় সরকার কয়লাখনিগুলি খুলবেন না। এই কারখানাগুলি খুললে অনেকেই নিযুক্ত হতে পারতো। যদি বাঁকুড়া এবং পুরুলিয়ায় কয়লাখনিগুলি চালু হয় তাহলে ১ লক্ষ ৪৫ হাজার লোক নিযুক্ত হতে পারে। রাজ্য সরকার রয়্যালিটি বাবদ কয়লাখনিগুলি থেকে ৩৫ কোটি টাকা হারিয়েছে। রাজ্য থেকে চলে গেল, বিনিয়োগ হোল না—এই আমাদের চিত্র। চারিদিকে ভয়াবহ অবস্থা। আমি একটা কথা বলি ড: মিত্র নিজে বলেছিলেন যে এই রাজ্যে তিনি একটি কমার্শিয়াল ব্যাঙ্ক খুলবেন। আমি তাঁকে বলেছিলাম যে আমি আপনাকে অভিনন্দন জানাচ্ছি এই প্রস্তাবের জন্য। কিন্তু আজকে সেটা হোল না। কেন্দ্রের বিরুদ্ধে কতকগুলি কথা বললে হবে না। তাঁদের নিজেদের কথা নয় ১৯৩৭ সালের থেকে ইতিহাস পাবেন—দেখবেন প্রত্যেকটি কংগ্রেস গভর্ণমেণ্ট বলেছেন কেন্দ্রের কাছে আরও টাকা দাও—তোমরা অনুদার—তোমরা অসহযোগিতা করছো।

[4-10—4-20 p.m.]

এবং আমি বলছি হলদিয়া পেট্রো-কেমিক্যালসের ব্যাপারে পশ্চিমবাংলার একটা অগ্রাধিকার ছিল। কেন না গুজরাটের প্রিয়ারেন্স হয়ে গেছে। মহারাষ্ট্র, গুজরাট, তামিলনাডু, কর্ণাটক

এগিয়ে যাচ্ছে, অথচ পশ্চিমবাংলার এত সুযোগ থাকা সত্ত্বেও পশ্চিমবাংলা শুধু পিছিয়ে যায়নি, —শুধু এইটুকু বলব ক্রুদ্ধ দুর্বাসার অভিশাপ, ব্রাহ্মণ্যের অহংকার এবং ঔদ্ধত্যকে কখনও চূর্ণ করতে পারে না—এর জন্য প্রয়োজন নিরলস সংগ্রামের এবং এর জন্য লড়াই করতে হবে। শেষ করবার আগে আমি যে গুরুত্বপূর্ণ চিঠিটি পড়েছিলাম দুঃখের সঙ্গে বলতে হচ্ছে সেই চিঠিটির উত্তর পাইনি। তাতে আমি যে প্রশ্নগুলি তুলেছিলাম—সেই বিষয়ে বলেছিলাম আপনি, সকল বিরোধী মাননীয় সদস্যদের ডেকে আলোচনা করুন এবং

To keep the people informed from time to time of the progress of the work and the difficulties and impediments that are hindering early commissioning and to have a dialogue with the Opposition parties in the larger interests of the people of the State. I assure you of Janata Party's sincere co-operation in this regard and I hope your Government will not consider the Opposition parties views in this regard as redundant or irrelevant.

যে কথাগুলি রাজ্যপালের ভাষণের বিরোধী, তবুও অনেকগুলি কথার সঙ্গে একমত হয়ে সরকারের সঙ্গে সহযোগিতা করতে চেয়েছিলাম, সহযোগিতার হাত প্রসারিত করেছিলাম। কিন্তু সরকার আমাদের সহযোগিতা, আশ্বাস গ্রহণ করেন নি। যাই হোক, উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে অনেকক্ষণ সময় দিয়েছেন সেই জন্য আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। শেষ করবার আগে আমি আবার বলছি রাজ্যের চিত্র বড় করুণ, হতাশাব্যঞ্জক। আজকে শুধু এই কথা বললে হবে না যে এই সরকার ৫ বছর থাকার জন্য হয়েছে, একটা বড় ব্যাকলগ ছিল। মনোপলিষ্টদের পশ্চিমবাংলা লুঠপাটের ষড়যন্ত্র—যাবেন কোথায়? একটি জায়গাও দেখাতে পারবেন না যেখানে তাঁদের দাপট নেই—এই যে বিরাট বাড়ী তাঁরা করলেন, সেখানে কালো টাকার দাপট —প্রশান্তবাবু এসে গেছেন, তাঁকে সাধুবাদ জানাই যে তিনি একটি ভূমিকা নিয়েছিলেন। কিন্তু কালো টাকার দাপটের জন্য পারা যাবে না। একটি মাল্টিষ্টোরিড বিল্ডিং যখন হয় সেই সময় সিদ্ধার্থবাবুর আমলে ডঃ শঙ্কর ঘোষ অর্থমন্ত্রী, টল বিল্ডিংস বিল এনেছিলেন—এখানে বসে তীব্র বিরোধিতা করে বলেছিলাম এমন আইন সংশোধন করে বলে দিন যে একমাত্র রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার, কো-অপারেটিভ ছাড়া আর কাউকে ৪/৫তলার উপর টল বিল্ডিং করতে দেবেন না, এইভাবে কালো টাকার দাপটের কাছে ক্ষমতা দেবেন না। এই সব বাড়ী করছেন কাদের জন্য? সেখানে কারা থাকবে? ২ হাজার, ২২০০ টাকার অফিসার, কর্মচারীদের কাছে এটা স্বপ্ন, তাদের নাগালের বাইরে। আজকে পশ্চিমবাংলাকে গ্রাস করবার চেষ্টা হচ্ছে, পশ্চিম-বাংলার অর্থনীতিকে গ্রাস করবার চেষ্টা হচ্ছে। এই সব মনোপলিষ্টদের বিরুদ্ধে সোচ্চার হোন। কারা ক্ষমতায় আসবেন জানি না, আগামী দিনে যাঁরাই ক্ষমতায় আসুন তাঁদের কাছে একজন সামান্য নগণ্য সৈনিক হিসাবে আমার আবেদন রইল এঁদের বিরুদ্ধে নির্মম হতে হবে, এঁদের বিরুদ্ধে সংগ্রাম করতে হবে। এই মনোপলি ক্যাপিটালিষ্ট, মনোপলি হাউস, ইণ্ডাষ্ট্রিয়াল বিগ মনোপলিষ্টদের বিরুদ্ধে আমাদের সংগ্রাম করতে হবে, যারা পশ্চিমবাংলার অর্থনীতিকে ধ্বংস করে দিতে চাইছে। এই কয়টি কথা বলে আপনি যে সময় দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এই বিধানসভায় হয়ত শেষ ভাষণ। বিরোধীপক্ষের মাননীয় সদস্যরা বিনা বাধায় ধৈর্যসহকারে আমার এই সামান্য বক্তব্য যে শুনেছেন তার জন্য আমি তাঁদের প্রত্যেককে আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি। এই বিধানসভা দু'দিন আছে, এই সুযোগ আর হবে না, তাই আপনার মাধ্যমে মাননীয় স্পীকার মহোদয়, রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী, ক্যাবিনেটের সমস্ত

মন্ত্রিবৃন্দ, এপক্ষ, ওপক্ষ-এর সকল মাননীয় সদস্যের প্রতি আন্তরিক শুভেচ্ছা রইল—আসুন আমরা সকলে মিলে যৌথভাবে পশ্চিমবাংলায় একটা কনসেনসাস তৈরী করি হিংসা, অরাজকতার বিরুদ্ধে —সামাজিক ন্যায়বিচার, আরো রুজির সুযোগ বাড়াবার জন্য—সামাজিক ন্যায়বিচার সুপ্রতিষ্ঠিত করবার জন্য, সামাজিক পরিবর্তন ত্বরান্বিত করবার জন্য, আসুন আমরা সবাই মিলে সংকল্প নিই সুকান্তর ভাষায়, অঙ্গীকার করি, "এই দেশ বাসযোগ্য করে দেব"—আসুন এই অঙ্গীকার আমরা সকলে মিলে একসাথে করি। এই বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকমল সরকার:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই পশ্চিমবাংলা বিধানসভায় মাননীয় রাজ্যপাল শ্রীভৈরবদত্ত পাণ্ডে মহাশয় যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণকে স্বাগত জানিয়ে, অভিনন্দন জানিয়ে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা এই সভায় আপনার মাধ্যমে রাখছি। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের পর আমরা সংবাদপত্রে দেখেছিলাম কংগ্রেস দলের নেতা ভোলানাথ সেন মহাশয় তাঁর প্রতিক্রিয়া হিসাবে তখনই বলেছিলেন যে এটা হচ্ছে একটা রাজনৈতিক ভাষণ। আমি জানি না রাজনীতি বলতে তিনি কি বোঝেন। এই বিধানসভায় যেখানে রাজ্যের রাজস্ব স্থিরিকৃত হয়, যেখানে রাজ্যের ভবিষ্যৎ স্থিরিকৃত হয় সেখানে সমস্তটাই রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে ঠিক হয়। কাজেই এই অবস্থায় হঠাৎ তিনি 'রাজনৈতিক' কথাটা কেন বললেন আমি বুঝলাম না। আসল কথা হচ্ছে, এখানে যে সমস্ত প্রস্তাব পাশ হয়, যে সমস্ত সিদ্ধান্ত গৃহীত হয় সেগুলি ওঁদের মনঃপুত হয় না। ওঁরা যেভাবে দেশটাকে চালাতে চেয়েছিলেন সেই চলার পথে আজকের এই বিধানসভা বাধা হয়ে দাঁড়িয়েছে সেইজন্য তাঁরা সেটাকে ধিক্কার দিতে চান এবং তা করতে গিয়ে আর কোন ভাষা খুঁজে না পেয়ে এই 'রাজনৈতিক' কথাটি বলেছেন। স্যার, আমরা জানি এই সরকার আসার আগে ২০ হাজার রাজনৈতিক বন্দী এখানকার জেলখানাগুলিতে ছিল, এই সরকার আসার পর, আজকে একজন রাজনৈতিক বন্দীও জেলাখানাতেই নেই। এটা ওঁদের পছন্দ নয় তাই ওঁরা এইসব কথা বলছেন। ওঁদের রাস্তা ছিল বিনা বিচারে আটক রাখার রাস্তা। স্যার, ইংরাজরা অন্য দেশ থেকে এসে আমাদের দেশকে গোলাম করে রাখার জন্য যে পদ্ধতি নিয়েছিলেন—হিজলি এবং অন্যান্য বন্দীশিবিরে হাজার হাজার জ্ঞানী-গুণী, বীর সন্তানকে আটকে রেখেছিলেন—সেই পদ্ধতি জওহরলাল নেহরুর মতন নেতাও অবলম্বন করেছিলেন। বিগত সব কংগ্রেস সরকারের আমলে আমরা সেটা দেখেছি। সিদ্ধার্থ রায় মহাশয় আবার তার থেকেও এক পা এগিয়ে গিয়েছিলেন—তিনি শুধু বন্দী করেই রাখেন নি রাস্তায় নিয়ে গিয়ে খুনও করা হয়েছিল। গ্রেপ্তার করলাম, ছেড়ে দিলাম, কে কোথায় খুন হল আমরা জানি না—সেই পদ্ধতি নিয়েছিলেন। সেই সিদ্ধার্থ রায়ের আমলের ক্যাবিনেটের কিছু সদস্য এই বিধান-সভাতেও সদস্য হিসাবে আছেন। তাঁরা যে পদ্ধতিতে রাজত্ব চালাতেন বর্তমান সরকার সেই পদ্ধতির আমূল পরিবর্তন করেছেন। সেখানে এই সরকার ২০ হাজার মানুষকে শুধু বন্দীদশা থেকে মুক্তই করেন নি, যাঁরা আমাদের বিরোধী তাঁদেরও মুক্ত করেছেন এবং অবাধে তাঁদের মেলামেশা ও সভাসমিতি করার সুযোগ দিয়েছেন। কংগ্রেসীরা মাঠে-ময়দানে অত্যন্ত মিথ্যা কুৎসা প্রচার করছেন কিন্তু তা সত্ত্বেও তাঁদেরও সুযোগ দেওয়া হয়েছে, কোন বাধা দেওয়া হয়নি। আমরা এটা করেছি তার কারণ আমরা জানি মানুষ তার অভিজ্ঞতা দিয়ে শেখে এবং

বোঝে। মানুষের যে জ্ঞানের সীমাপরিসীমা তাকে যদি কোথাও আটক করা যায় তাহলেই গোলমাল হয়। তারপর জনতা পার্টির নেতা কাশীবাবু পাণ্ডিত্যপূর্ণভাবে যে সমস্ত কথা বললেন সে সম্পর্কে তাঁকে বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করি, জয়প্রকাশ নারায়ণ যে জনতা পার্টির সৃষ্টি করেছিলেন বর্তমান জনতা পার্টি কি সেই জনতা পার্টি? জনতা পার্টি যেদিন শ্রম সম্পর্কে আইন করলেন এবং শ্রমিকদের মধ্যে বিভেদ সৃষ্টি করলেন, তাঁদের আটক করার কথা বললেন, সেদিন থেকেই জনতা পার্টির মধ্যে প্রগতিশীল যে অংশটি ছিল তাঁদের মধ্যে দ্বিধা এল—একথা কি কাশীবাবু জানেন না? তিনি কি জানেন না জনতা পার্টি কেন আজকে মানুষকে এবং অন্যান্য বিরোধী দলকে ঐক্যের ডাক দিতে পারছেন না। এই জন্যই পারছেন না যে তাঁদের যে রাজনীতি সেই রাজনীতির মধ্যে মালিক শ্রেণীর একটা অংশ জড়িত। টাটা-বিড়লার স্বার্থবাদী কংগ্রেসের পক্ষে এসব সম্ভব কিন্তু জনতা পার্টি এ ব্যাপারে কিছুটা এগুলেও শেষ পর্যন্ত আর এগুতে পারলেন না এবং এটা না পারার জন্যই জনতা পার্টি আজকে ভেঙে টুকরো টুকরো হয়ে গিয়েছে। তারপর আইন-শৃঙখলার কথা। আইন-শৃঙখলার ব্যাপারে কিছু বলতে গেলে তুলনা নিশ্চয় করতে হবে, তা না হলে কি করে বোঝা যাবে যে আগের থেকে এখনকার পরিস্থিতি কি হয়েছে। আগে কংগ্রেস আমলে পশ্চিমবাংলার অবস্থা যা ছিল তাতে আমরা দেখেছি সন্ধ্যার সময় বেরুতে পারা যেত না। রাস্তায় কোন মহিলা একা যেতে পারতেন না। ট্রেনে, ট্রামে বাসে তাঁরা ঘুরতে পারতেন না। এখন কি সেই অবস্থা আছে?

[4-20—4-30 p.m.]

এখানকার খেলার মাঠে পর পর কতগুলি বড় বড় খেলা হয়ে গেল এবং সেই সঙ্গে ফিল্ম ফেষ্টিভ্যাল হয়ে গেল, লক্ষ লক্ষ মানুষ একসঙ্গে খেলা দেখেছে এবং উৎসবে যোগ দিয়েছে তাদের কোথাও কোন অসুবিধা হয়নি। আজকে মানুষ অবাধে গ্রামে-গঞ্জে, শহরে-নগরে ঘুরে বেড়াচ্ছে। সারা পশ্চিমবাংলায় আজকে এ অবস্থার সৃষ্টি হয়েছে, এ পরিবেশের সৃষ্টি হয়েছে। এর পেছনে রয়েছে অত্যন্ত ধৈর্যের সঙ্গে গণতান্ত্রিক পদ্ধতি, রাষ্ট্রীয়করণের পদ্ধতির বিকাশ। শ্রমিক মানুষের মধ্যে, কৃষক মানুষের মধ্যে, সাধারণ মানুষের মধ্যে রাজনৈতিক চেতনার মান উন্নয়ন করার ফলে গ্রামে-গঞ্জে, শহরে-নগরে, সর্বস্তরের মানুষ তাদের অধিকারকে বুঝতে পেরেছে এবং তাই তারা এগিয়ে এসেছে। সেজন্যই অতীতে বিরোধী পক্ষের যে পদ্ধতি ছিল মানুষ সে পদ্ধতির বিচার করে ফেলেছে। আজকে আমরা দেখছি এবং বুঝছি যে, মানুষ আজকে আর কংগ্রেসের সঙ্গে নেই। যারা শোষণ চায় মানুষ আজকে তাদের পাশে নেই। আজকে গ্রামে-গঞ্জে সর্বস্তরে এক আওয়াজ উঠেছে, 'বামফ্রণ্ট' সরকার যে পদ্ধতিতে রাজ্যকে পরিচালনা করছে সেটাই সুষ্ঠু পদ্ধতি, এভাবে যদি রাজ্য চলে তাহলে আগামী দিনে ভারতবর্ষ শুধু স্বাধীন হয়েই থাকবে না, ভারতবর্ষ গণতন্ত্রের পথে, সমাজতন্ত্রের পথে এগিয়ে যাবে, তাকে কেউ আটকাতে পারবে না। মানুষ একথা বুঝেছে বলেই ইন্দিরা গান্ধী,—তিনি ওঁদের চেয়ে একটু বুদ্ধিমতী—তিনি বলেছেন, 'আমরাও সমাজতন্ত্র চাই।' আমরা জানি সে সমাজতন্ত্র আসল সমাজতন্ত্র নয় এবং সেকথা মানুষও বুঝেছে। পুঁজিপতিদের দিয়ে সমাজতন্ত্র হয় না, একথা মানুষ বুঝেছে।

ইতিমধ্যে একটা অন্ধকারের যুগ আমরা পার হয়ে এসেছি। আজকে আমরা দেখছি, প্রথমে পঞ্চায়েত নির্বাচনের মাধ্যমে সবচেয়ে তলার মানুষ, গরীব মানুষ, কৃষক, ক্ষেতমজুর,

তারা আজকে নিজেদের অস্তিত্বটুকু জানতে পেরেছে এবং সেই জন্যই তারা পঞ্চায়েত পরিচালনার পূর্ণ দায়িত্ব নিতে পেরেছে।

আমরা প্রথমে দেখেছিলাম এই রাজ্যে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর যারা বামফ্রন্টের মধ্যে বিভেদ আশা করেছিল তারা নিরাশ হয়েছিল। তাদের সে আশাকে সম্পূর্ণ ধূলিসাৎ করে যে ঐক্য প্রতিষ্ঠিত হয়েছিল তার সঙ্গে পঞ্চায়েত যুক্ত হয়ে সে ঐক্যকে আরও সুদৃঢ় করে তুলেছে। এ সম্বন্ধে গত ৬ তারিখের ইকোনমিক টাইমস একটি রিভিউ প্রকাশ করে একথা বলেছে যে, "যতই চেষ্টা করা হোক না কেন, একথা লুকোন যায় না যে, একটা নিদারুণ পরিবর্তন গ্রাম-গঞ্জে বামফ্রন্ট নিয়ে আসতে পেরেছে, কৃষকদের মধ্যে আত্মবিশ্বাস আনতে পেরেছে। তারা বুঝেছে যে, তাদের যদি প্রকৃত কোন বন্ধু থাকে তো সে এই বামফ্রন্ট। ইংরাজ সাম্রাজ্যবাদের ২০০ বছরের ইতিহাস এবং তার পবরবর্তীকালের ৩০ বছরের ইতিহাস তারা দেখেছে। নিজেদের অভিজ্ঞতা দিয়ে তারা বুঝতে পেরেছে যে, কংগ্রেস সরকার বা কোন পুঁজিবাদী সরকার তাদের পাশে এসে কখনই দাঁড়াবে না। তাদের পাশে এসে দাঁড়াবে একমাত্র বামফ্রন্ট সরকার এবং বামফ্রন্ট সরকার সেটা প্রমাণ করে দিতে পেরেছে। সে জন্য তারা মনে করছে যে, আগামী নির্বাচনে বামফ্রন্ট আরো অধিক সংখ্যায় জয়লাভ করবে।"

রাজ্যপালের ভাষণের মধ্যে গণতন্ত্রের জয়পতাকা উড্ডীন কবার কথা বলা হয়েছে এবং এই সরকার তাকে তুলে ধরতে পেরেছে। আমাদের বিরোধী পক্ষ অবশ্য এর মধ্যে বৈসাদৃশ্য দেখতে পাচ্ছেন। আমি তাঁদের জিজ্ঞাসা করি যে, রাজ্যপাল আর কি কাজ করতে পারেন? তিনি যে সরকারের মাথা, যে সরকারের প্রধান সে সরকারের কার্যাবলীর বিশ্লেষণ করা তাঁর অন্যতম প্রধান কাজ। তিনি ঐসব কথা শুধু যে তাঁর লিখিত ভাষণেই বলেছেন তা নয়, তিনি যেখানে যেখানে গিয়েছেন সেখানে সেখানেই অন্যান্য রাজ্যের সঙ্গে পশ্চিমবঙ্গের তুলনা করে এসেছেন এবং তিনি বলেছেন তুলনামূলকভাবে পশ্চিমবঙ্গের অবস্থা সবচেয়ে ভাল। তিনি দিল্লীতে এসব কথা বলেছেন এবং হোম সেক্রেটারীদের কাছেও তিনি বলেছেন। সুতরাং আজকে এটা প্রমাণ হয়ে গেছে যে, সত্যকে চিরকাল লুকিয়ে রাখা যায় না, যেতে পারে না।

বিদ্যুৎ সম্বন্ধে ওঁরা যেসব কথা বলছেন, সেটা আগেকার অবস্থার সঙ্গে এবং অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করে একটু বলুন, তাহলেই পরিষ্কার অবস্থা বোঝা যাবে। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় যে শিক্ষাব্যবস্থা নিয়েছে, তা কি ওঁরা বিগত ৩০ বছরে নিতে পেরেছিলেন? বিনা বেতনে সমস্ত মানুষের জন্য শিক্ষার ব্যবস্থা কি ওঁরা করতে পেরেছিলেন? না, তা পারেন নি। কারণ সে দৃষ্টি ওঁদের ছিল না, চেতনা ছিল না। সমাজতন্ত্র আসবে, কি আসবে না, সেটা অন্য কথা, কিন্তু ওঁরা মানুষকে সামান্য শিক্ষাটুকু পর্যন্ত দেন নি। "অ আ ক খ" বা "এ বি সি ডি" পর্যন্ত মানুষকে শেখাবার ব্যবস্থা করেন নি, কেন করেন নি? উল্টে আজকে ওঁরা বলছেন কি, না, মাতৃভাষায় প্রাথমিক স্তরে শিক্ষা দেওয়া যায় না।

ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয় যে কথা শিখিয়েছেন, রবীন্দ্রনাথ যে কথা আমাদের শিখিয়েছেন, আমাদের উত্তরাধিকারসূত্রে যারা আসবে [illegible] তাদের জন্য আমরা কি সেই ব্যবস্থা করতে পারি না? ভাষার ক্ষেত্রে মাতৃভাষার মাধ্যমে যদি শিক্ষার পত্তন ভাল করে হয় তাহলে

পরবর্তীকালে অন্যান্য ভাষা আমরা শিখতে পারি এবং এই আলোচনা আপনারা অনেক করেছেন। আপনারা বিরোধিতা করতে চান তো করুন। শুধু কতকগুলি ইংরাজী স্কুলে পড়লেই ইংরাজী শেখা যায়, তা নয়। যদি ভাল শিক্ষা পদ্ধতি থাকে তাহলে একটা ভাষা শিখতে ৬ মাস, এক বছরের মধ্যে শেখা যায় এবং সেটা অন্যান্য দেশ প্রমাণ করেছে। তা যদি প্রমাণ করে না দিত তাহলে ইংল্যাণ্ড ছাড়া অন্যান্য দেশে ইংরাজী ভাষার এত চর্চা হতে পারতো না সেটা আপনারা জানেন। আপনারা এও জানেন যে কোন সরকার তার নিজের সরকারী কর্মচারীদের এত অধিকার দেয়নি। এই সরকার কর্মচারীদের সেই অধিকার দিয়েছে, এত বেতন বাড়িয়েছে। কারণ সব সময় দেখা গেছে যে স্বৈরাচারী সরকার তার নিজের কর্মচারীদের সব-চেয়ে বেশী ভয় করে এবং ভয় করে বলে তারা সেই সমস্ত কাজ করেন না এবং করেন না বলেই তারা তা পারেন না। আমরা ট্রেড ইউনিয়নের অধিকার মেনে নিয়েছি, ধর্মঘটের অধিকার মেনে নিয়েছি, আমরা তাঁদের বেতন বৃদ্ধি মেনে নিয়েছি, পে কমিশন বসিয়ে তাঁদের জন্য সেই বেতন বাড়াতে পেরেছি এবং সমস্ত কাজ তাঁরা করতে পেরেছেন এটা সকলেই জানেন। এই যে পদ্ধতি, এই পদ্ধতির মধ্যে দিয়ে সমস্ত ক্ষেত্রে আমরা এগিয়ে যেতে পেরেছি। আমি আর একটা কথা আপনাদের বলবো। সেটা হয়ত আপনারা ভুলে গেছেন, জেনেও জানতে চান না। পৃথিবী আজকে একটা দারুণ পুঁজিবাদী সমাজের মধ্যে দিয়ে, অর্থনৈতিক সঙ্কটের মধ্যে দিয়ে চলেছে। ইন্দিরা গান্ধী একথা প্রায়ই বলে থাকেন কিন্তু তিনি আপনাদের শেখাতে পারলেন না। সেই সঙ্কটের মধ্যে দাঁড়িয়ে, সীমিত আয়ের মধ্যে দাঁড়িয়ে পশ্চিম-বাংলার অর্থমন্ত্রী যে বাজেট আমাদের সামনে উত্থাপিত করেছেন, সেই বাজেটের মধ্যে আমরা দেখেছি যে, সীমিত আয়ের মধ্যেও সর্বক্ষেত্রে একটা উন্নয়ন হয়েছে। শিল্পের ক্ষেত্রে হোক, কৃষির ক্ষেত্রে হোক বা অন্যান্য ক্ষেত্রে হোক, প্রতিটি ক্ষেত্রেই উন্নয়ন ঘটছে এবং আমাদের যদি সীমিত ক্ষমতা না হত, আমরা যদি নিজেরা অর্থ বণ্টন করতে পারতাম তাহলে অবস্থা অন্য রকম হত। আর একটা কথা আমি আপনাদের কাছে তুলে ধরতে চাই যেটা এর সঙ্গে জড়িত। আজকে একটু আগে কাশীকান্তবাবু চটকল সম্পর্কে বললেন। আজকে চটকলে কি ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে সেটা আপনারা জানেন। আমরা ৫০ দিন ধর্মঘট করে সমস্ত দাবীদাওয়া আদায় করেছিলাম, বেতন বৃদ্ধি করেছিলাম। আমরা মালিকদের স্বীকার করিয়েছি যে তাঁরা ছাঁটাই করবেন না। আজকে লক-আউট করে এবং বিভিন্ন উপায়ে ১২/১৪টি চটকল তাঁরা বন্ধ করে রেখে দিয়েছেন এবং ৫০ হাজার শ্রমিককে তাঁরা বাইরে রেখে দিয়েছেন। আজকে যে স্বীকৃত চুক্তি সেই স্বীকৃত চুক্তি তাঁরা ভঙ্গ করেছেন। এটা কাদের জন্য হয়েছে? কেন্দ্রীয় সরকার সরাসরি এর জন্য দায়ী। চটকল শিল্প কেন্দ্রীয় সরকারের হাতে। আমরা বারবার কেন্দ্রীয় সরকারকে বলেছি, প্রধানমন্ত্রীকে বলেছি, অর্থমন্ত্রীকে বলেছি, শ্রমমন্ত্রীকে বলেছি। প্রত্যেকটি জায়গায় গেছি এবং বলেছি যে চটকল অধিগ্রহণ করুন। এই হাউসের মধ্যে সর্বসম্মত হয়ে যে প্রস্তাব পাশ করেছিলাম, আপনাদের সেদিন সাহস হয়নি তার বিরুদ্ধে ভোট দিতে। সেই সর্বসম্মত প্রস্তাব আমরা পাঠিয়েছিলাম এবং তখন প্রণববাবু কমার্স মিনিষ্টার ছিলেন তাঁর সঙ্গেও আমাদের অনেক কথা হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত তাঁর কোন লিখিত জবাব আমরা পাইনি। আজকে শুধু চটকল শিল্প নয়, একটার পর একটা শিল্প পশ্চিম-বাংলায় ডুবতে বসেছে, মরে যাচ্ছে। পাশাপাশি অন্যান্য রাজ্যে নতুন নতুন শিল্প গড়ে উঠছে। এই দায়িত্ব কেন্দ্রের অন্য কারো নয়। কারণ এই শিল্পগুলি কেন্দ্রের হাতে

রয়েছে। তাঁরা যদি এই কাজ না করেন তাহলে অন্য কেউ করতে পারেন না। সেজন্য আজকে পশ্চিমবাংলায় ৫০ হাজার শ্রমিককে বেকার রেখে, হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষকে অনাহারে রেখে এবং শিল্পগুলিকে নষ্ট করে দেবার জন্য দায়ী হচ্ছে ইন্দিরা গান্ধী, এর জন্য দায়ী হচ্ছে কেন্দ্রীয় সরকার, এর জন্য দায়ী হচ্ছে কেন্দ্রীয় সরকারের শ্রমনীতি, এর জন্য দায়ী হচ্ছে অর্থনীতি। এই রকম অবস্থার মধ্যে দিয়ে আমাদের চলতে হচ্ছে।

[4-30—4-40 p.m.]

ভারতবর্ষের মধ্যে এই রাজ্যে যখন প্রথম বেকার ভাতা দেওয়া আরম্ভ হলো তখন ঐ বাপুলী-বাবুরা, সুনীতিবাবুরা বলেছিলেন এটা সি পি এমের ক্যাডার ভাতা। কিন্তু আজকে প্রমাণিত হচ্ছে, এই বেকার ভাতা কংগ্রেস শাসিত অন্যান্য রাজ্যে চালু করা হয়েছে। এটা চালু না করলে তাঁরা সেই সমস্ত রাজ্যের শ্রমিকদের, সাধারণ মানুষদের জবাব দিতে পারতেন না। আজকে তাঁরা বুঝেছেন বেকার ভাতা প্রত্যেকের প্রয়োজন এবং সর্বনিম্ন বেকার ভাতা দিতে পারলে সাধারণ মানুষ তাদের মধ্যে আসবে—এটা তাঁরা অনুভব করেছেন। এই বেকার ভাতা পশ্চিমবাংলায় প্রথম প্রবর্তন করা হয়েছে—একথা আমি জোরের সঙ্গে জানাচ্ছি। কেন্দ্র-রাজ্য সম্পর্ক ক্রমেই খারাপ হচ্ছে—একথা বলার অবকাশ নেই। কাশীকান্তবাবু এই কথা বলেছেন এবং আরোও অন্যান্যরা সেই একই কথা বলেছেন। আমি খালি একটি কথা বলছি, আমরা এই হাউসে যে সমস্ত প্রস্তাব সর্বসম্মতিক্রমে গ্রহণ করেছিলাম, যেখানে কংগ্রেসীরাও বিরুদ্ধে ভোট দিতে পারেন নি এবং অন্যান্যরাও প্রস্তাবের বিপক্ষে ভোট দিতে পারেন নি, সেই সমস্ত প্রস্তাব এখনও পর্যন্ত কেন্দ্র কার্যকর করেন নি। সেই সমস্ত কাজ না করার জন্য কে দায়ী? কেন্দ্রের কোন অধিকার আছে মোড়লি করা? কেন্দ্রের কোন অধিকার নেই। আমরা একটার পর একটা প্রস্তাব বিল আকারে নিয়ে এসেছিলাম তার মধ্যে ২০টি বিল এখনও পর্যন্ত রাষ্ট্রপতি সই করেন নি, স্বাক্ষর করেন নি। এখানে যেমন চটশিল্পকে জাতীয়করণ করা হয়নি তেমনি অন্যান্য শিল্পকেও জাতীয়করণ করা হয়নি। আমি বিরোধী দলের বিধায়কদের প্রশ্ন করি, পশ্চিমবাংলার মতন সারা ভারতবর্ষে এমন কোন্ রাজ্য আছে যেখানে লক্ষ লক্ষ মানুষের উপস্থিতিতে ফুটবল খেলা হয়? ফিল্ম ফেষ্টিভ্যাল হয়? গ্রামে-গঞ্জের সাধারণ মানুষেরা অবাধে ঘুরে বেড়ান, সভা করেন, রাজনৈতিক আলোচনা করেন? এই জিনিস অন্য কোন রাজ্যে নেই। দিল্লীতে তো মানুষ রাস্তায় বেরুতে ভয় পায়। রাত্রিবেলা ঘরে তালা-চাবি দিয়ে থাকে। পাটনায় দৈনিক গড়ে ৭ জন করে খুন হয়। মহারাষ্ট্রের মানুষ এক ভয়ানক অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। যে কোন কংগ্রেসী রাজত্বে সেখানকার মানুষ বলে দেবে, "ইহা কা বাদ মত কহ"। কংগ্রেসের পার্টি অফিসে যান, সেখানে গিয়ে দেখবেন ভাই ভাইয়ের সঙ্গে মারামারি করছেন—অমুকের সিট কে পাবে তাদের মধ্যে আলোচনা হচ্ছে। তারা বলছে অমুককে সরিয়ে ফেল তাহলে অমুকের সিট পেয়ে যাবে। এই সমস্ত আলোচনা কংগ্রেসীদের মধ্যে হয়, বামফ্রন্টের মধ্যে হয় না। এই সরকার শ্রমিক-কৃষকদের বিপক্ষে নয়। এই সরকার ঘোষণা করেছিল যে এই সরকার শ্রমিক, কৃষক, সাধারণ মানুষের সরকার। টাটা-বিড়লার দালালি করা এই সরকারের কাজ নয়। আপনারা জমিদারদের পক্ষে কাজ করেন, টাটা-বিড়লার হয়ে কাজ করেন। এই কথা বলতে আপনাদের লজ্জা করে। কিন্তু এই সরকার গর্বের সঙ্গে বলে যে শ্রমিক, কৃষক, সাধারণ মানুষের পক্ষে। আমরা শ্রমিক, কৃষক, সাধারণ

মানুষদের পক্ষে আছি। তাদের স্বার্থ আমরা দেখবো। শ্রমিক-কৃষকদের জন্য যা-কিছু করার তা এই সরকার চিরকাল করে যাবে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর সমর্থন জানিয়ে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রীভোলানাথ সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যপাল মহাশয় এই বামফ্রণ্ট সরকারের শেষ বক্তব্য রেখে গেছেন অর্থাৎ কিনা সি পি এমের যে বক্তব্য সেটা তাঁর মুখ দিয়ে বলানো হয়েছে। কমলবাবু বোধ হয় বুঝতে পারেন নি, আমি বলেছিলাম, এটা নির্বাচনী ইস্তাহার, আমি রাজনৈতিক ইস্তাহার বলিনি।

আমি রাজনৈতিক ইস্তাহার বলিনি, কারণ সবটাই তো অরাজনৈতিক। রাজনৈতিক ইস্তাহার ছিল এবং আজও সে কথা বলছি, বারে বারে বলছি এবং আমি একথাই বলতে চাই যে এটা অশালীন, এটা অনুচিত এবং এটা সভ্যতা বহির্ভূত। কোন সরকার তাঁর বক্তব্য বাইরে রাখতে পারেন, হাউসে রাখতে পারেন কিন্তু গভর্ণরের মুখের মধ্যে দিয়ে বলানো, যে সবটা কেন্দ্রের দোষ, এটা অশালীন শুধু নয়, ঠিক এই যে চীৎকার হচ্ছে ঠিক এই জিনিস চলেছে। খবরের কাগজ আছে, মাঠ ময়দান আছে, সবই আছে কিন্তু এই কথা বলতে হবে ইন্দিরা গান্ধী স্বৈরতন্ত্রী। আমাদের অর্থমন্ত্রী মহাশয় তিনি নাকি ট্রেজারী বেঞ্চের মেম্বার হয়েছেন, তিনিও ছাড়লেন আবার যে 'ইন্দিরা গান্ধী' স্বৈরতন্ত্রী। বোর্ড অফ সেকেণ্ডারী এডুকেশন চলছিল, এককথায় শেষ হয়ে গেল, সেখানে সত্যেন চ্যাটার্জী ছিলেন, কি হল, না তাঁর সেখানে থাকা হবে না, কে আসবেন? না সত্যপ্রিয় রায়। ৫ বছরের ইতিহাস দেখছি, এই হয়ে গেল। শেষে সমস্ত ইউনিভারসিটি নট ওয়ান লেফট, সমস্ত ইউনিভারসিটিগুলি একে একে বাতিল করা হল। গভর্ণমেণ্ট নমিনেটেড কাউন্সিল, শিক্ষা জগতের টুঁটি চেপে ধরা হল এবং আজও ক্যালকাটা ইউনিভারসিটি---একমাত্র ইউনিভারসিটি---যেখানে একটা ইলেকসন হয়ে গেল, ইলেকটেড বডি ফাংশান করা কাউন্সিল, এদের কোন দাম নেই? এদের ইলেকসনের কোন দাম নেই? নেতাজীনগর কলেজটি টেক ওভার করা হোল এবং সেটাতে ক্যাডার রাখা হোল, সেটা যেদিন আইন অনুসারে চালানোর কথা ঠিক সেদিন ক্যালকাটা ইউনিভারসিটি থেকে বলা হল যে আমরা এবার এ্যাডমিনিষ্ট্রেটার এ্যাপয়েণ্ট করলাম। আজ নেতাজীনগর কলেজটিতে আইন হওয়া সত্ত্বেও কিছু হল না, আসল উদ্দেশ্য কলেজটির টুঁটি চেপে মেরে দেওয়া। হাইয়ার সেকেণ্ডারী কাউন্সিলে ডা: ডি এস গাঙ্গুলী ছিলেন, তাঁকে সরিয়ে কে হোল, না অনিলা দেবী। কেন, না আমাদের দেশের ছাত্রদের, আমাদের দেশের শিশুদের মস্তিষ্ক চর্বণ করে শেষ করে দিতে হবে। ভবিষ্যৎ জেনারেসন যেন কিছুই না করতে পারে, এগুলি স্বৈরতন্ত্রী নয়, এগুলি সব গণতন্ত্রী। ফ্রি থিংকিং হানড্রেডস অফ স্কুলস তাদের ম্যানেজিং কমিটি বাতিল হয়ে গেল। গণতন্ত্র কিনা? তাই চলছে। তারপর অনেক মিউনিসিপ্যালিটি সুপারসিডেড হয়ে গেল। ক্যালকাটা কর্পোরেশনের ১০০ ওয়ার্ডস তৈরী হয়ে গেল, সেদিন কাগজে ফাইনাল ভোটার লিষ্ট দেখলাম। ক্যালকাটা কর্পোরেশনে ইলেকসন হবে না ইলেকসন হবে কোথায়, না যেখানে ১৯৮০ সালে টাকা ছড়িয়ে ইলেকসন করা হয়েছিল সেই পঞ্চায়েতের ইলেকসন, পঞ্চায়েত ইলেকসনের খবর আমরা কি পাচ্ছি? সেসব কথা বললে বড্ড কষ্ট হবে, তাই ইলেকসন হবে না, ইউনিভারসিটিগুলিকে স্বাধীনভাবে কাজ করতে দেওয়া হবে না।

[4-40—4-50 p.m.]

পঞ্চায়েতে ইলেকসান হবে না, ক্যালকাটা কর্পোরেশনে ইলেকসান হবে না, ইউনিভার্সিটিকে স্বাধীনভাবে কাজ করতে দেওয়া হবে না। এই নাকি এদের গণতন্ত্রের উপমা। মোরারজীভাই যখন প্রাইম মিনিষ্টার ছিলেন তখন বড় একটা গণতন্ত্রের কথা শোনা যায় নি। কিন্তু এই মোরারজী ১৯৮০ সালে বললেন বিশ্বাসঘাতক---এরা বিশ্বাসঘাতক। সি পি এম ১৯৭৭ সালে পা ধরেছিলেন চরণের চরণ ধরেছিলেন। কিন্তু মোরারজী যখন বিপদে তখন সি পি এম সরে দাঁড়ালো। এটা কি ধরনের গণতন্ত্র? ইন্দিরা গান্ধী এলেন ক্ষমতায়। ইন্দিরা গান্ধী অপোজিসনের সঙ্গে বসে ইম্পর্টেন্ট জিনিস নিয়ে আলোচনা করেন। আজ পাঁচ বছর হয়ে গেল, আমরা বার বার বলা সত্ত্বেও জ্যোতিবাবু আমাদের সঙ্গে আলোচনা করেন নি। ওনারা আবার ইন্দিরা গান্ধীর কথা বলছেন! এনারা হলেন গণতন্ত্রী আর ইন্দিরা গান্ধী হলেন স্বৈরতন্ত্রী, চমৎকার ব্যাপার! ওরা বলছেন, খেলাধূলা নাকি দারুণ হয়েছে। পশ্চিমবাংলার ইতিহাসে ১৫/১৬ জন মানুষ তখন খুন হয়নি? পশ্চিমবাংলার ইতিহাসে শীল্ড, লীগ বন্ধ হয়ে যায়নি? এরা আবার চিৎকার করে। এরা বলে কেন্দ্র আমাদের লেটার অফ ইনটেন্ট দেয় না, আমাদের সঙ্গে সহযোগিতা করে না, আমাদের সাহায্য করে না। আজকেই শুনলাম---শিল্পমন্ত্রী বলেছেন, ৩৯টি লেটার অফ ইনটেন্ট পেয়েছি। ৩৯টির মধ্যে ৪টি লাইসেন্স পেয়েছি আর ৩৫টির লেটার অফ ইনটেন্ট পাইনি। কি ব্যাপারে কি হচ্ছে না? আপনাদের ডি ভি সির উপর নির্ভর না করলে, এই সরকারের কোন ক্ষমতা নেই কোন বিদ্যুৎ উৎপাদন করবার। তাই এরা বলছেন, আগামী বছরের শেষে ৮ হাজার মেগাওয়াট হবে। আজকে কোন ইণ্ডাষ্ট্রী হতে পারছে না। কি করে হবে যদি বিদ্যুৎ না থাকে? রাইটার্স বিল্ডিং-এ থাকবে, যেখানে মুখ্যমন্ত্রী থাকেন, মন্ত্রীরা থাকেন। কত কলকারখানা সিক হয়ে যাচ্ছে, কত কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, কত টাকা বিদেশে চলে গেল। অন্যান্য রাজ্যে শিল্প হচ্ছে। কোথায় হচ্ছে না? ম্যাড্রাসে হচ্ছে, বম্বেতে হচ্ছে। অন্যান্য রাজ্যে হচ্ছে, জয়পুরে হচ্ছে। কারণ হচ্ছে যে অন্যান্য রাজ্যে তো এই রাজ্যের মতো বিদ্যুৎ নিয়ে দলীয় রাজনীতি হয় না।

দলীয় রাজনীতির ফলে সেই বিগেষ্ট অরগানাইজেশনকে ভাঙার চেষ্টা করা হচ্ছে। কেন না সেটা সিটু নয় বলে। ৩৯টি লেটার অফ ইনটেন্টের মধ্যে ৪টি মাত্র লাইসেন্স পেল কেন? শিল্পমন্ত্রী কমিট করে বললেন না যে বিদ্যুতের কি হবে। সেদিন শুনেছি ডি ভি সি'র জেনারেল ম্যানেজারকে এখানে আনা হোক। কিন্তু তারাই তো আপনাদের বাঁচিয়ে রেখেছে। আপনারা কোন্ ফিল্ডে উন্নতি করেছেন? অথচ বলছেন আমরা সমস্ত কিছু করেছি। পুলিশ এ্যাট্রোসিটি চাপড়াতে যখন হল তখন আপনারা বললেন সাম্প্রদায়িক দাঙ্গা। জ্যোতিবাবু যাওয়াতে সেটা বন্ধ হয়নি। কিন্তু ইন্দিরা গান্ধী তখন ক্ষমতায় ছিলেন না, তিনি যাওয়াতে সেটা বন্ধ হয়। ইসলামপুরের পুলিশ এ্যাট্রোসিটিস সম্বন্ধে কিছু কথা নেই। জ্যোতিবাবুর সামনে লালবাজারে লালপতাকা উড়িয়ে তাঁকে একদিকে বজ্রবীর বলা হতে লাগল, আর অন্যদিকে উচ্চপদস্থ কর্মচারীকে গালাগালি দেয়া হচ্ছে। সেখানে কিভাবে শৃংখলা থাকে? বেকার ভাতা ৫০ টাকা করে দেয়া হয়েছে। আমার মনে হয় এখানে যাঁরা চীৎকার করেছেন তাঁরা যে টাকা পান সে টাকা ওরা মাসে পায় না। তাদের দারিদ্র্য ৩ বছর বাদে চলে যায় না। তাদের মধ্যে চাকরী ক'জন পেয়েছেন? সি পি এম এ'র লোকেদের চাকরী দিন তাতে আপত্তি নেই, কারণ

তারা তো বাঙালী। কিন্তু তা হবে না। কেন না এখানে শিল্প নেই, বিদ্যুৎ নেই। বস্তীতে বস্তীতে যান দেখবেন কাজ নেই। পিস রেটের শ্রমিকদের কথা তাঁরা চিন্তা করেন নি। তিন তিন বার বন্ধ কোন সভ্য সরকার ডাকে? অথচ রিক্সাওয়ালা, দোকানদার, পিস রেটের ওয়ার্কারদের আপনারা খাওয়াতে পারবেন না। প্রেসের লোকেদের বলেছেন তোমরা বাইরে যেও না, কংগ্রেসের লোকেরা মারবে। কিন্তু খুন কে করলো তা সবাই জানে। অথচ গরিব মানুষ, কারখানার কুলি মরেছে। প্রমোদবাবুকে জিজ্ঞাসা করি কেন তাদের মৃত্যু হল? অথচ ৩রা এপ্রিল যখন আমাদের ধর্মঘট হয় তখন পেছন থেকে দাঁড়িয়ে গুলি করে মারা হল। আমাদের শিক্ষা কোথায় নেবে গেছে? কমল গুহবাবু বললেন, রবীন্দ্রনাথের লেখা সব পুড়িয়ে দাও। রবীন্দ্রনাথকে এইভাবে যিনি অপমান করতে পারেন আস্তিন গুটিয়ে তাঁকে যে এখনও রাখা হয় এটা অবাক লাগে। ইংরাজী পড়ানো হবে না, রবীন্দ্রনাথ পড়ানো হবে না। রাজ্যপালের মুখ দিয়ে বলা হল ইলেকসান চাই। কিন্তু যেদিন এখান থেকে এক্স পার্টি অর্ডার হল সেই ১২ তারিখে সেদিন রাইটার্স বিল্ডিং-এ সো কল্ড কৃষ্ণমূর্তি চিঠির জবাব দেন নি। এখান থেকে পড়ে শোনাচ্ছি জ্যোতিবাবুর অনুপস্থিতিতে তাঁর কক্ষে সেদিন এডভোকেট জেনারেল, ষ্ট্যাণ্ডিং কাউন্সিল এবং সরকার পক্ষের চীফ হুইপ, নির্বাচনী অফিসার কৃষ্ণমূর্তি, এবং মুখ্যমন্ত্রীর রাজনৈতিক সচিব শঙ্কর গুপ্তও উপস্থিত ছিলেন। এটা কি একটা কল্যুসান হয়? সেদিন সেই সন্ধ্যায় একজন কম্যুটেড কম্যুনিষ্ট দ্বারা সবটা বিফ্রেড হয়। তিনি হচ্ছেন ইলেকসান কমিশনার। দিল্লীতে সোমনাথ চ্যাটার্জী বদলে নিগম চক্রবর্তী গেলেন। জ্যোতিবাবু বলবেন আমি কিছু জানি না। তিনি বারবার বলেছেন ইলেকসানের বিষয় আমি কিছু জানি না, এটা ইলেকসান কমিশনারের ব্যাপার। আইনত: তাই হওয়া উচিত। কিন্তু তিনি মুখে এক কথা বলেন কাজে আর এক রকম করেন। দরজা বন্ধ করে তাঁরা শলা-পরামর্শ করে ইলেকশান করতে চান। এই ভোটার লিষ্ট নিয়েই তাঁরা নির্বাচন করতে চান। তাঁরা বলছেন গরমকালে নির্বাচন হলে কষ্ট হবে। এটা ঠিক যে এতকাল এয়ার কণ্ডিসাণ্ড ঘরে থেকে তাঁদের অভ্যেস খারাপ হয়ে গেছে। কিন্তু পঞ্চায়েত নির্বাচন, কলিকাতা কর্পোরেশনের নির্বাচন, বাই-ইলেকসান হয়নি? এসব তো জুনে হয়েছিল। আমাদের সময় ছাড়া ইলেকসান করলে হবে না। কেন না কৃষ্ণমূর্তিকে যা বলা যাবে তাই তিনি করবেন।

[4-50—5-00 p.m.]

আজ বি ডি ও-রা আছে, বললেই হল কথা না শুনলে তোমাদের আন্দামানে পাঠিয়ে দেব, বললেই হল এস ডি ও-কে যে তোমাকে ১০ মাইল দূরে পাঠিয়ে দেব, না হলে সাসপেণ্ড করে দেব। তারপর পঞ্চায়েতে চুরি, এটা আমি বলিনি, এটা পঞ্চায়েতমন্ত্রী বলেছেন, দেশের মানুষ জানে যে পঞ্চায়েতে চুরি হচ্ছে। সে সম্বন্ধে কোন কথা নেই। আমি তো নিজে চোখে দেখেছি কেউ কেউ বাড়ী করেছেন। আমি একটা সিডিউল্ড গ্রামে গিয়েছিলাম, রাত্রিবেলায় কথা বলতে বলল যে বাবু ১৯৮০ সালে ভোট দিয়েছি, কেন দিয়েছি জানেন—ভোট দিয়েছি এইজন্য যে, পঞ্চায়েতবাবুরা বললেন ভোট যদি না দাও তাহলে ব্যালট বাক্সে কে কাকে ভোট দিল আমরা জানতে পারব, বি ডি ও-কে আমরা বলে দেব খাদ্যের বদলে কাজ আর হবে না। মেদিনীপুরে একটা গ্রামে গেলাম, বলল আমি যদি ভোট দিতে যাই তাহলে জানবে যে, আমি সি পি এমকে ভোট দিইনি, তারা আমার বাড়ী জ্বালিয়ে দেবে, পুলিশ কিছু করবে

না। এই ভীতি গ্রামবাসীর মনে সঞ্চার করেছেন। তারা বললে গত ১৯ তারিখে একটা লোকও ভয়ে বাইরে বেরোয় নি, এমন কি প্রেস রিপোর্টাররাও বেরোন নি, ফলে কাগজ বেরুল না। বলছেন ইন্দিরা গান্ধী কেন জিনিসপত্রের দাম কমায় নি? আমি উৎপাদন করব না, দোষ ইন্দিরা গান্ধীর। আমি বাড়ী পোড়াব, বন্‌ধ ডেকে বিদ্যুৎ উৎপাদন করব না, কারখানাগুলি চালু করব না, সব দোষ ইন্দিরা গান্ধীর। এত কচি খোকা এখানে না এসে তারা বিদেয় হোক। কেন্দ্র, কেন্দ্র, কেন্দ্র, সব দোষ কেন্দ্রের। এখন তো বুঝেছেন যে, কেন্দ্র ছাড়া কিছু হবে না, তাহলে কেন্দ্রের কথামত চলবার চেষ্টা করুন। ১৯৭৯ সালে ইন্দিরা গান্ধী ক্ষমতায় যখন এলেন বিপুল ভোটে তখন তাঁর কথামত চলুন, তা নয়, থেকে থেকে চিৎকার, থেকে থেকে বন্‌ধ, তাও এখানে, দিল্লীতে নয়। আমি একটা কাগজে দেখলাম, এখানে দেখলাম না, সি এম ডি এ'র নামে না কি নামে সাড়ে চার কোটি টাকা দিয়েছে, উইদাউট টেণ্ডার ১ কোটি টাকার কাজে ৪ কোটি টাকা হয়ে গেল। এখানে পরিষ্কার একটা এনকোয়ারী করতে দেওয়া হয়েছিল, তার রিপোর্ট বেরুলই না। কি সেই কাজ---মাটি ভরাট করার কাজ, সেখানে ১ কোটি টাকার কাজ করে ৪ কোটি টাকা হয়ে গেল। আর একটা হয়েছে কি একটা এজেন্সিকে কয়েক লক্ষ টাকা দিলেন যে, অর্গানাইজেসান এগজিষ্ট করে না। এমন অনেক জিনিস আছে। কিন্তু আমি আপনার কাছে একটা প্রশ্ন রাখছি সেটা হল এই যে, মুখোশ কবে খুলবেন? You are neither C.P.I. (M) nor Marxist you are only trying to get power—only trying to get power. আমি আশা করেছিলাম নতুন কিছু করেছেন দেখতে পাব, কিন্তু কি করেছেন নতুন? মরিচঝাঁপির মানুষকে গুলি করে তাড়িয়ে দিলেন, কাশীপুরে রাতের অন্ধকারে বৃষ্টির মধ্যে নৃশংসভাবে গুলি চালানো হল, আর জ্যোতিবাবু দূর থেকে দূরবীন দিয়ে দেখছেন, সামনে যাবার সাহস হয়নি। আপনারা বুর্জোয়া হয়ে গেছেন।

[5-00—5-10 p.m.]

এই জ্যোতিবাবু ফ্ল্যাডের সময় আসল জায়গায় গেলেন না, তিনি গেলেন ডিষ্ট্রিক্ট হেড কোয়ার্টার্সে। কোলকাতা হাইকোর্টের অর্ডার আমরা গ্রামে গ্রামে নিয়ে গেছি এবং তার ফল কি হয়েছে সেটা আপনারা সকলেই জানেন। এর পরও এঁরা বলছেন, রেষ্টোর দি ডিগনিটি অব দি জুডিসিয়ারী। অন্য কাজ এঁরা কি করেছেন সেটা এবারে শুনুন। ১৯৭৬/৭৭ সালে প্রোডাকসন হয়েছিল ৮৭ লক্ষ মেট্রিক টন সিরিয়াল্‌স অর্থাৎ ফুড গ্রেন্স। ১৯৭৭/৭৮ সালে আমাদের টার্গেট ছিল ৯২ লক্ষ মেট্রিক টন কিন্তু হয়েছে ৮৯.৬ লক্ষ মেট্রিক টন। তারপর এই সরকার যখন এল তখন দেখলাম ১৯৭৮/৭৯ সালে সেটা কমে গেছে, ১৯৭৯/৮০ সালে সেটা আরও কমে গিয়ে হল ৭১ লক্ষ মেট্রিক টন। ১৯৮০/৮১ সালে প্রোডাকসন হল ৮২ লক্ষ মেট্রিক টন। তাহলে দেখা যাচ্ছে ১৯৭৬/৭৭ সালে ৭৭ লক্ষ, ১৯৮০/৮১ সালে হয়েছে ৮২ লক্ষ মেট্রিক টন এবং ১৯৮১/৮২ সাল সম্বন্ধে আপনারা বলছেন মোটামুটি ধরা হয়েছে ৭৫ লক্ষ মেট্রিক টন উৎপাদন লক্ষ্য। কিন্তু আমার খবর হচ্ছে ৭১ লক্ষ মেট্রিক টন। আমি জানতে চাই এর কারণ কি? তারপর, জমি নিয়ে, বর্গা নিয়ে রাজনীতি হচ্ছে এবং মানুষকে চাষের সুযোগ দেওয়া দূরের কথা তাদের জীবন বিপন্ন হয়ে পড়েছে। ১৯৭৫/৭৬ সালে আমাদের সময় গম হয়েছিল ১১ লক্ষ ৮৭ হাজার মেট্রিক টন এবং এঁদের বেলায় হল ৪ লক্ষ ৭৩ হাজার মেট্রিক টন। আপনারা কৃষকের সঙ্গে থাকবেন একথাটা যখন বলেন তখন এই প্রতিজ্ঞা করে যান যে, আপনারা কৃষকের রোজগারের সঙ্গেও থাকবেন। স্যার, এঁরা এখানে ডেইলি

এ্যাভারেজ ওয়েজের কথা বলেছেন। আমি দেখছি এঁদের লজ্জা বলে কিছু নেই। পুরুলিয়াতে ১৯৭৬/৭৭ সালে ৭ টাকা ২৩ পয়সা, কিন্তু ১৯৮০/৮১ সালে সেটা হল ৫ টাকা ২৫ পয়সা। অর্থাৎ কমে গেল। পশ্চিম-দিনাজপুরে ১৯৭৬/৭৭ সালে ছিল ৪ টাকা, ১৯৮০/৮১ সালে সেটা হয়েছে ৫ টাকা ৫ পয়সা এবং ১৯৮১/৮২ সালে বোধহয় সেটাও থাকবে না। এদিকে দেখছি জিনিসপত্রের দাম প্রচুর বেড়েছে, আমাদের দেশে যেটা তৈরী হয় তারও দাম বেড়েছে। এসমা যে আইন কেন্দ্রীয় সরকার করলেন সেই আইন সম্বন্ধে রাজ্যপাল বলেছেন আমরা ঠিক করেছি ওটা আমরা মানব না।

আপনারা ঠিক করেছেন এসমা, এসেনশিয়েল মেইন্টেনান্স এ্যাক্ট মানবেন না, আজকে আবার কাগজে দেখলাম ভূতের মুখে রামনামের মত—বলছেন কালোবাজারী বন্ধ করার জন্য এমন আইন নাই, অথচ আগে বললেন সব আইনে আছে, এসমার দরকার নাই। শেষ পর্যন্ত পজিশন কি দাঁড়াচ্ছে, আপনাদের যে বিজনিং ১৫ই মার্চ ইলেকশন না হলে কষ্ট হয়, এপ্রিলের পরে কি মে'র পরে ইলেকশন হলে আপনাদের কষ্ট হবে না তো? আপনারা ভোট দিতে যাবেন না তো?

**শ্রীকমলকান্তি গুহ:** স্যার, আমার একটা এক্সপ্লেনেশন দেবার আছে। ভোলাবাবু একটা কথা বলেছেন, একটা কাগজ দেখিয়ে আমার সম্বন্ধে বলেছেন, আমি সেই সম্বন্ধে একটু বক্তব্য রাখব। ১৩ই ফেব্রুয়ারী কৃষি মেলায় পুরস্কার বিতরণী সভায় একটা রিপোর্ট কাগজে বেরিয়েছিল, তখন আমি এখানে অনুপস্থিত ছিলাম, পরে কাগজটা দেখেছি। তারপরে কিছু লোক আমার সঙ্গে সাক্ষাৎ করেছিলেন যাঁরা সেখানে দর্শক হিসাবে উপস্থিত ছিলেন। তাঁরা বললেন তাঁরা প্রতিবাদ করেছিলেন কিন্তু আনন্দবাজার তাঁদের সেই প্রতিবাদ ছাপায় নি। আমি তখন আমার যে সংসদীয় অভিজ্ঞতা আছে, তাতে বুঝেছিলাম এই আসন্ন বিধানসভায় আমি এর সুযোগ পাব, কারণ ভোলাবাবুরা কংগ্রেসের তরফ থেকে এখানে এ বিষয়ে তুলবার চেষ্টা করবেন। আজকে দেখলাম ভোলাবাবু তুলেছেন, তুলে ভালই করেছেন, এটার দরকার ছিল। আনন্দবাজারে যা বেরিয়েছিল সেটা সবই অসত্য।

(কংগ্রেস বেঞ্চ হতে—আনন্দবাজার নয়, আজকাল)

[5-10—5-20 p.m.]

আমি আনন্দবাজার দেখেছি, যদি আজকালেও বেরিয়ে থাকে, সংবাদ সম্পূর্ণ অসত্য। আমি একথা বলেছিলাম যে, সঞ্জয় সেন—জমিদাররা আজকাল অন্ন দেয় না। আজকাল গ্রামে গরীবরাই গরীবদের উপকার করে, কৃষকরাই কৃষকের উপকার করে, আজকে অবস্থাটা সম্পূর্ণ পরিবর্তন হয়ে গেছে, একথাই বলেছিলাম। কিন্তু আনন্দবাজার নিজের চরিত্র অনুসারে সেইভাবেই সাজিয়ে ছাপিয়েছে। আমি এর প্রতিবাদ করছি, আনন্দবাজারে যেকথা ভোলাবাবু বলেছেন সেটা একেবারে অসত্য কথা। রবীন্দ্রনাথ আমাদের প্রাণপুরুষ, তাঁকে নিয়ে আমরা বেঁচে আছি, তাঁর সম্বন্ধে ওকথা বলার যোগ্যতা বা ধৃষ্টতা আমার নেই। ভোলাবাবু বলেছেন, কমলবাবুকে বিধানসভা থেকে বার করে দিতে, আমি বলছি আমি এই বিধানসভায় আবার আসব, ভোলাবাবুর যদি ক্ষমতা থাকে তো তিনি আমার কনষ্টিটিউয়েন্সীতে দাঁড়ান, আমার কেন কোচবিহারের যে-কোন জায়গা থেকে তিনি দাঁড়ান, আমি চ্যালেঞ্জ করছি তাঁর জামানত সমস্ত বাজেয়াপ্ত করে ছেড়ে দেব।

**শ্রীভোলানাথ সেন ঃ** অন এ পয়েণ্ট অব পার্সোনাল—এক্সপ্লেনেশন স্যার, আমি বলছি কমলবাবু সি পি এম-এর চরণ ধরে আসতে পারবেন, নইলে পারবেন না। আর উনি কেন, (হাত দেখিয়ে) ওঁদের কেউ পারবেন না।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** কমলবাবু সি পি এম-এর লেজুড় না ধরে একা দাঁড়ান আমার মত, তাঁর জামানত বাজেয়াপ্ত করে দেব।

**শ্রীঅনিল মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধী দলের নেতারা এখানে রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে গিয়ে কয়েকটি কথার উল্লেখ করেছেন, আমি সে সম্পর্কে কয়েকটি কথা বলব। স্যার, মাননীয় ভোলানাথ সেন মহাশয় বলেছেন, এরাজ্যে আইন-শৃংখলা নেই অথবা গণতন্ত্র নেই। স্যার, একথা বলা ভোলানাথ সেন মহাশয়ের পক্ষেই স্বাভাবিক কারণ ওঁরা নিজেদের রাজত্বের কথা ভুলে গিয়েছেন। ওঁরা ভুলে গিয়েছেন এইজন্য যে আজকে বামফ্রণ্টের রাজত্বকালে ওঁদের এম এল এ'রা নির্বিঘ্নে এবং পূর্ণ নিরাপত্তার মধ্যে শহর, গ্রাম-গঞ্জে ঘুরে বেড়াতে পারছেন। ওঁদের রাজত্বকালে ওঁদের এম এল এ'রা কিন্তু এই রকম নির্ভয়ে ও নিরাপদে ঘুরে বেড়াতে পারতেন না। স্যার, ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমরা দেখেছি প্রতিটি কংগ্রেসী এম এল এ একজন করে পুলিশরক্ষী নিয়ে ঘুরতেন, সিকিউরিটি ছাড়া তাঁরা ঘোরাঘুরি করতে পারতেন না। স্যার, ১৯৭৭ সালের নির্বাচনের পর একদিন সাত্তারসাহেবের সঙ্গে যাচ্ছিলাম, দেখলাম তিনি একজন সিকিউরিটি নিয়ে যাচ্ছেন। আমি জিজ্ঞাসা করলাম, এখনও সিকিউরিটি নিচ্ছেন? তিনি বললেন, আমাদের রাজত্ব নেই সত্য কথা কিন্তু পুরানো অভ্যাস তো, তাই ত্যাগ করতে পারি নি। স্যার, আমরা ভোলানাথ সেন মহাশয়দের রাজত্বকালে দেখেছি ওঁদের এম এল এ-কে ওঁরাই হত্যা করেছেন। আমরা দেখেছি, বিশ্ববিদ্যালয়ের মধ্যে একজন কংগ্রেসী আর একজন কংগ্রেসীকে হত্যা করেছে। সেই অন্ধকারের দিনগুলির কথা আজকে ভোলা সেন মহাশয়রা ভুলে গিয়েছেন। স্যার, সেদিনও এই ঘটনা ঘটেছে—ইন্দিরা কংগ্রেসের সভা শেষ হবার পর ওরা নিজেদের মধ্যে মারামারি, খুনোখুনি করেছেন। প্রতিটি জেলায় জেলায় ওঁরা এইসব কাজ করছেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় প্রধানমন্ত্রী মহোদয়াকে চিঠি লিখে জানিয়েছেন যে ১৯৮০ সালে ইন্দিরা কংগ্রেস ক্ষমতায় আসার পর পশ্চিমবাংলায় অনেক বেশী ঐ ইন্দিরা কংগ্রেসের অন্তর্দ্বন্দ্ব বেড়েছে এবং তার ফলে রাজনৈতিক অস্থিরতা ও খুনোখুনি বেড়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কাশীবাবু বললেন, রেস্টোরেসান, প্রিজারভেসান এ্যাণ্ড এক্সটেনসান অব সিভিল লিবার্টির কথা। একটা কথা তিনি বলেছেন যে এটা নাকি জনতা সরকারের সময় হয়েছে। এর মধ্যে আমরা কি করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একথা তিনি জানেন, একদা হয়ত তিনি বলতে পারতেন জনতা সরকার যখন কেন্দ্রে ক্ষমতায় ছিল তখন পশ্চিমবাংলায় ইন্দিরা কংগ্রেসের গুণ্ডামি কম ছিল কিন্তু মা যখন ক্ষমতায় এলেন তখন দেখা গেল খুনোখুনি ওদের দলের অনেক বেড়ে গিয়েছে। স্যার, সারা ভারতবর্ষের আজ যা আইন-শৃংখলা পরিস্থিতি সেটা যদি পর্যালোচনা করা যায় তাহলে দেখা যাবে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের তুলনায় আমাদের পশ্চিমবাংলায় আইন-শৃংখলা পরিস্থিতি ভাল। আমি স্যার, একটি রিপোর্ট থেকে এখানে কয়েকটি লাইন পড়ে দিচ্ছি। দিল্লীর অবস্থা সম্পর্কে ভারতের প্রধান বিচারপতি শ্রীচন্দ্রচুড় ২৩ ফেব্রুয়ারী, ১৯৮০ সাল, পাটনার এক সভায় বলেন, 'সাম্প্রতিককালে দিল্লীতে আইন-শৃংখলা পরিস্থিতির এতই

[5-20—5-30 p.m.]

অবনতি হয়েছে যে কোন লোকের পক্ষে বিশেষ করে মহিলাদের পক্ষে প্রভাতী ভ্রমণে বের হওয়া অসম্ভব হয়ে পড়েছে।' এটা কোন সাধারণ লোকের কথা নয়, সুপ্রীম কোর্টের প্রধান বিচারপতির কথা। তাছাড়া স্যার, ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যা হচ্ছে তারও একটা রিপোর্ট আমি আপনার মাধ্যমে এই সভায় রাখছি। গুরুত্বপূর্ণ অপরাধের ক্ষেত্রে উত্তরপ্রদেশ আজ সবার শীর্ষে, সেই উত্তরপ্রদেশে ইন্দিরা কংগ্রেসের রাজত্ব রয়েছে। সেখানে প্রতি দু' মিনিটে একটি করে বড়রকমের অপরাধমূলক ঘটনা ঘটছে। প্রতি ১০ মিনিটে একটি করে রাহাজানি, প্রতি ১৫ মিনিটে একটি করে চুরি, প্রতি ৩০ মিনিটে একটি করে সশস্ত্র দাঙ্গা, প্রতি ৪৫ মিনিটে একটি করে লুঠ, প্রতি তিন ঘণ্টায় একটি করে খুন এবং প্রতিদিন তিনটি করে নারী নির্যাতন। উত্তরপ্রদেশে অপরাধপ্রবণ ব্যক্তিদের সঙ্গে পুলিশের শুধু যোগাযোগই নেই, পুলিশ নিজেও বহু জঘন্য অপরাধে লিপ্ত। বাগপতের জঘন্য ঘটনা স্বাভাবিকভাবেই এক্ষেত্রে মনে আসে। বিহারের পরসবিঘা, দোহিয়া, পিপরায় যা ঘটেছে তা সভ্য সমাজের পক্ষে কলঙ্কজনক। ভাগলপুরের কয়েদীদের পুলিশের অন্ধ করার ঘটনা বিহার রাজ্যের আইন-শৃংখলা পরিস্থিতির উপর এক নতুন আলোকপাত করছে।

(Mr. Speaker in the Chair)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সমস্ত দেখে, এই সমস্ত বিচার করে আজকে কাশীবাবু একথা বলবেন, ভোলাবাবু কি একথা বলবেন যে আজকে পশ্চিমবাংলায় যে অবস্থা বিরাজ করছে —ঝাড়খণ্ডের সমস্যা, ইন্দিরা কংগ্রেস এবং প্রতিক্রিয়াশীলদের উস্কানী সত্ত্বেও ঝাড়খণ্ড আন্দোলন, কোচবিহার আন্দোলন এবং সাম্প্রদায়িক নানারকম প্রতিক্রিয়াশীলতা সত্ত্বেও—পশ্চিমবঙ্গের যে রাজনৈতিক পরিস্থিতি, আইন-শৃংখলা যেভাবে আছে ভারতবর্ষের আর কোন প্রদেশে তা নেই? এটা স্বাভাবিক যে ধনতান্ত্রিক সমাজব্যবস্থায় বিভিন্ন রাজ্যে যত ধনতান্ত্রিক শোষণ বাড়বে, যত মুনাফা বাড়বে, যত বেকার বাড়বে তত অপরাধমূলক ঘটনা বাড়বে এবং তুলনামূলকভাবে অন্যান্য রাজ্যের কথা আলোচনা করতে হবে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার থাকার ফলে আজকে এই অবস্থায় দাঁড়িয়েছে এবং অপরাধ অনেকটা কমেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেন সাহেব গণতন্ত্রের কথা বললেন। আজকে তার এই গণতন্ত্রের কথা শুনে হাসি পায়। আমরা যখন নির্বাচনের কথা বলি তখন তাঁরা সেটা চান না, তাঁরা তখন বিচারালয়ে চলে যান। গ্রাম-পঞ্চায়েতের প্রথম যখন আমরা নির্বাচন করি তখন ওরা গ্রাম-পঞ্চায়েতের বিরুদ্ধে মামলা করার জন্য হাইকোর্টে গেলেন যাতে গ্রাম-পঞ্চায়েতের নির্বাচন আটকে দেওয়া যায়। যখন মিউনিসিপ্যালিটির নির্বাচন করা হয় তখন ভোলাবাবুরা হাইকোর্টে গিয়ে মামলা করে আটকাতে চেষ্টা করেছিলেন যে কি করে মিউনিসিপ্যাল ইলেকশান আটকানো যায় এবং সেই মিউনিসিপ্যাল ইলেকশানে ওরা পার্টিসিপেট করেন নি। আজকে আমরা যখন সাধারণ নির্বাচন চাচ্ছি তখন ওঁরা হাইকোর্টে এবং সুপ্রীম কোর্টে গিয়ে হেরে গেলেন। যখন আমরা নির্বাচন চাই, মানুষের কাছে যেতে চাই, যখন জনগণের কাছে যেতে চাই তখন ওঁরা বাধা দেন। ওঁরা নির্বাচন চান না, মানুষের কাছে যেতে চান না, তাই নানাভাবে কায়দা করে বিচারালয়ে গিয়ে সেগুলি আটকে দিতে চেষ্টা করেন। এটা তাদের কাজের মাধ্যমে বার বার প্রমাণিত হয়েছে পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি এবং সাধারণ নির্বাচনের ক্ষেত্রে। বিগত কয়েকদিনে এই ঘটনা তাঁরা ঘটিয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সেনসাহেবরা শিক্ষাক্ষেত্রে নৈরাজ্যের কথা বললেন। একথা কি তাঁরা ভুলে গেছেন যে গণ-টোকাটুকি কারা প্রবর্তন করেছিলেন? ওঁদের ছাত্র পরিষদ এই গণ-টোকাটুকির প্রবর্তক। লাঠিয়াল নিয়ে, গুণ্ডা দিয়ে, কলেজের পাশে মদের দোকান বসিয়ে সমস্ত শিক্ষাজগতকে নস্যাৎ করে, গণ-টোকাটুকি করে পশ্চিমবঙ্গের মেধাকে, যুবশক্তিকে শেষ করে দিয়েছেন ১৯৭২ সাল থেকে ৭৭ সালে। আজকে ১৯৮১/৮২ সালে পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্রে সুস্থ পরিবেশ তৈরী হয়েছে। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে নির্বাচন হচ্ছে। সেখানে নির্বাচিত সিনেট, সিণ্ডিকেট তৈরী হতে চলেছে, সেই সিনেটের নির্বাচনকে বানচাল করার জন্য ওঁরা বিভিন্নভাবে মামলার আশ্রয় নেবার চেষ্টা করছেন। ওঁরা বিভিন্ন স্কুলের ম্যানেজিং কমিটি সুপারসেসানের কথা বলেছেন, বিশ্ববিদ্যালয়, নেতাজীনগর ইত্যাদির কথা বলছেন। আমি একটা কথা ইন্দিরা কংগ্রেসের ভোলা সেন মহাশয়কে জিজ্ঞাসা করি যে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে ১৯৬৭ সালে নির্বাচন হয়েছিল, আজকে ১৯৮২ সালেও বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে কোন নির্বাচন হয়নি কেন? এটা তো কেন্দ্রীয় সরকারের কর্তৃত্বাধীনে, ভোলা সেনের তত্ত্বাবধানে আছে। যে বিশ্ববিদ্যালয়ের সভাপতি স্বয়ং ইন্দিরা গান্ধী সেখানে নির্বাচন হচ্ছে না কেন? এই প্রশ্নের কি ওঁরা জবাব দেবেন? ওঁরা শিক্ষাক্ষেত্রে গণতন্ত্র চান এবং গণতন্ত্রের ধারক এবং বাহক বলে দাবী করেন। এটা যদি হয় তাহলে এই যে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়, যেটা কেন্দ্রীয় সরকারের তত্ত্বাবধানে আছে সেখানে নির্বাচন হয়নি কেন? দিল্লীতে, ইউ পিতে এবং বহু জায়গায় বহু বিশ্ববিদ্যালয়ে যেগুলি কেন্দ্রীয় তত্ত্বাবধানে আছে সেখানে তাঁদের নিজেদের লোককে ভাইস চ্যান্সেলর হিসাবে নিয়োগ করেছেন এবং সেখানে দলবাজী হচ্ছে না। আর যেখানে সত্যিকারের গণতন্ত্র আছে, যেখানে নির্বাচন হচ্ছে, সুস্থ ব্যবস্থা হচ্ছে, বিভিন্ন গভর্ণিং বডি নতুনভাবে কনস্টিটিউট হচ্ছে, বিভিন্ন কলেজে গভর্ণিং বডিতে ছাত্র এবং এমপ্লয়িজরা প্রতিনিধিত্ব করছেন, যেখানে ৩০ বছর ধরে কোন কলেজে এমপ্লয়িজদের রিপ্রেজেনটেশান ছিল না, ছাত্রদের রিপ্রেজেনটেশান ছিল না সেখানে তাঁদের রিপ্রেজেনটেশান-এর ব্যবস্থা করা হয়েছে।

[5-30—5-40]

আজকে সমস্ত মহাবিদ্যালয়ের পরিচালন ব্যবস্থার মধ্যে ছাত্রদের, শিক্ষকদের এবং কর্মচারীদের প্রতিনিধিদের নেওয়া হয়েছে। কাজেই এ-সমস্ত ক্ষেত্রে গণতন্ত্রীকরণ হয়েছে। তবে ওঁদের গণতন্ত্রের ব্যাখ্যা আমাদের গণতন্ত্রের ব্যাখ্যার সঙ্গে মিলবে না। আমাদের গণতন্ত্র হচ্ছে গরীবের জন্য, সাধারণ মানুষের জন্য গণতন্ত্র। ওঁদের গণতন্ত্র বড়লোকদের জন্য গণতন্ত্র। সুতরাং ওঁদের সঙ্গে আমাদের পার্থক্য আকাশ-পাতাল। কারণ আমরা গরীবের রাজনীতি করি, আর ওঁরা বড়লোকের রাজনীতি করেন। ওঁদের ভাষায় আইন-শৃংখলা তখনই ঠিক থাকে যখন পুলিশ টাটা, বিড়লা, গোয়েঙ্কার হয়ে শ্রমিকদের ওপর গুলি চালায়, জোতদার, জমিদারদের হয়ে ক্ষেতমজুরদের ওপর গুলি চালায়। আমরা তা চাই না। ওঁদের কাছে আইন-শৃংখলার ডেফিনেসন হলো টাটা, বিড়লা, ডালমিয়ার হয়ে পুলিশ শ্রমিকদের বিরুদ্ধে কাজ করবে তবেই আইন-শৃংখলা বজায় থাকবে। বামফ্রন্ট সরকার কিন্তু সে প্রতিশ্রুতি দিয়ে আসেনি মানুষের কাছে। বামফ্রন্ট সরকার গরীব ক্ষেতমজুর, সাধারণ মানুষ এবং মধ্যবিত্তদের স্বার্থরক্ষা করবে এই প্রতিশ্রুতি দিয়ে এসেছিল। সে প্রতিশ্রুতি আমরা রক্ষা করে চলেছি।

সবচেয়ে হাসির কথা হচ্ছে, এখানে বলা হচ্ছে অপারেশন বর্গার ফলে নাকি খাদ্য উৎপাদন কমেছে। একথা ভোলা সেন মহাশয় বলে গেলেন। আমি জানি না, উনি অর্থনীতির ছাত্র কিনা এবং কোন্ স্ট্যাটিসটিক্স থেকে উনি একথা বললেন তাও জানি না, শুধু কতগুলি কথা বলে গেলেন।

তারপরে বিদ্যুৎ নিয়েও উনি পড়াশুনো না করেই কতগুলি অদ্ভুত কথা বলে গেলেন। উনি বলে গেলেন যে, ৫ বছরে 4000 মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন বাড়াবেন বলেছিলেন, কি হলো? মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি রিপোর্টটা না পড়েই কতগুলি ভুল কথা বলে গেলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রিপোর্টটা উনি পড়েন নি, রিপোর্টে আছে,---

As a result of the various measures undertaken and initiated by my Government, this capacity is likely to be raised further to around 4,000 M. W. in the course of the next five years; this capacity has already been augmented in the public sector by 650 M.W. since 1977.

সুতরাং ১৯৭৭ সালের পর পশ্চিমবাংলায় ৬৫০ মেগাওয়াট অধিক বিদ্যুৎ উৎপাদন হচ্ছে, অথচ ভোলা সেন মহাশয় এই হাউসকে মিসলীড করে গেলেন, এখানে তিনি একটা আনট্রু স্টেটমেন্ট করে গেলেন যে, এক ফোঁটাও বেশী বিদ্যুৎ উৎপাদনের কথা এই রিপোর্টের মধ্যে নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বামফ্রন্ট সরকারের অগ্রগতিকে বিকৃত করে দেখাবার জন্য সমস্ত জায়গায় উৎপাদনকে বুর্জোয়া খবরের কাগজগুলি বিকৃত করে দেখাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত কয়েক বছর ধরে যে খরা এবং বন্যাজনিত পরিস্থিতি সৃষ্টি হয়েছিল পশ্চিমবাংলায়, তার জন্য কিছু কিছু ক্ষেত্রে উৎপাদন ব্যাহত হয়েছে। অথচ আজকে সে-সমস্ত তথ্য ওঁরা এখানে প্রকাশ করছেন না। এখানে বিকৃত তথ্য দিয়ে, কিছু কিছু সময়কে বাদ দিয়ে হাউসকে মিসলীড করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি এখানে একটু বাজেট সম্বন্ধে বলতে চাই, কারণ এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। বিগত সময়ে ওঁরা যে বাজেট করে গিয়েছিলেন সেই বাজেট ছিল ৭৫০ কোটি টাকার বাজেট। অথচ আজকে আমাদের সরকার ১৭৫০ কোটি টাকার বাজেট উপস্থিত করেছেন। সাড়ে চার বছর সময়ের মধ্যে এই সরকার ১০০০ কোটি টাকার বাজেট বাড়িয়েছে। অথচ আজকে বিরোধী বন্ধুরা এই তথ্য এখানে একবার উপস্থিত করলেন না। ওঁরা আজকে কোন বিষয়েই সরকারের সঙ্গে সহযোগিতা করছেন না। আমরা সব সময়ে ওঁদের সহযোগিতা চেয়েছি, কিন্তু ওঁরা তা করেন নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা এখানে বলে গেলেন শুধু কলকাতা শহরের জন্য 400 কোটি টাকা খরচ করা হচ্ছে এবং সেই প্রসঙ্গে ওঁরা বিকেন্দ্রীকরণের কথা বলে গেলেন। আমি ওঁদের বলব যে, পঞ্চায়েতকে ক্ষমতা দেওয়ার মধ্যে দিয়েই আমাদের সরকার ক্ষমতা বিকেন্দ্রীকরণের দিকে এগিয়ে গেছেন। একথা আমরা প্রথমেই বলেছি যে, আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়েই ক্ষমতা বিকেন্দ্রীকরণের দিকে এগিয়ে যাবার জন্য গ্রাম-পঞ্চায়েতের হাতে ক্ষমতা তুলে দিয়েছি। অন্য কোন সরকার একাজ অতীতে করে যায়নি। শত আঘাত বিপত্তি ষড়যন্ত্রের মধ্যে দিয়েও আমরা এগিয়ে চলেছি। কেন্দ্রীয় সরকার যদি এই সরকারকে

সাহায্য করত, সাহায্যের মনোভাব দেখাত তাহলে আরো অনেক কিছু করা সম্ভব হত, ক পশ্চিমবাংলায় এখনো বিরাট সম্ভাবনা রয়ে গেছে, কিন্তু কেন্দ্রীয় সরকারের পদে পদে বা ানের ফলে সে-সমস্ত কাজ হয়নি।

পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণরূপে সমর্থন ক ামার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপালের ভা সম্পর্কে আলোচনা করতে উঠে প্রথমেই দেখতে পাচ্ছি সত্যকে অতি নগ্নভাবে বিকৃত কা যাওয়ার তার একটা নতুন পরিচয় এবং একটা সরকার জনজীবনের জ্বলন্ত সমস্যা সম্পর্কে কতখানি আনকনসার্ণ্ড হতে পারে তার একটা নতুন ইতিহাস—এই দুটি পরিচয় এই ভাষ থেকে পাওয়া গেছে। এই অভিযোগ যে কতখানি সত্য তা আমি এখানে তুলে ধরবো প্রথমত: এই ভাষণের মধ্যে রাজ্য সরকার তার বিগত পৌনে ৫ বছরের কৃতিত্বের দাবী তু ধরেছেন এবং তুলে ধরতে গিয়ে আইন-শৃংখলার প্রশ্নে বলেছেন যে সারা দেশের মধ্যে সে এই পশ্চিমবাংলার আইন-শৃংখলার পরিস্থিতি। আমি জানি না, তাঁদের এই আইন-শৃংখলার ডেফিনেসান সেই ডেফিনেসানের মধ্যে খুন, হত্যার ঘটনাটা পড়ে কিনা? অপরাধ এর মধ্যে পড়ে কিনা? যদি পড়ে তাহলে এই পশ্চিমবাংলায় হত্যার যে চিত্র বামফ্রণ্ট সরকারের আমলে ঘটেছে তা আমি এখানে তুলে ধরছি। সাম্প্রতিককালে আই জি সত্যব্রতবাবু যে ডাটা দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি, ১৯৭৮ সালে যেখানে খুনের সংখ্যা ছিল ৯৩২, ১৯৮১ সালে সেই খুনের সংখ্যা এসে দাঁড়িয়েছে ১৪৩৫-এ। তাহলে এই যে হত্যা ৯৩২ থেকে ১৪৩৫-এ এসে দাঁড়ালো এটা কি আইন-শৃংখলার উন্নতির পরিসংখ্যান প্রমাণ করছে? এটা আপনাদের বিচারের জন্য তুলে ধরলাম। আজকে ভিন রাজ্যগুলির সঙ্গে তাঁরা আইন-শৃংখলার তুলনা করছেন। প্রথমত: এই প্রশ্ন উঠতে পারে না, বিহার, উত্তরপ্রদেশের সঙ্গে পশ্চিমবাংলার আইন-শৃংখলার তুলনা করা। দুটি রাজ্যের ট্রাডিশান আলাদা। ফলে বিহার, উত্তরপ্রদেশে সেখানকার আইন-শৃংখলা পরিস্থিতি, তার যে ট্রাডিশান এবং পশ্চিমবাংলার আইন-শৃংখলা পরিস্থিতি, তার যে ট্রাডিশান এই দুটো এক নয়। সুতরাং বিহার, উত্তরপ্রদেশ দেখিয়ে পশ্চিমবাংলার অবস্থা ভাল আছে এই যুক্তি খাটে না। দ্বিতীয়ত:, ভিন রাজ্যগুলির সঙ্গে তুলনা করেছেন। কিন্তু এই তুলনা করাটা নিরর্থক। কারণ, এই পশ্চিমবাংলায় হত্যা বা খুন হয়েছে ১৯৭৮ সালে ৯৩২, ১৯৭৯ সালে ১০৯০, ১৯৮০ সালে ১২৯০ আর ১৯৮১ সালে ১৪৩৫।

[5-40—5-50 p.m.]

এইভাবে ডাটা তাঁরা দেখাতে পারেন নি যে ভিন রাজ্যের চেয়ে পশ্চিমবঙ্গে খুনের বা হত্যার সংখ্যা কম। তাঁরা কি করে ক্লেম করতে পারেন যে আইন-শৃংখলার পরিস্থিতি এখানে ভাল? আমাদের দলের পক্ষ থেকে বলছি যে দক্ষিণ ২৪-পরগণার মাত্র ৪টি থানাতে আমাদের উপর যে আক্রমণ হয়েছে, আমাদের যে ধরনের ক্ষয়ক্ষতি স্বীকার করতে হয়েছে —সাড়ে চার, পাঁচ বছরের কথা বলছি না, বিগত আড়াই বছরে—৪টি থানা, জয়নগর, কুলতোলী, ক্যানিং এবং বাসন্তী এই ৪টি থানায় আমাদের ১২-জন কর্মী সমর্থককে খুন করা হয়েছে। আমি এবং আমাদের দলের পক্ষ থেকে সেভাবেল টাইমস ফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রীর পর্যন্ত দৃষ্টি আকর্ষণ করেছি এই নিয়ে, কিন্তু কোন সুরাহা হয়নি। এই হচ্ছে আইন-শৃংখলার

পরিস্থিতি আর এই হচ্ছে তাঁদের স্লোগান যে পশ্চিমবঙ্গ সারা দেশের মধ্যে সেরা। তারপর ল্যাণ্ড রিফর্মস, ভূমিসংস্কার-এর প্রশ্ন, গরীব চাষী, ক্ষেতমজুরদের প্রশ্ন। তাঁরা যে দাবী করেছেন, এই দাবী কতখানি তা আপনারা লক্ষ্য করবেন। গরীব চাষীদরদের কথা বলেছেন আমি একটা মাত্র দৃষ্টান্ত তুলে ধরব, তাঁদের চাষীদরদের কিরকম নমুনা। একথা আমরা জানি যে পশ্চিমবঙ্গে গ্রামবাংলায় লক্ষ লক্ষ মানুষ যারা ভূমিহীন ক্ষেতমজুর, যাদের জমির অভাব তারা কিরকম মর্মান্তিক জীবনযাপন করছে, আপনারা কাগজপত্রে তাদের কথা জানতে পারছেন আমি কোয়েশ্চেন করেছিলাম—অস্বীকার করবার উপায় নেই, ভূমিরাজস্বমন্ত্রী মহাশয়কে ১৬ই সেপ্টেম্বর উত্তর দিতে হয়েছিল এই বিধানসভার কক্ষে। তিনি আমার প্রশ্নের জবাবে উত্তর দিয়েছিলেন, বামফ্রণ্ট সরকার এসেছেন ১৯৭৭ সালের জুন মাসে আর ১৯৮১ সালের ৩০শে জুন পর্যন্ত যে খাস জমি বিলি-বণ্টন করেছেন তার পরিমাণ হচ্ছে ৫৯ হাজার ৫৭.১৭ একর। কিন্তু অদ্ভুত ব্যাপার, বামফ্রণ্ট সরকারের হাতে বিলিকৃত খাস জমির পরিমাণ ৩ লক্ষ ৪৭ হাজার একর। হাইকোর্ট বাদ দিয়ে সেই হিসাব আছে ঐ ৩ লক্ষ ৪৭ হাজার একর। কৃষিযোগ্য জমি যা হাতে ছিল তা তাঁরা বিলি করেন নি এবং লেবার কমিশনার দেবব্রত বন্দ্যোপাধ্যায় যা বলেছিলেন তা কাগজে বেরিয়েছিল যে ১৪ কোটি টাকা এই অবিলিকৃত খাস জমি থেকে আয় হয়েছিল। জমি বিলি করার দায়িত্ব ছিল পঞ্চায়েতের, সম্প্রতি আপনারা জানেন বামফ্রণ্ট সরকারের অর্থনীতি ল্যাণ্ডেড প্রেজেনটারী, তাঁরা সেগুলি বিলি করেন নি, এর জন্য মন্তব্য ছিল যে ৩ লক্ষ ৪৭ হাজার একর জমি থেকে এই যে ১৪ কোটি টাকা আয় হচ্ছে সেটা কাদের খপ্পরে যাচ্ছে। এই হচ্ছে বামফ্রণ্ট সরকারের চাষীদরদের নমুনা। বর্গা অপারেশন নিয়ে হৈ-চৈ করেছেন। কিছুটা আমি বলছিলাম গত বছর ভূমিরাজস্বমন্ত্রী মহাশয়ের দপ্তর থেকে অপারেশন বর্গাতে আমাদের যে টার্গেট ছিল সেই টার্গেটের ৫০ পারসেণ্ট লক্ষমাত্রায় আমরা পৌঁছাতে পারিনি। সর্বসাকুল্যে যেখানে ৩০ লক্ষাধিক আমাদের ভাগচাষী সেখানে অতীত এবং বর্তমান সরকারের আমলে মাত্র ১১ লক্ষ বর্গা চাষী রেকর্ডেড হয়েছে।

আজকে ৬৬ পারসেণ্ট বর্গা আনরেকর্ডেড এবং তার মধ্যে আবার হাইকোর্টে এবং সিভিল কোর্টে প্রায় ৬ লক্ষ মামলা ঝুলে রয়েছে, এমনভাবে আইনে ফাঁক রাখা হয়েছে। অপারেশন বর্গা এ্যাচিভমেণ্ট হয়নি। তারপর কৃষিঋণের ব্যাপারে বামফ্রণ্ট সরকার দাবি করেছে যে গরীব চাষী, ভাগচাষী, এবং পাট্টাদারদের খাস জমি দেওয়া হবে। তাদের মহাজনদের হাত থেকে মুক্ত করবার জন্য ব্যাঙ্ক থেকে ঋণের ব্যবস্থা করেছেন। এটা খুবই ভাল কথা এবং এটা করা উচিত। কিন্তু এখানে বামফ্রণ্ট সরকারের প্রচারের সঙ্গে তাদের কাজের কোন মিল নেই। ১৯৭৯-৮০ সালে আমাদের দেশে কয়েক লক্ষ ভাগচাষী আছে, তাছাড়া খাস জমির মালিক অনেক আছে। ৮০ হাজার ভাগচাষী, খাস জমির মালিক, বর্গাদার এরা ব্যাংক ঋণ পাওয়ার চেষ্টা করেছে এবং পেতে পারে। এর বদলে কি হলো? এই ঋণ প্রাপকের নাম রেফারেন্স করার জন্য পঞ্চায়েতের হাতে দায়িত্ব দেওয়া হলো। এই ৮০ হাজার জনের মধ্যে পঞ্চায়েত নাম দিল ৫২ হাজার। তার ফলে কি হলো, এই ২৮ হাজার গরীব চাষী, ভাগচাষী এবং পাট্টাদারদের সুযোগ থাকা সত্ত্বেও ব্যাঙ্ক ঋণ থেকে বঞ্চিত হলো। ১৯৮০ সালে ১ লক্ষ ৫৯ হাজার ভাগচাষী, এবং পাট্টাদার-এর ব্যাঙ্ক ঋণ পাওয়ার ব্যবস্থা ছিল। পঞ্চায়েতের কাছ থেকে ঋণ প্রাপকের নাম চেয়ে পাঠানো হলো। পঞ্চায়েত নাম পাঠানো

মাত্র ৪১ হাজার। অর্থাৎ এই ১ লক্ষ ১৮ হাজার গরীব চাষী এই ব্যাঙ্ক ঋণ থেকে বঞ্চিত হলো। তাহলে এটা কি করে কর্মতৎপরতার নমুনা হতে পারে? কি করে গরীব চাষীদের মহাজনদের হাত থেকে বাঁচানো যেতে পারে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দ্বিতীয় কথা হচ্ছে যে, মহাজনদের কবল থেকে ভাগচাষীদের বাঁচানোর জন্য তাদের লাইসেন্স সীমিত করার কথা বলা হয়েছিল। ১৯৭৮ সালে এই পশ্চিমবাংলায় মহাজন ব্যবসাদারদের লাইসেন্সের সংখ্যা ছিল ৫ হাজার ৩৩৮টি। ১৯৮১ সালের পর মহাজনদের লাইসেন্সের সংখ্যা হলো ৬ হাজার ২৫১ জন। ১ হাজারের মতো লাইসেন্স বেড়েছে। সুতরাং বামফ্রণ্ট সরকার মহাজনদের ব্যবসা বাড়াবার সাহায্য করেছেন। শ্রমিকদের উন্নতির জন্য বামফ্রণ্ট সরকার বলেছেন। আজকে দেখুন পশ্চিমবাংলায় কলকারখানায় শত শত লোক ছাঁটাই হয়ে যাচ্ছে। তারা মাসের পর মাস বেকার হয়ে রয়েছে। তাদের ব্যাপারে বামফ্রণ্ট সরকার নির্বিকার হয়ে রয়েছে। আড়াই লক্ষ চটকল শ্রমিক মাসের পর মাস বেতন ঠিকমতো পাচ্ছে না, তারা ঋণ নিচ্ছে সেই ব্যাপারে পশ্চিমবাংলার বামফ্রণ্ট সরকার নির্বিকার। শ্রমিকদের কোন নিরাপত্তা নেই। সর্বত্র এই অবস্থা চলেছে। শ্রমিকরা গত পূজায় বোনাসের দাবি করেছিল। কিন্তু কিভাবে শ্রমিকদের দূর থেকে আক্রমণ করা হয়েছিল দেখুন। সেখানকার ডেপুটি সেক্রেটারি সেই কোম্পানীর মালিককে সারকুলার দিয়েছিল যে ৮·৩৩ পারসেণ্টের বেশী বোনাস শ্রমিকদের দেবে না।

[5-50—6-00 p.m.]

এভাবে এই সরকার শ্রমিকদের স্বার্থ মালিকদের পায়ে বিলিয়ে দিয়েছেন। খাদ্য পরিস্থিতি সম্পর্কে বলা হয়েছে এটা আজকে সবচেয়ে বড় সমস্যা। আমাদের ২৫ লক্ষ টন খাদ্যে ঘাটতি। খাদ্যমন্ত্রী বলেছেন কর্পোরেশন খাদ্য দিচ্ছে না। আরও বলেছেন খাদ্য ব্যবস্থা ভেঙে পড়েছে। পশ্চিমবাংলার ভেতর থেকে খাদ্য সংগ্রহ নীতি ব্যর্থ হল কেন? কেন বছরের পর বছর ধরে জোতদার, মহাজন, মিল মালিকদের কাছ থেকে খাদ্য লেভি করা হল না? এদের অবলম্বন করে কি নির্বাচনী বৈতরণী পার হতে হবে? এর জবাব বামফ্রণ্ট সরকারকে দিতে হবে। আজকে বিদ্যুৎ সঙ্কট এমন পর্যায়ে গেছে যে সমস্ত দেশে লোডশেডিং চলছে এবং যার ফলে শ্রমিক ছাঁটাই হচ্ছে। শিক্ষার ক্ষেত্রে দাবী করা হয়েছে উচ্চ মাধ্যমিক পর্যন্ত অবৈতনিক করা হয়েছে। কিন্তু শিক্ষার যে মূল প্রাণসত্তা তাকে মেরে দেওয়া হয়েছে। অর্থাৎ ভাষা শিক্ষার গুরুত্ব আপনারা কমিয়ে দিয়েছেন। প্রাথমিক স্তর থেকে আপনারা ইংরাজী তুলে দিয়েছেন। শিশুশিক্ষার মূল উপাদান যে পুস্তক তা গত বছরে মাত্র ২০/২৫% দেওয়া হয়েছিল। এবারে আজ ২ মাস হয়ে গেল এখনও বেশিরভাগ জায়গায় বই যায়নি। অথচ কোলকাতার ফুটপাথে চালাও বই পাওয়া যাচ্ছে। শিক্ষামন্ত্রীকে ধন্যবাদ জানাই যে দেশের সাধারণ মানুষের প্রতিবাদের কাছে নতিস্বীকার করে তাকে স্বীকৃতি দিয়ে প্রাথমিক স্তর থেকে ইংরাজী না পড়ানোর যে সার্কুলার তিনি দিয়েছিলেন তাকে শতকরা ৯০টি স্কুল কার্যকর না করায় তিনি তাদের প্রতি কোন ব্যবস্থা গ্রহণ করছেন না। আশা করি তিনি সেই সার্কুলারটি তুলে নেবেন। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রীসতীশচন্দ্র রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথমে বিরোধীদলের

অন্যতম নেতা ভোলাবাবু বলেছেন এখানে গণতন্ত্র নেই এবং আমরা নাকি একে হত্যা করে চলেছি। আমি তাঁকে জিজ্ঞাসা করি কেরল, আসামে কি করছেন? সেখানে আজ গণতন্ত্র কোন্ অবস্থার আছে? কেরলে একটা সংখ্যালঘু সরকার অধ্যক্ষ মহাশয়ের ভোটে জিতে আছে। এরকম একটা নির্লজ্জ উদাহরণ আর কোথাও নেই। অথচ বিরাট সংখ্যক সংখ্যাগরিষ্ঠ নিয়ে আজ পর্যন্ত বামফ্রন্ট সরকার আসীন আছেন। তাই এই সরকারের পক্ষ থেকে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে বিগত ৫ বছরে নির্বাচনের মুখে দাঁড়িয়ে ১৯৭৭ সালে যে প্রতিশ্রুতি আমরা জনসাধারণকে দিয়েছিলাম, খাদ্য, আশ্রয়, শিক্ষা, কর্মক্ষেত্রে, চিকিৎসাক্ষেত্রে আমাদের যে দায়িত্ব সে সম্বন্ধে কতটা কাজ হয়েছে রাজ্যপালের ভাষণে সেই কথাই বলা আছে। শিক্ষাক্ষেত্রে পশ্চিমবাংলায় একটা নবজাগরণ আমরা সৃষ্টি করেছি। সারা পশ্চিম-বাংলার প্রতিটা মানুষ তার আর্থিক অবস্থার মধ্যে থেকে যাতে ন্যূনতম শিক্ষা পায় তার ব্যবস্থা করা হয়েছে। চিকিৎসা ক্ষেত্রে শুধু শহরাঞ্চলে নয় গ্রামবাংলাতেও প্রতি ৫ কিলোমিটারের মধ্যে যাতে হেলথ সেণ্টার স্থাপন করা হয় তার ব্যবস্থা করা হয়েছে। এবং বেডের সংখ্যাও বৃদ্ধি করা হয়েছে। সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে আমরা এই কাজ করেছি। যোগা-যোগ ব্যবস্থার ক্ষেত্রে দেখবেন শুধু মেটাল রোড নয়, নতুন রাস্তা তৈরী করা হয়েছে। পি ডবলু ডিও পঞ্চায়েতের সহযোগিতায় এই কাজ হয়েছে। অনেক নদীর উপরে ব্রীজ করা হয়েছে যাতায়াতের সুবিধার জন্য। শ্রমদপ্তর সম্বন্ধে বলেছেন এখান থেকে শিল্প অন্য রাজ্যে চলে যাচ্ছে। এখানে শুধু সংগঠিত শিল্প নয়, অসংগঠিত শিল্পে যেখানে শ্রমিকরা বিগত কংগ্রেস আমলে বেতন পেতেন না সেখানে আজ তাদের বেতন বৃদ্ধি করা হয়েছে। মালিকের ঘর থেকে টাকা কেড়ে নিয়ে তাদের দেবার ব্যবস্থা করা হয়েছে। এইভাবে শ্রমিক-দের মধ্যে নতুন আশার সঞ্চার আমরা করতে পেরেছি। বিদ্যুতের ক্ষেত্রে আমাদের মুখ্যমন্ত্রী বারবার বলেছেন অতীতে পরিকল্পনাবিহীন কাজের ফল আমাদের ভুগতে হচ্ছে।

[6-00—6-10 p.m.]

এবং তার জন্য পশ্চিমবঙ্গের মানুষকে সাময়িকভাবে সেই বিদ্যুৎ সঙ্কটের বোঝা বহন করতে হয়েছে। কিন্তু ভোলাবাবু জানেন না, আমি ভোলাবাবুকে বলে দিতে চাই গোটা পশ্চিম-বঙ্গ ঘুরে দেখুন। দেখবেন এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর টিটাগড়ের নতুন বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র আগামী কিছুদিনের মধ্যে চালু হবে। চার দিন আগে আমি দুর্গাপুরে গিয়ে-ছিলাম, যে ডি পি এল ডুবতে বসেছিল, যে ডি পি এল-এর মেরুদণ্ড আপনারা ভেঙে দিয়েছিলেন সেই ডি পি এল নিজের পায়ে দাঁড়াবার চেষ্টা করছে, সেই ডি পি এল-এর পঞ্চম ইউনিট আগামী কিছুদিনের মধ্যে চালু হবে। তাছাড়া উত্তরবঙ্গে নতুন বিদ্যুৎ সৃষ্টির প্রচেষ্টা চলছে। এই বামফ্রন্ট তার অল্প সময়ের মধ্যে গঠনমূলক প্রচেষ্টা নিয়ে নতুন বিদ্যুৎ কেন্দ্র তৈরি করার চেষ্টা করছেন। ভোলাবাবু বলেছেন যে, আমাদের নাকি নীতি নেই। আমরা যারা বামফ্রন্টে আছি আমরা যে রাজনীতিতে বিশ্বাস করি যে নীতির কথা আমরা ঘোষণা করি বিধান-সভার ভেতরে এবং বিধানসভার বাইরে আমাদের জীবন দিয়ে দৈনন্দিন কর্মের মধ্য দিয়ে আমরা সেই কাজকে প্রতিফলিত করার চেষ্টা করি। কিন্তু কংগ্রেসী সদস্য ভোলাবাবু বিধানসভার ভেতরে কংগ্রেসের তরফ থেকে যে কথা বলেছেন আর কলকাতার আদালতে গিয়ে যে কাজ করেছেন তাঁর দলের সভানেত্রী বলেছেন ঐ কাজে তাঁর সমর্থন ছিল না। কংগ্রেসের

সভানেত্রী যে কথা বলেছেন আর ভোলাবাবু যে কাজ করেছেন তার মানে হচ্ছে কংগ্রেসে আদর্শের প্রতি তাঁর বিন্দুমাত্র শ্রদ্ধা নেই। তাই বলছি এঁরা মেরুদণ্ডহীন মানুষ, নীতিভ্রষ্ট মানুষ, তার জন্য এই ধরনের কাজ করেন। আমার কাছে খবর আছে ভোলাবাবু সুপ্রীম কোর্টে যে জিনিস করে এসেছেন অর্থাৎ বলতে লজ্জা বোধ হয় যে, আমাদের মাননীয় বিচারপতিগণ তাঁদের বলেছিলেন হয় নিঃশর্ত ক্ষমা প্রার্থনা করুন, আদালত, সংবিধান, বিচার-ব্যবস্থা সম্বন্ধে যে মন্তব্য করেছেন সে সম্বন্ধে আপনাদের ক্ষমা প্রার্থনা করতে হবে, তা না হলে আপনারা যে আইনবলে এ্যাডভোকেটশিপ পেয়েছেন প্রয়োজনবোধে আপনাদের সেই এ্যাডভোকেটশিপ ক্যানসেল করে দিতে বাধ্য হব। তাই ভীত হয়ে সুপ্রীম কোর্টে নিঃশর্ত ক্ষমা প্রার্থনা করেছেন। কিন্তু সেই ষড়যন্ত্র এখনও বন্ধ হয়নি। আমাদের কাছে খবর আছে আগামী ১৩ তারিখে দিল্লীতে যাবেন, আবার নতুনভাবে কিছু বাধা সৃষ্টি করা যায় কিনা সুপ্রীম কোর্ট মারফত আবেদন-নিবেদন করে বিধানসভার যে নির্বাচন হতে চলেছে বলে আমরা বিশ্বাস করি তাকে আটকানো যায় কিনা। কিন্তু আমরা বলতে চাই ভোলাবাবু, দেওয়ালের লিখন ভালভাবে পড়ুন, সুপ্রীম কোর্ট হচ্ছে পশ্চিমবঙ্গের ৬½ কোটি জনগণ, জনগণের রায় আমরা মেনে নিতে রাজী আছি। সেজন্য ফ্রণ্টের তরফ থেকে বারবার ঘোষণা করছি যদি ভুল করে থাকি, যদি জনগণের স্বার্থরক্ষা করে না থাকি তাহলে নিশ্চয়ই জনগণ তাঁর রায় দেবেন। এই সংবিধান আমাদের হাতে তৈরী হয়নি, এই সংবিধান তাঁরাই সৃষ্টি করে গেছেন, তাঁদের হাতে তৈরী সংবিধান নিজের দলের স্বার্থে গোষ্ঠীর স্বার্থে ভাঙতে চান। আমরা জানি ধনবাদী স্বার্থ যখন সঙ্কটে পড়ে তখন এইভাবে দেশের যে গণতান্ত্রিক কাঠামো সেই কাঠামো নিজের স্বার্থে ভাঙতে চায়, সেখানে তৈরী হয় স্বৈরতন্ত্র। সেই জিনিস আমরা কেন্দ্রে দেখেছি, বিভিন্ন রাজ্যে দেখেছি। আমাদের এই ৫ বছরে ওঁরা আমাদের মাঝে মাঝে কটাক্ষ করে বলেছেন যে বামফ্রণ্টে যে অন্যান্য দলগুলি আছে বিভিন্ন দলের মধ্যে বিরোধ আছে। বিরোধ আছে কি নেই সেটা বিগত ৫ বছরের ইতিহাসে প্রমাণ হয়ে গেছে।

কিন্তু আজকে অন্ধ্র, মহারাষ্ট্র এবং রাজস্থানে কি হল? ইন্দিরা গান্ধী ক্ষমতায় এসেছেন ১৯৮০ সালে। কিন্তু সেই ১৯৮০ সালের পর দু' বছরের মধ্যে আমরা দেখলাম ৩টি প্রদেশের মুখ্যমন্ত্রীকে বিতাড়িত করতে হল। শুধু তাই নয়, অন্ধ্রপ্রদেশের বিধানসভার চীফ হুইপ দুঃখ করে কংগ্রেস দল থেকে পদত্যাগ করেছেন এবং তিনি বলেছেন, কংগ্রেস দল আজ এমন একটি দলে পরিণত হয়েছে যে, দিল্লী থেকে একজন মহিলা যে নির্দেশ দেবেন সেই নির্দেশে মুখ্যমন্ত্রী তৈরী হবে। আজ গণতন্ত্র বলে কিছু নেই কাজেই এই নির্দেশ আমরা মানতে পারি না, আমরা এর পরিবর্তন চাই এবং সেইজন্য তিনি পদত্যাগ করেছেন। ইন্দিরা গান্ধীর যে পরিষদীয় দল বিভিন্ন রাজ্যে রয়েছে তাঁদের কোন ক্ষমতা নেই, তাঁদের কোন গণতান্ত্রিক অধিকার নেই। অথচ পশ্চিমবাংলা সম্বন্ধে বলেছেন এখানে গণতন্ত্র সঙ্কটে পড়েছে। স্যার, পঞ্চায়েত নির্বাচনে এঁরা চূড়ান্তভাবে পরাজয় বরণ করেছেন। এঁরা বলেন গ্রামের অশিক্ষিত মানুষকে আমরা ভুল বুঝিয়েছি। পৌরসভার নির্বাচনে খেটে খাওয়া মানুষ থেকে আরম্ভ করে মধ্যবিত্ত, উচ্চ-মধ্যবিত্ত মানুষ সকলেই ওই পৌরসভার ভোটে অংশগ্রহণ করেছেন। এঁরাও কোথাও কোথাও বেনামীতে অংশগ্রহণ করেছিল, কিন্তু তাঁদের শোচনীয় পরাজয় হয়েছে। দেবপ্রসাদবাবু বললেন আমাদের শিক্ষানীতি নাকি ভ্রান্ত, কংগ্রেসীরাও বললেন শিক্ষাক্ষেত্রে আমরা নাকি রাজনীতি করছি। কোলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেটের যে নির্বাচন হয়েছে তাতে এঁরা সেই নির্বাচনকে

বন্ধ করবার জন্য আদালতের শরণাপন্ন হয়েছিলেন, কিন্তু সেটা সম্ভব হয়নি। সেই নির্বাচনে পশ্চিমবাংলার শিক্ষিত মানুষ অংশগ্রহণ করেছেন, তাঁরা ভোট দিয়েছেন। সেই নির্বাচনের ফল কি হয়েছে? সেই নির্বাচনে বামফ্রন্টের মনোনীত প্রার্থীরা বিপুল ভোটে জয়লাভ করেছেন। কাজেই গ্রামের মানুষ, কলকারখানার খেটে-খাওয়া মানুষ, শহরের মানুষ, অফিস-আদালতের মধ্যবিত্ত শিক্ষিত মানুষ, উচ্চ-মধ্যবিত্ত মানুষ যাঁরা গণতন্ত্রে বিশ্বাস করেন, যাঁরা গণতন্ত্রের প্রতি মর্যাদা দেন তাঁরা এই বামফ্রন্টের কর্মসূচী সমর্থন করেন এবং সেইজন্যই দেখি বিভিন্ন নির্বাচন যখন আসে তখন এই বামফ্রন্টের প্রার্থীরা বিপুল ভোটে জয়লাভ করেন। কাজেই কংগ্রেসীরা যতই চীৎকার করুন না কেন তাঁদের কোন ভবিষ্যৎ নেই এবং ভবিষ্যৎ থাকবেও না। ভবিষ্যতে বেঁচে থাকার কর্মসূচীর মধ্য দিয়ে মানুষের অধিকারকে যদি আমরা স্বীকৃতি দিতে পারি তাহলে মানুষ আমাদের পক্ষে থাকবে। এই বামফ্রন্ট সরকার বিগত নির্বাচনে তাঁদের ৩৬ দফা কর্মসূচীর মধ্য দিয়ে যে-কথা ঘোষণা করেছিল সেটা গত ৫ বছরের কার্যকলাপের মধ্য দিয়ে তাঁরা দেখিয়ে দিয়েছেন। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন, আমাদের যতখানি প্রতিশ্রুতি ছিল সেই প্রতিশ্রুতি সর্বক্ষেত্রে আমরা পালন করতে পারিনি কারণ আমাদের সামনে অনেক সীমাবদ্ধতা, বাধাবিপত্তি এবং সাংবিধানিক সঙ্কট সৃষ্টি করা হয়েছিল। সেইজন্য আবার আমরা মানুষের কাছে নতুনভাবে বলছি, আগামী দিনে আমাদের যে প্রতিশ্রুতি সেই প্রতিশ্রুতি কার্যকরী করবার জন্য আমরা সার্বিকভাবে প্রয়াস চালিয়ে যাব। আইন-শৃঙ্খলার কথা মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু বলেছেন, কংগ্রেসীরা তো বললেনই আজকে বলা হচ্ছে খুনের সংখ্যা বেড়েছে।

[6-10—6-20 p.m.]

বামফ্রন্ট সরকার এসে আমাদের তরফ থেকে যে কথা বলা হয়েছে, গ্রামে যে ক্ষেতমজুর বর্গাদার আছে, যারা বুকের রক্ত দিয়ে জমির উপর ফসল তৈরী করবে তাদের আইন করে অধিকার দিতে হবে, আমরা সেই প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। প্রতি গ্রামের মানুষ সেই আইনকে কার্যকরী করার জন্য গ্রামে-গঞ্জে লড়াই করছে ক্ষেতের উপর, লড়াই করছে ২৪-পরগণায়। আমরা জানি ২৪-পরগণায় ক্ষেতমজুর বর্গাদার, মহাজনদের হাতে ৫০ থেকে ৬০ জন খুন হয়েছে বিগত ৫ বছরে, কারা খুন করেছে? সেটা কি দেবপ্রসাদবাবু জানেন না? তেমনি মুর্শিদাবাদে, উত্তরবঙ্গের কয়েকটি জেলায় গরীব মানুষ অধিকারকে প্রতিষ্ঠা করার জন্য লড়াই করছে। জোতদার মহাজন জানে সরকার গরীব মানুষকে সমর্থন করে এবং সেই মানুষদের কোমর ভাঙার জন্য ভাড়াটিয়া গুণ্ডাদের দরকার। তাই গুণ্ডাদের সাহায্যে মহাজনরা লড়াই করছে, তাদের হত্যা করছে, হয়ত খুনের সংখ্যার ব্যতিক্রম হতে পারে। কিন্তু গোটা ভারতবর্ষের দিকে তাকিয়ে যদি পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার কথা বিচার করি তাহলে আমাদের যে প্রধান এবং প্রথম শত্রু তিনিও স্বীকার করবেন যে, পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা সবচেয়ে ভাল। আজকে শ্রমিকদের ক্ষেত্রে বলতে চাই কেন্দ্রীয় সরকারের দায়িত্ব আছে, ই এস আই কেন্দ্রীয় আইন, এতে যে গলদ আছে, সেই গলদ দূর করার জন্য বারবার কেন্দ্রীয় শ্রমিক প্রতিষ্ঠানের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছে, কিন্তু কোন সুরাহা হয়নি। প্রভিডেন্ট ফাণ্ডের ব্যাপারে গলদ আছে, মালিকরা শ্রমিকদের বেতন থেকে টাকা কেটে নেয়, কিন্তু ঠিক সময়ে সেই টাকা জমা দেয় না। এই করে কোটি কোটি টাকা ফাঁকি দেয়। রাজ্য সরকারের ক্ষমতা নাই প্রয়োজনীয় সংশোধনী করে মালিকদের হাত থেকে টাকা আদায় করে দেবার।

সেই দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের। রাজ্য সরকারের ক্ষমতা সীমাবদ্ধ, সেই সীমাবদ্ধ ক্ষমতার ভিতরেও এই সরকার আসার পরে আমাদের শ্রমমন্ত্রী ৫টি বড় বড় হাসপাতাল ই এস আই-এর মাধ্যমে তৈরী করেছেন, সেখানে দেড় হাজার বেড আছে। কলকাতার মাণিকতলায়, আসানসোলে, হাওড়াতে এবং আর একটা উত্তরবঙ্গে। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও এই সরকার শ্রমিক শ্রেণীর স্বার্থরক্ষা করে চলেছেন। চটকলে ভয়াবহ অবস্থা চলেছে। কেন্দ্রের কাছে দাবী করেছি চটকল রাষ্ট্রায়ত্ত করে নেবার জন্য। এই চটকল কোটি কোটি টাকা মুনাফা করেছে, সেই টাকা সরিয়ে নিয়ে গিয়ে অন্য রাজ্যে মুনাফার পাহাড় সৃষ্টি করেছে, পশ্চিমবাংলাকে শোষণ করে, নিংড়ে শেষ করে দিয়েছে। রাজ্য সরকার কেন্দ্রের কাছে আবেদন করেছেন এই শিল্পের যদি উন্নতি করতে হয়, আজকে যদি বৈদেশিক মুদ্রা অর্জন করার পদ্ধতি অক্ষুণ্ণ রাখতে হয়, পশ্চিমবঙ্গের স্বার্থে, ভারতবর্ষের স্বার্থে চটকল শিল্প রাষ্ট্রায়ত্ত করা দরকার। কিন্তু কেন্দ্রীয় সরকার সেদিকে নজর দিচ্ছেন না। আমরা আমাদের গরীব দেশবাসীদের কাছে যে প্রতিশ্রুতি দিয়েছি, সেই প্রতিশ্রুতি অনুযায়ী কাজ করে চলেছি এবং আগামী দিনেও কাজ করে চলব। রাজ্যপালের ভাষণে সেকথাই প্রতিফলিত হয়েছে।

আমার শেষ কথা আমরা নাকি পশ্চিমবাংলাকে আর্থিক দিক থেকে পঙ্গু করেছি। আমাদের কেন্দ্রীয় সরকার বাজেটে নতুন কর দেড় হাজার কোটি টাকা ধার্য করেছেন এবং আগামী বছরে ৫ হাজার কোটি টাকা ধার করে গোটা দেশকে দেউলিয়া করে দেবার ব্যবস্থা করেছেন। এই বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kamakhya Charan Ghosh :**

মাননীয় স্পীকার স্যার, আমাদের মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। কংগ্রেস সদস্য শ্রদ্ধেয় ভোলানাথ সেন মহাশয় আজকে সভায় যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যকে এক কথায় বলা যায় যে তিনি একটু রাজনীতি করেছেন। তিনি বলেছেন রাজ্যপাল রাজনৈতিক বক্তব্য রেখেছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি রাষ্ট্রপতি যে ভাষণ দিয়েছেন সেই ভাষণ কি রাজনৈতিক নয়? রাষ্ট্রপতির ভাষণ কি একচেটিয়া পুঁজিকে শক্তিশালী করার পক্ষে নয়? কালোবাজারীকে শক্তিশালী করার পক্ষে ভাষণ নয়? রাষ্ট্রপতির ভাষণ আন্তর্জাতিক সংস্থা যে লোন দিচ্ছে তার স্বপক্ষে নয়? এসমার স্বপক্ষে নয়? সারা ভারতের জনগণের যে অভিজ্ঞতা তাতে দেখা যায় এই ভাষণ সাধারণ মানুষের বিরোধী ভাষণ। সঙ্গে সঙ্গে যদি তুলনা করা যায় তাহলে দেখবো আমাদের শ্রদ্ধেয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটা গণমুখী। বিগত ৫ বছরে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে কাজ করেছে, সারা ভারতে ধনিক শ্রেণীর যে রাজত্ব চলছে তার একটা চ্যালেঞ্জ হয়ে দাঁড়িয়েছে। যেদিন থেকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতা দখল করেছে, বিধানসভায় এসেছে সেদিন থেকে ওঁরা চেষ্টা করেছেন কি করে একে ফেলে দেওয়া যায়। প্রতিদিন প্রতি মুহূর্তে এর একটা ষড়যন্ত্র চলেছে। খাদ্যের ব্যাপারে অর্থের ব্যাপারে কেন্দ্র চিরকাল বিপুল মনোভাব দিয়ে চলেছে। এখানে ল এণ্ড অর্ডারের প্রশ্ন উঠেছে। এটাতে ওঁরা খুব সোচ্চার। আমি এখানে আপনাদের সামনে বামফ্রন্টের তথ্য দিতে চাই না। ইন্দিরা গান্ধী পশ্চিমবাংলায় এসেছিলেন—এবং তিনি বলেছিলেন যে, পশ্চিমবাংলার ল এণ্ড অর্ডার সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে খারাপ। এবং এ্যাট্রোসিটিয়ার অব ভায়োলেন্স-এর প্রশ্নে উনি যা

বলেছেন উনি যে-রকম সিংগল আউট করেছেন তার জবাব আমাদের দিতে হবে। ওনাদের নিজেদের কথাই বলি। হোম মিনিষ্ট্রির ডকুমেণ্ট যে সংখ্যা দিয়েছে সেইটাই বলছি। ডাকাতি এবং রবারী সেটা কি দাঁড়িয়েছে? ১৯৮০ সালে ইউ পি-তে ডাকাতি হয়েছে ৬৩৭৫, বিহারে ২৭৯৩, মহারাষ্ট্রে ৭০৯। আর রবারী হয়েছে ইউ পি-তে ৭৪৯৩, মহারাষ্ট্রে ৩২০৮, বিহারে ১৫৭৮। রেল ডাকাতি বিহারে ৩৮, ইউ পি-তে ২০, মহারাষ্ট্রে ৪। আর ট্রেন রবারী হয়েছে মহারাষ্ট্রে ৪, ইউ পি-তে ৮৯, বিহারে ৪৩। এটা বেরিয়েছে ফেব্রুয়ারী মাসের ১৮ তারিখে অমৃতবাজার পত্রিকায়। ১৫ই ফেব্রুয়ারী রাজ্যসভায় মিনিষ্টার অব ষ্টেট ভেঙ্কটসুব্বারাও বলেছেন—তুলনামূলক সংখ্যা দিয়েছেন দিল্লীতে ১৯৮০ সালের আগষ্ট থেকে ১৯৮১ সালের জানুয়ারী এই সময়ের মধ্যে খুন হয়েছে ৭৭ থেকে ৯২, ডাকাতি ৯ থেকে ১০ আর মার্ডার হয়েছে ১০৮টি, রবারী হয়েছে ১১৮টা, কিডন্যাপ এবং রেপ হয়েছে ৪৫১ থেকে ৫০৬। এবং কংগ্রেস আই-এর রাজ্য মধ্যপ্রদেশ, যার মুখ্যমন্ত্রী হচ্ছে অর্জুন সিং, যিনি ইন্দিরা গান্ধীর খুব ফেবারিট—সেখানে প্রতি আধ ঘণ্টা অন্তর গড়ে একজন রেপ হয়েছে।

[6-20—6-30 p.m.]

এই জন্য মহিলারা আত্মহত্যা করেছে প্রতি ১২ ঘণ্টা অন্তর এবং প্রতি ৩ দিন অন্তর আর একজন করে মহিলা মার্ডার করে যাচ্ছে। ২৬শে ফেব্রুয়ারী তারিখে জগন্নাথ সিং এক প্রশ্নের উত্তরে জানিয়েছেন রেওয়ায় চীফ্ মিনিষ্টার অর্জুন সিং বলেছেন ১ হাজার ওমেনের উপর রেপ হয়েছিল, ৯ জনকে মার্ডার করা হয়েছে। ঐ একই রাজ্যে হরিজনদের উপর রেকর্ড অত্যাচার হয়েছে। এই সংখ্যা হল ৪ হাজার ৩৩, ১৯৮১ সালে এটা ঘটেছে এবং ২ হাজার ৫৭৪ জন আদিবাসীর উপর অত্যাচার হয়েছে। এই কথা ষ্টেটসম্যানে ২৭শে ফেব্রুয়ারী তারিখে বেরিয়েছে। পশ্চিমবঙ্গে ল এ্যাণ্ড অর্ডার রাখার জন্য সরকার আপ্রাণ চেষ্টা করছেন। এখানে কমিউন্যাল দাঙ্গা হয়নি, এখানে বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথা গলাতে পারেনি, আসামের পরে এবং অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের ল এ্যাণ্ড অর্ডার অনেক ভাল। দিল্লীর সঙ্গে তুলনা করলে, অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করলে দেখা যাবে যে, পশ্চিমবাংলার গরীব মানুষদের অবস্থার কি পরিবর্তন হয়েছে। কায়েমী স্বার্থ আজকে গ্রামে চীৎকার করছে বর্গাদার সম্বন্ধে, ক্ষেতমজুর সম্বন্ধে। পঞ্চায়েত নির্বাচন হয়েছে, ভূমি বণ্টন হয়েছে এবং বিনামূল্যে বর্গাচাষীরা জমি পেয়েছে, এটাই সরকারের প্রতিশ্রুতি ছিল। এর ফলে গ্রামে সামাজিক অবস্থার পরিবর্তন হয়েছে। রুলিং ক্লাস, কায়েমী স্বার্থের বিরুদ্ধে অত্যাচারিত, শোষিত মানুষ আজকে মাথা তুলে দাঁড়িয়েছে। সেই জন্য আজকে ওরা চীৎকার করছে। কংগ্রেস আমলে পঞ্চায়েত আইন হয়েছিল; কিন্তু কার্যকরী হয়নি। ভূমিসংস্কার আইন হয়েছিল, কার্যকর হয়নি, এই সরকারের আমলে ইম্পলিমেণ্ট করা হয়েছে এবং তাকে প্রসারিত করা হয়েছে। এই ঘটনা ওদের চক্ষুশূল হয়ে দাঁড়িয়েছে। শহরের দিকে ট্রেড ইউনিয়নের ক্ষেত্রে দেখা যাচ্ছে মালিকপক্ষ পুলিশ নিয়ে গিয়ে শ্রমিকদের উপর অত্যাচার করতে পারছে না। শ্রমিকরা তাদের ন্যায্য অধিকারের জন্য লড়াই করছে। মালিকরা সেখানে সুযোগ পাচ্ছে না পুলিশ ব্যবহার করার। এই জন্যই আজকে ধনিক শ্রেণী চীৎকার করছেন ল এ্যাণ্ড অর্ডার কিছু নেই বলে। মধ্যবিত্তদের ক্ষেত্রে সার্ভিস রুল বাতিল করা হয়েছে। প্রতি মাসে ডি আই অফিসে ঘুস দিয়ে শিক্ষকদের মাইনে নিতে হত; এখন তারা ঘরে বসে টাকা পাচ্ছেন। আজকে মধ্যবিত্ত, ক্ষেতমজুর, কৃষক এদের জীবনে যে অর্থনৈতিক, রাজনৈতিক, সামাজিক পরিবর্তন ঘটেছে এটা একটা চ্যালেঞ্জস্বরূপ হয়ে

দাঁড়িয়েছে। ভারত সরকার যেভাবে চলেছে, কংগ্রেস সরকার যেভাবে চলেছে এটা তারই বিকল্প হয়ে দাঁড়িয়েছে। আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী বলেছেন, সীমিত ক্ষমতা হাতে আছে। আমরা ভূমিসংস্কার এ্যামেণ্ডমেণ্ট বিল, আরো ২০টি বিল এখান থেকে পাশ করে পাঠিয়েছি, রাষ্ট্রপতি সেগুলিতে এখনো সম্মতি দেন নি। কেন সম্মতি দেন নি? হাজার হাজার একর জমিতে যে ভাগচাষীরা চাষ করতো তাদের জমিতে জল ঢুকিয়ে মেছোঘেরি তৈরী করা হয়েছে, বড় বড় পুকুর ঘেরিতে পরিণত করা হয়েছে, এই আইন পাশ হয়ে গেলে ঐ সমস্ত জমি আবার চাষীরা পাবে, সেই জন্য এই আইন যাতে পাশ না হয় সেই চেষ্টা করছে। ২৪-পরগণার ভেষ্টেড ইণ্টারেষ্টের দল চিরকাল পশ্চিমবঙ্গ সরকার পরিচালনা করেছে। এই আইন যাতে পাশ না হয় সেই জন্য তারা দিল্লীতে তদ্বির করছে। পশ্চিমবাংলায় গণমুখী কাজ যে হয়েছে সেটা রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে। ভোলাবাবু কতকগুলি কথা বলে গেলেন, কাশীবাবুও কয়েকটি কথা উল্লেখ করেছেন। দু'-একটি জায়গায় হয়ত কিছু হতে পারে। সেটা চেক করা হচ্ছে, বদলানো হচ্ছে। ঝাড়গ্রামের ঘটনা আমি জানি।

ঝাড়খণ্ড বিচ্ছিন্নতাবাদী শক্তিরা বিহার থেকে এসে এইসব ঘটনা ঘটাচ্ছে। যারা দাগী আসামী, যারা জামসেদপুরে ঘটনা ঘটিয়েছে তারা এইসব করছে। আমি নিজে বলেছি এদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন, মাননীয় মন্ত্রী শম্ভু মাণ্ডী মহাশয় বলেছেন, বিভিন্ন বামপন্থী রাজনৈতিক দলগুলি থেকে বলা হয়েছে কিন্তু কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আজকে ঐ আমলাতন্ত্র এবং পুলিশ অফিসাররা মনে করছেন বোধ হয় সেইসব দিন আবার ফিরে আসবে। তারপর নির্বাচনের কথা। নির্বাচনের ব্যাপারে মামলা করে যে ঘটনা ঘটালেন ঐ অশোকবাবু, ভোলাবাবু, সিদ্ধার্থবাবু তাতে পশ্চিমবাংলার মুখে কালি পড়ে গিয়েছে। এইসব অভিজ্ঞ ব্যারিষ্টাররা এমন কাজ করলেন যে, শেষে ক্ষমা চাইতে হল। যাই হোক, রেডিওতে শুনলাম পশ্চিমবাংলা ও তিনটি রাজ্যে নির্বাচন হবে। না আঁচালে বিশ্বাস নেই। আবার শুনছি ১৩ তারিখে ওঁরা সুপ্রীম কোর্টে যাবেন, কি করবেন জানি না। যাই হোক, আমার একজন বন্ধু যে কথা বলছিলেন সে কথা আমিও বলি, আমাদের সুপ্রীম কোর্ট হচ্ছে পশ্চিমবাংলার খেটে-খাওয়া মানুষরা, তাদের কাছ থেকে আমরা আমাদের পক্ষে রায় পাব আশা করছি এবং আশা করছি সেই রায় এমন হবে যাতে কংগ্রেসের যে শক্তি আছে সেই শক্তি আরো হীন হয়ে যাবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 6-30—6-40 p.m. ]

**Dr. Zainal Abedin** ; Mr. Speaker, Sir, I beg to move my amendments on the Vote of Thanks to the Governor's Address.

Sir, to me, the address delivered by Shri B. D. Pande, Governor of West Bengal, is uncommon in several respects. First, it is uncommon in one respect that although it is the terminating year of the present Left Front Government it is short and it does not hold any promise of the future nor does it account for the achievements of this regime in the past. Sir, I have tried my best to concur with some of the observations made by the Honourable Governor here but I could not agree beyond Paragraph 2, I mean the obituary referances not beyond that.

Sir, India is a federal country and the spirit as exhibited in this address the Governor is not only inimical but it is diabolic to the federal structure of the Indian Republic. This Government with so hostile and diabolical spirit cannot deliver any goods to the distressing poor, to the poverty-stricken people on this State. As such, we find a gross failure, a glaring failure in agriculture. Sir, while the rest of the world progresses further, there is surplus stock in the world stock—there is considerable decrease in the yield of agricultural produce in West Bengal. Can you account for this? There is no indication of any progress in the agricultural sector.

Sir, my honourable friend, Shri Matish Roy was mentioning about D. P. L. Sir, I as a minister of Public Undertakings in the past—from 1972 to 1977—undertook the responsibility of the D.P.L. which was sustaining a loss of Rs. $4\frac{1}{2}$ crores per annum. We recovered the loss of Rs. $4\frac{1}{2}$ crores and when I left it earned a profit of Rs. $4\frac{1}{2}$ crores. Let Shri Matish Roy come forward and contradict my claim with records. We have been given—it is a striking coincidence—the annual reports of the D.P.L. It shows glaring failures of the management of D.P.L. and it is sustaining a loss—a concern which was brought to life from a loss of Rs. $4\frac{1}{2}$ crores to a profit of Rs. $4\frac{1}{2}$ crores during a span of five years only. And now, Sir, this concern is sustaning a loss which is not only loss to a Public Undertaking but it is a loss to the economy because it generates power and it is a key industry. This Government has not brought expansion to the public sector in any sphere. It is a contradiction of the very concept of socialism. This Government has done nothing because their hands are tied to the big monopolists, big multinationals of Calcutta, India and the globe at large. Let the honourable members of the Cabinet come forward and show one example that they have taken any stern action against any monopoly house. Has there been any increase in the employment potentiality of the State? Sir, honourable Kashi Kanta Maitra mentioned that there was considerable employment potentiality in the State. I agree with him and possibly you will also agree with him. The result is that violence and chaos are found everywhere. I do not blame the youngmen who are angry with this social system, with this economic system here. Our learned and erudite friend, the honourable Minister of Finance is here. May I ask him a single question that during his regime and management of finances of the State in which sphere he has been able to uplift the economic condition of the masses here? Sir, we live in a class society, we have inherited this legacy and the classes are again stratified. Will the honourable Finance Minister come forward and show if there has been even an increase of one paise in the earnings in any sphere except those under-world magnates, the black marketeers and hoarders. To our surprise, we find, Sir, that in this present management under the Left Front regime trading has become profitable than manufacture. Sir, it is a glaring instance of failure of financial management. There is no increase either in any dimension neither vertical nor horizontal. May I draw the

ention of the House to the basic infrastructure of transport ? See Calcutta me to the peripheries there is no improvement anywhere whatsoever. On explanation of rise in prices cannot do away with your responsibility. You cannot say that you could not construct roads due to rise in prices. Nothing has been done about the communication system. Come to my district Wes Dinajpore. Not even a single inch of pucca road has been constructed People installed you to power. Why have you failed so long during this regime of five years ?

Sir, in the third paragraph of his speech, Honourable Governor has come orward to hint at the election. Why the Government is silent about the Panchayat election ? You want to hold the election under your own control and ambit of the power of the State Government. Why are you silent over the Panchayat election still now ? Unless you notify here and now how can you hold the election in June ? Will you grant an extension to your people ? The Honourable Minister of Panchayat has prepared a big book I hearn. Let him come and contradict that he has prepared this big volume of book against the corruption of the Panchayats. You have corrupted the morales, you have eroded the values and you have brought politics to such a place that it is a matter of indignity for any one. You have adopted a partisan outlook. Sir, one of the promises of the Left Front Government is the removal of regional imbalance. May I ask the Honourable Finance Minister that in what way his attention has been drawn to the backwardness of the five districts of North Bengal ? Sir, 17 percent of the total population of the State live in these districts but you do not spent more than 5 percent out of the budgetary allocation of the State at one period. Only 1.5 percent has been spent for these five districts of North Bengal. You promised many things. Where are your efforts ? Your action did not show this. You do not want to enlist the co-operation of the Opposition. It is not only my claim and complain. The Honourable Leader of the Opposition has also mentioned about this times without number. You have not been able to hint at all these problems of regional imbalances. We live under the umbrella of the Indian Constitution. This is Indian Republic. I live in a place from where I do not find any avenue. I find nothing. To speak of electricity I cannot move even.

Sir, the Honourable Minister-in-Charge of Primary and Secondary Education is here. He has given a pronouncement that there are 44,000 Primary Schools in the State. In our estimate there are 38,000 villages in the State. Then it comes to that there is one Primary School each for one village plus there are 6,000 extra schools.

But we find there are villages where there is no primary school or primary institution whatsoever. Why it has happened ? Because the Left Front have indulged in partisan activity—they have allowed the primary institutions in villages where they have political force to political activities. Some of the villages are going without any primary school so far, and it is equally true

for secondary education also. I am thankful to the Hon'ble Governor because he declared that he would grant 300 junior high schools. But he is silent in the Governor's Address—there is no word about it as also about madrassa education which is a typical discipline in education, and it needs attention. The other day we found that the madrassa teachers were agitating against the present Board, the present management, the present salary system and different discrepancies in madrassa education. The Governor says, and you also claim socialism and secularism. Then why do you choose to ignore one discipline which affects the life of 20% of the population of the State ? You are cleverly silent there. Sir, as regards the law and order the less said the better. On 15th February last there was a publication in some prominent dailies here that everyday there were four murders in this State. You cannot claim it better because in Uttar Pradesh there are more murders. It cannot be an alibi or excuse because law and order is worse in Delhi. My friend Shri Anil Mukherjee was hinting on something spoken by the Chief Justice of India. You cannot say that because the law and order in Delhi is bad so it should be bad or worse here in Calcutta. This cannot be a logic. Though I am not a student of logic but I feel there cannot be an analogy like this. Sir, we are not safe anywhere. The students are not safe in schools, passengers are not safe in buses and trains. Sir, one glaring example here is that the banks are being looted everyday. We do not know why the Intelligence Branch has failed here—why the Government has not enlisted the cooperation of C. B. I. or some other intelligence faculty or Scotland Yard to investigate into this mistry ? Here we have some apprehension and doubt that there may be big political parties involved in it and it may be that the ruling party also is not an exception to this. I crave your indulgence to put forward some of my own points. Sir, they have claimed that there is communal harmony here. But I must say to the members of the Cabinet that it is not your achievement, friends ! It is the tradition of West Bengal, tradition and glory of West Bengal people, that they have not tolerated the communal disturbance any time anywhere. You cannot claim it as your own achievement. But there are signs which I hinted earlier in the 'mention hour' that there were signs of large clouds gathering on the horizon. Whether people should remain alert so long you are in the office, I do not know. I will be happy if you gain with your dismal performance in the industrial sector, in the field of power generation and distribution, and in the field of education and everywhere with your dismal failure. If 5½ crores of people of whom 3 crores are enlisted voters' vote you to power we will welcome you here. Here, on one point I again draw your attention, that is the voters' list. There is a controversy. Why cannot you come forward with the corrections necessary ? The High Court gave some injunction and the Supreme Court has recast it with some modification. Why this State Government has not come forward with necessary corrections ? Because, you have manipulated it and as such the Finance Minister said through the mouth of the

Governor that you would again come back. It is your audacity to say this. Because, there is manipulation—15 to 30 thousand bogus and false voters' in each of the 294 constituencies of West Bengal and with this fake voters' list you want to come back. I challenge—I am a small man—may I throw a challenge to you to come forward and select a constituency wherefrom I come? You have not selected any Cabinet Minister, not even a Deputy Minister, from my district. All are not disqualified. Anyway, as I mentioned earlier, you have not been able to cure the regional imbalance here. It is being perpetuated. Among the 8 MLAs of the Front from West Dinajpur district I do not find any one as a Deputy Minister even. It may be your internal affairs. But to whom we will lodge our complaints? To whom we will communicate our grievances? You have ignored it. Here again I throw a challenge. I am not a big man. If you have courage correct the voters' list, because in my constituency I find total reversion of all the polling stations, come and fight. Please arrange the polling stations as just as possible and fight justly. Let us try to win the election and the people will decide. With all these observations I beg to differ with the Address of the Governor. I concur upto the first and second paragraphs—obituary references. Beyond that I contradict it, I oppose it tooth and nail, and I think the House will agree with some of my observations.

Thank you, Sir.

[6-40—6-50 p.m.]

**শ্রীশ্যামল চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় রাজ্যপাল শ্রীভৈরবদত্ত পাণ্ডে মহাশয় যখন তাঁর ভাষণ পাঠ করবার জন্য উঠছিলেন তখন আপনার বাঁ পাশে যাঁরা বসেন ঐ ইন্দিরা কংগ্রেসের সদস্যবৃন্দ তাঁরা রাজ্যপাল মহাশয়কে অনুরোধ করেন যেন এই ভাষণটি পাঠ না করা হয়। কারণ তাঁদের একটু আশা ছিল এবং তাঁদের কাছে অতীতেরও একটি উদাহরণ ছিল ১৯৭৯ সালে যিনি রাজ্যপাল ছিলেন শ্রীধরমবীর তিনি সেদিন যুক্তফ্রণ্ট মন্ত্রিসভার লেখা কিছু অংশ বাদ দিয়ে পাঠ করেছিলেন সেই হেতু তাঁদের আশা ছিল এই রাজ্যপালও সেই জিনিস করবেন কারণ যেহেতু এই রাজ্যপাল মহাশয়কে দিল্লী থেকে প্রেরণ করা হয়েছে সেই হেতু তাঁকে দিয়ে হয়তো কিছু অংশ বাদ দেওয়ানো যাবে। কিন্তু রাজ্যপাল মহাশয় তাঁদের কথায় কর্ণপাত করলেন না, না করে তাঁর ভাষণটি শেষ করে সভার মধ্য দিয়ে বেরিয়ে গেলেন। তাই ইন্দিরা কংগ্রেসের নেতা ভোলানাথ সেনকে জনমেজয়বাবুর কাঁধ ধরে বলতে হচ্ছে "সখি কেমনে রাখিবো হিয়া, আমারই বঁধুয়া আনবাড়ি যায়, আমারই আঙিনা দিয়া।" বিরোধী পক্ষ থেকে রাজ্যপালের ভাষণকে যেভাবে চ্যালেঞ্জ করা হয়েছে আমি সেই চ্যালেঞ্জের জবাব দিতে গিয়ে কয়েকটি কথা উল্লেখ করতে চাই,—বিশেষ করে ভোলানাথবাবু যে কথা জোরের সঙ্গে বলেছেন যে কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অবগতির জন্য শুধুমাত্র কয়েকটি উদাহরণ উপস্থিত করতে চাই। আমি যে হিসাবগুলি আপনার মাধ্যমে এই সভার কাছে উপস্থিত করবো সেগুলি আমার দেওয়া হিসাব নয়। যেমন এখানে বলা হয়েছে, রাজ্যগুলিকে আরোও বেশী ক্ষমতা দিতে হবে। এটা শুধু পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা বলিনি, সমস্ত রাজ্যগুলির

জন্য আমরা বলেছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতা যখন দিচ্ছিলেন তখন ঐ পক্ষ থেকে টিপ্পনী কেটে বললেন উনি সারা ভারতবর্ষের দায়িত্ব কাঁধে নিচ্ছেন। আমরা বলি হ্যাঁ, নিচ্ছি। অতীতেও আমরা নিয়েছি আর এখনও নিচ্ছি, ইতিহাসেও এই কথা লেখা আছে। ভারতবর্ষের একজন মনীষী বলেছেন, পশ্চিমবঙ্গের মানুষ আজ যা ভাবে, ভারতবর্ষের মানুষ তা ভাবে আগামীকাল।

আমি এই কথা বলছিলাম যে, এবার বাজেটে—কেন্দ্রের যে বাজেট বরাদ্দ তা হচ্ছে যে কেন্দ্রের হাতে আছে ১৯ হাজার কোটি টাকা এবং সমস্ত রাজ্যগুলির জন্য বরাদ্দ করা হয়েছে ১০ হাজার কোটি টাকা। সারা শরীরের রক্ত যদি মুখে গিয়ে জমা হয় সেটা সুস্বাস্থ্যের লক্ষণ নয়, গোটা শরীর তাতে অসুস্থ হয়ে পড়ে। আমরা পশ্চিমবঙ্গ থেকে যোজনা বরাদ্দের জন্য মাত্র ৫৮ কোটি টাকা চেয়েছিলাম, তা আমাদের দেওয়া হল না। না দেওয়ার কারণ হিসাবে বলা হল আমরা ওভারড্রাফট নিয়েছি। অন্য বিতর্ক থাকতে পারে, ওভারড্রাফট নেবার জন্য আমাদের বঞ্চিত করা হয় কিন্তু এই কথা উপস্থিত করা যায় যে, এমন একটি ইন্দিরা কংগ্রেস শাসিত রাজ্য আছে যাদের ওভারড্রাফটের পরিমাণ হচ্ছে ১৩০ কোটি টাকা, কিন্তু সেখানকার বরাদ্দ বাড়ানো হয়েছে, আমাদের অপরাধ দেখিয়েছেন। খাদ্য বরাদ্দ পশ্চিমবঙ্গে ক্রমশঃ কমানো হচ্ছে, বরাদ্দের প্রকৃত সরবরাহ কম হচ্ছে। আমাদের তথ্য নয়, লোকসভার বক্তব্য থেকে এই তথ্য বেরিয়েছে। পশ্চিমবঙ্গে ১৯৮১ সালের জানুয়ারী মাস থেকে আগষ্ট পর্যন্ত এই ৮ মাসে ৮ লক্ষ ৭৪ হাজার টন গম এবং চাল পশ্চিমবঙ্গ গ্রহণ করেছে। যা বরাদ্দ ছিল, প্রকৃত সরবরাহ তার চেয়ে কম হয়েছে। শুধু তাই নয়, রাজ্যসভাতে এই কথা স্বীকার করতে বাধ্য হয়েছে যে চিনির মাথাপিছু বরাদ্দ পশ্চিমবঙ্গে সর্বাপেক্ষা কম। ১৯শে ফেব্রুয়ারী রাজ্যসভার কথা ধরলে দেখা যায় যে, অন্ধ্রে মাথাপিছু বরাদ্দ ৪৬, গুজরাটে ৪১, হরিয়ানায় ৪৩, পাঞ্জাবে ৪৭, উত্তরপ্রদেশে ৪৫, পশ্চিমবঙ্গে সেখানে মাথাপিছু বরাদ্দ হচ্ছে মাত্র ৩২ টাকা। শুধু তাই নয় বরাদ্দ ক্রমশঃ কমছে। ১৯৭৮-৭৯ সালে ৫২, ১৯৭৯-৮০ সালে ৪৮ তারপর সেটা এখন কমে দাঁড়িয়েছে ৩২ টাকায়। বরাদ্দের তুলনায় চিনি সরবরাহ পশ্চিমবঙ্গে কম হয়েছে, আমি ফিগার দিয়ে ভারাক্রান্ত করতে চাই না। সিমেন্টের বরাদ্দও কম করা হয়েছে। পশ্চিমবঙ্গে সর্বাপেক্ষা কম হয়েছে, এখনও ২০টি বিল আটক রাখা হয়েছে। শুধুমাত্র যুক্তফ্রন্ট সরকার এবং বামপন্থীরাই কেন্দ্রের বিরুদ্ধে বিষোদগার করেছে তা নয়, শুধু আমরাই কেন্দ্রের সমালোচনা করছি তা নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে, এখনও ইন্দিরা কংগ্রেসের সঙ্গে যুক্ত আছেন শ্রীঅজয় মুখার্জী, যিনি একদিন মুখ্যমন্ত্রী ছিলেন তিনি এই বিধানসভার কক্ষে দাঁড়িয়ে বলেছিলেন, কেন্দ্র যদি আমাদের পঙ্গু করে দিতে চায় তাহলে আমরা মাথা চাড়া দেব বইকি। ইন্দিরা কংগ্রেসের একজন প্রবীণ নেতা বলতে বাধ্য হয়েছেন। এমন কি তৎকালীন ১৯৭৪ সালে যখন ইন্দিরা কংগ্রেসের মন্ত্রিসভা, সিদ্ধার্থ রায় ছিলেন মুখ্যমন্ত্রী তখন সেকথা তৎকালীন রাজ্যপাল পরিষ্কারভাবে উল্লেখ করেছিলেন যে

Supplies of foodgrains from the Central pool must improve so that the public distribution system can hold out a kind of assurance than is necessary for the success of the procurement drive. The problems of a deficit state like West Bengal vary and these are many. Basically the solution of this will depend

on an effective and equitable distribution of available supplies in the country among the States so that can be shared by all.

এই কথা তখন তাঁরা বলেছিলেন, কিন্তু আজকে যখন আমরা বলছি তখন তাঁদের গাত্রদাহ হচ্ছে। গাত্রদাহ হবার বহু কারণ আছে। সারা ভারতবর্ষের দিকে তাকালে আজকে যা দেখা যাবে, রাজ্যপালের ভাষণে সেই কথাই বলা হয়েছে।

[6-50—7-00 p.m.]

ভারতবর্ষের দিকে তাকিয়ে আমরা দেখতে পাই---আমাদের রাজ্যপালের ভাষণে যে কথা বলা হয়েছে—অন্যান্য রাজ্যের তুলনায় এই সরকার আমাদের পশ্চিমবাংলাকে অনেক উপহার দিয়েছেন। সংবাদপত্রে দেখি, ভারতবর্ষের প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী ইচ্ছা করলেই নাকি যে-কোন সরকারকে ফেলে দিতে পারেন। তাঁর পরিকল্পনা নাকি কেউ জানতে পারেন না, তাঁর পরিকল্পনার মধ্যে নাকি কেউ ঢুকতে পারেন না। তিনি ১৯৮০ সালে ক্ষমতায় আসার পর থেকে আমরা এই জিনিস শুনতে পাচ্ছি। এই পশ্চিমবাংলায় এমন একটা সরকার আছে, যাকে সহজে ভাঙা যায় না। এই রাজ্যের মানুষ যারা খালি পায়ে মিছিলে আসে এবং তারা তাদের স্বতঃস্ফূর্ত মনোভাব জানায়। অন্যান্য রাজ্যে তিনি কি করতে পারেন জানি না, অন্য রাজ্যে যেখানে তাঁর দলের সরকার আছেন সেখানে হয়ত পাবেন কিন্তু এখানকার সরকার সুসংগঠিত সরকার। সেইজন্য এখানে তিনি সরকার ভাঙতে পারেন নি। স্বাভাবিকভাবে আমি এখানে একটা জিনিস পরিষ্কার করে দিতে চাই। আইন-শৃংখলার কথা বলা হয়েছে। আইন-শৃংখলা অবনতির কথা বলা হয়েছে। কেন হবে না? যেখানে সমস্ত আইন-শৃংখলার মধ্যে মূল হচ্ছে ঘরোয়া বিবাদ। রাজ্যপালের ভাষণে এটা দাবি করা হয়নি যে, আমাদের আইন-শৃংখলার কোন সমস্যাই নেই। রাজ্যপালের ভাষণের মধ্যে এটাই দাবি করা হয়েছে ভারতবর্ষের মধ্যে আইন-শৃংখলার পরিস্থিতি ভাল হচ্ছে পশ্চিমবাংলায়। কিন্তু পশ্চিমবাংলায় খুন হচ্ছে কেন? কেন পশ্চিমবাংলায় আইন-শৃংখলার অবনতি হচ্ছে এর কোন রাজনৈতিক কারণ নেই? হ্যাঁ, আছে। ৩৫/৪০ বছরের পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের। রাজনৈতিক, অর্থনৈতিক ক্ষমতা নিয়ন্ত্রণ করে কেন্দ্রীয় সরকার। হ্যাঁ, পশ্চিমবাংলায় আইন-শৃংখলার অবনতি আছে। এই ঘটনা ঘটছে কেন? কংগ্রেস-(আই) নিজেদের মধ্যে মারামারি করে ২৪ জন খুন হলো এবং খুন করে বলছেন যে, পশ্চিমবাংলায় আইন-শৃংখলার অবনতি ঘটেছে। শ্রীমতী ইন্দিরা গান্ধীর মিটিং-এ মোতাহার হোসেন-এর মতো নেতার নিরাপত্তা থাকে না। ইন্দিরা কংগ্রেসের সেক্রেটারি গোপালদাস নাগের মতো লোককে নিয়ে টানাটানি করা হলো এবং তাঁর পকেটের ভিতর মাছের কাঁটা ঢুকিয়ে দেওয়া হলো। ইন্দিরা গান্ধী মিছিলে আছেন, কোন এক প্রাক্তন মন্ত্রীর জামা-কাপড় ছিঁড়ে দেওয়া হলো। এদেরই নিরাপত্তা দিতে পারছেন না। পশ্চিমবাংলায় সমস্ত রকম বাজে কাজকর্ম পরিচালনা করছে এই ইন্দিরা কংগ্রেস এবং আইন-শৃংখলার অবনতি ঘটাবার চেষ্টা করছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে কি ঘটছে সেই সমস্ত কথায় আমি আর যাব না, আমার সময় কম। আমি শেষে একটা কথা বলতে চাই। আমাদের অনেক কাজ অদ্যাবধি ইনজাংসান দিয়ে বন্ধ করে দিয়েছে। প্রাইভেট বাসের পারমিটের ব্যাপারে ইনজাংসান দিয়ে বন্ধ করে দিয়েছে। খাটালের ব্যাপারে ইনজাংসান দিয়েছে, ইনজাংসান দিয়ে নির্বাচন বন্ধ করবার চেষ্টা করেছে। খাটাল উচ্ছেদ করলে গরু-মহিষ থাকবার খুবই অসুবিধা হবে। এদের মতো সমস্ত

কিছু খাটালে পরিণত করবার ইচ্ছা ছিল যাঁরা স্পীকারের বাঁদিকের সামনের বেঞ্চে বসে আছেন। তাঁরা এই যে নির্বাচন ইনজাংশান দিয়ে বন্ধ করবার চেষ্টা করেছিলেন, আশা করি তাঁদের সেই আশা পূরণ হয়নি। আমি অত্যন্ত দুঃখিত যে, আগামী নির্বাচনের পর অনেককে এইখানে দেখা যাবে না। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-00—7-10 p.m.]

**শ্রীসন্তোষকুমার রাণা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্য খুব স্বাভাবিক কারণে আমাদের দেশের সাংবিধানিক রীতি অনুযায়ী রাজ্য সরকারের বক্তব্য। এটা বর্তমান বিধানসভার শেষ অধিবেশন বলে রাজ্য সরকার তাঁদের গত ৫ বছরের কৃতিত্বের যে কার্যকলাপ তা দেবার চেষ্টা করেছেন। বর্তমান সরকার তাঁদের বিভিন্ন কৃতিত্ব-গুলির মধ্যে ৩টি মূল জিনিস দাবী করেছেন। একটা হল গণতন্ত্রকে সম্প্রসারিত করা হয়েছে। দ্বিতীয় হল সমাজের যারা একেবারে নীচুতলার মানুষ সেই ক্ষেতমজুর, গরিব চাষী, সিডিউল্ড কাষ্ট, ট্রাইবস ইত্যাদিদের কিছু বাড়তি সুবিধা দেওয়া হয়েছে বা তাদের সাংগঠনিক শক্তিকে বৃদ্ধি করা হয়েছে। তিন নং কথা বলেছেন শ্রমিক আন্দোলনকে এই সরকার আরও বাড়িয়ে তোলার চেষ্টা করছেন। যদি এই প্রশ্ন করা হয় যে ১৯৭৫ থেকে ১৯৭৭ সালের তুলনায় ১৯৭৭ থেকে ১৯৮২ সালের মধ্যে এখানে গণতান্ত্রিক অধিকার সম্প্রসারিত হয়েছে কিনা? আমি বলব হয়েছে। এটা বিশেষভাবে সরকারের কৃতিত্ব বলে আমি মনে করি না। ১৯৭৭ পর্যন্ত সারা ভারতের মানুষ ফ্যাসিবাদের বিরুদ্ধে সংগ্রাম করেছে। এর ফল হিসেবে বিভিন্ন রাজ্যে ও কেন্দ্রে কংগ্রেস সরকারের পতন হয়। এই সরকারের আমলে আগের তুলনায় গণ-তান্ত্রিক পরিবেশ বিস্তৃততর হয়েছে। কিন্তু মূল কথা হল যেটা আমরা লক্ষ্য করছি সেটা হল গণতান্ত্রিক পরিবেশকে যেটা ১৯৭৭ সালে উপস্থিত হয়েছিল সেটাকে আরও সম্প্রসারিত করার পরিবর্তে সঙ্কুচিত করার জন্য রাজ্য সরকার বা তার প্রশাসন কাজ করছে। বিভিন্ন জায়গায় যে বিভিন্ন বিরোধীদল আছে তাদের সমস্তরকম বিরোধিতাকে নির্মূল করার জন্য সবরকমের চেষ্টা করা হচ্ছে। বিরোধী দলের কর্মীদের হত্যা করা থেকে শুরু করে কোন জায়গায় যদি কোন গ্রাম-পঞ্চায়েত বিরোধী দলের থাকে তাহলে কাজ করতে না দেওয়া, তাকে সুপারসিড করার নজীর আমরা দেখতে পাই। এগুলি থেকে বলা যায় গণতান্ত্রিক অধিকারকে সঙ্কুচিত করার প্রচেষ্টা করা হচ্ছে। সেজন্য বলছি আগের কংগ্রেসের রেজিমের চেয়ে এ সময়ে গণতান্ত্রিক পরিবেশ অপেক্ষাকৃত বেশি হয়েছে। দ্বিতীয় কথা সমাজের নীচুতলার মানুষের উন্নতির অভিজ্ঞতায় বলব যে আমার এলাকায়, বাঁকুড়ায়, পুরুলিয়ায় দেখি যে ভাগচাষী, আদিবাসী লোকেদের ভাগ্যে লেখা আছে ২টি জিনিস—হয় অনাহার, না হয় অনেক দূরে কাজ করতে যাওয়া। তাদের নাবালে কাজ করতে হয়, না হয় হুগলিয়া বা রেলে মাটি কাটার কাজ করতে হয়। বোল্ডার কাটতে হয়। গত ৫ বছরে না কি অনেক উন্নয়নমূলক কাজ হয়েছে, কিন্তু তার ছিটেফোঁটা সুবিধা তারা পায়নি। উত্তরপ্রদেশে মীর্জাপুরে থারমাল প্ল্যাণ্টে তারা বণ্ডেড লেবার হিসেবে কাজ করতে যাচ্ছে। এইভাবে আমার এলাকায় বহু লোক অনাহারে মারা যাচ্ছে। এই নাবাল খাটা বা অনাহারে মৃত্যুর কোন পরিবর্তন হচ্ছে না। সেচব্যবস্থা যদি বাড়ে তাহলে মানুষ বেশিরভাগ সময়ে কাজ পেতে পারে। প্রশাসনের মধ্যে এ রকম নির্লিপ্ততা আগে দেখিনি। আমার

এলাকায় ছোট কুহেরী গ্রামে হরমোহন নামে একজন লোক মারা যায়। এ বিষয়ে আমি নিজে দেখা করি বড়কর্ত্তার সঙ্গে এবং বলি যে এ বিষয়ে একটা তদন্ত করা হোক। তিনি তা করার জন্য বি ডি ওকে নির্দেশ দিলে তিনি আবার গ্রামসেবককে তদন্ত করতে বলেন। অতএব এরকম নির্লিপ্ততা প্রশাসনে হতে পারে জানি না। একজন এম এল এ এরকম অভিযোগ করলে তার কোন প্রতিকার হয় না। ঝাড়গ্রাম মহকুমায় বর্তমানে দুর্ভিক্ষের অবস্থা চলছে। সেখানে লোকের কাজ নেই, চালের কেজি ১-২৫ পয়সা। গত ৫ বছরে খরা হয়নি। এ-ব্যাপারে সরকার কি করবেন জানি না। এই সরকার কিভাবে তাঁর খাদ্যনীতি পরিচালনা করবেন সে সম্বন্ধে কিছু কিছু লেখা আমি দেখেছি। ১৯৭৪ সালে প্রমোদবাবুর লেখা এ বিষয়ে একটা পুস্তিকা দেখেছি। তাতে কেন্দ্র ও রাজ্য সরকারের কি করণীয় সে কথা বলা আছে। এখন রেশন ব্যবস্থার দাবী গ্রামের মানুষ করছে। কারণ ৪ টাকা কেজি চাল কিনে খাবার পয়সা তাদের নেই। কিন্তু রাজ্যপালের ভাষণে তার কোন প্রতিফলন দেখলাম না। নীচের তলার মানুষের অবস্থার যে কিছু উন্নতি হয়েছে তাও দেখলাম না। ক্ষেতমজুর বর্গাদাররা একইরকম আছে। কাষ্ট সিস্টেমের দিক থেকে দেখতে গেলে দেখব যে নীচুতলার সেই সিডিউল্ড কাষ্টস এবং ট্রাইবসরা নীচের তলাতেই পড়ে আছে। বাইরের রাজ্যে এদের উপর যে-রকম অত্যাচার হচ্ছে তার চেয়ে এখানের অবস্থা বেটার। ভায়োলেন্স যেগুলি হচ্ছে সেগুলি দেখার দরকার আছে। আমার সঙ্গে কেউ ডিফার করতে পারেন, কিন্তু এই যে কাষ্ট সিস্টেম এটা একটা ফিউডাল ইনস্টিটিউসানের রূপ। গুজরাটে যে ভায়োলেন্স হল তার কারণ হচ্ছে সেখানে পোষ্ট গ্রাজুয়েট মেডিক্যাল কোর্সে সিডিউল্ড কাষ্টের রিজারভেশান বাতিল করার ব্যাপার নিয়ে কাষ্ট হিন্দুরা রায়ট আরম্ভ করলো। আমাদের পশ্চিমবঙ্গের অবস্থা কি---পশ্চিম-বঙ্গের অবস্থা যদি দেখি তাহলে দেখব এখানে পোষ্ট গ্র্যাজুয়েটে সিডিউল্ড কাস্টের জন্য রিজারভেশানের কোন ব্যবস্থা নেই যেটা তুলে দেওয়ার জন্য ওখানে দাঙ্গা হল। সেইরকম গত ৫ বছরে নিচের তলার মানুষে সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবসদের ছাত্র ভর্তির কোটা পূরণের দিক থেকে, চাকরির কোটা পূরণের দিক থেকে কি করা হয়েছে তার একটা কথাও উল্লেখ করা হয়নি। আপনারা যদি হিসাব না দেন তাহলে আমি সেই হিসাব নিয়েছি, তার একটা হিসাব আমি রাখতে চাই। বিগত ৫ বছরে একজন আদিবাসী ছাত্রও মেডিকেল কলেজে ভর্তি হয়নি। যদি পারেন দয়া করে এর উত্তর দেবেন। আমার সময় শেষ হয়েছে, আমি শুধু একটা কথা বলতে চাই সেটা হচ্ছে যে দাবিগুলি এখানে করা হয়েছে রাজ্য সরকারের পক্ষ থেকে নীচের তলার মানুষকে উপরে তোলার ক্ষেত্রে তাদের জন্য কিছু করেছেন, এই দাবি ঠিক নয়, এটা ভুল অসত্য। সেই কারণে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের জন্য আমি ধন্যবাদ জানাতে পারলাম না বলে দুঃখিত।

[ 7-10—7-20 p.m. ]

**Shri Rabi Sankar Pandey :**

**माननीय अध्यक्ष महोदय,**

**माननीय राज्यपाल ने सदन के समक्ष जो अपना भाषण प्रस्तुत किया है, उसके ऊपर जो धन्यवाद्ज्ञापक प्रस्ताव रखा गया है, मैं उसका समर्थन करता हूं। मैं इस भाषण हेतु धन्यवाद ज्ञापन करता हूं।**

राज्यपाल ने ठीक ही कहा है कि सम्पूर्ण देश में पश्चिम बंगाल ही एकमात्र ऐसा राज्य है जहाँ का अमन चैन सबसे ज्यादा संतोषजनक है। एवं यहाँ अल्पसंख्यकों एवं हरिजनों पर कहीं भी ज्यादतियों की घटनायें नहीं होने दी गयीं।

पश्चिम बंगाल के राज्यपाल ने ठीक ही चित्रण किया है, जो पूरे देश हेतु अनुकरणीय है। बत्तीससूत्रीय कार्यक्रम में प्राथमिक शिक्षा मातृभाषा के जरिए देने के तहत प्राथमिक कक्षाओं से अंग्रेजी पढ़ाई बंद कर देना एक ऐसा मुद्दा है, जिस परिवर्त्तन से राजनीति में तेजी आयी है एवं इससे घबराकर कांग्रेस (आई) प्रतिक्रियावादियों के साथ गठबंधन कर इस जनकल्याणकारी कार्यक्रम को येन केन प्रकारेण असफल बनाने के के प्रयास में जी जान से जुट गयी है। मैं आशा करता हूं कि सरकार प्राथमिक कक्षाओं में अंग्रेजी पढ़ाई बंद न करनेवाले विद्यालयों के साथ सख्ती से पेश आयेगी, उनका परोक्ष अथवा अपरोक्ष रूप से भत्ता, अनुदानादि बंद कर देगी एवं इन विद्यालयों को समक्ष सत्याग्रह आंदोलन शुरू किये जायेंगे। मैं इस कार्य हेतु प्रथम सत्याग्रही बनने की घोषणा करता हूं।

बामफ्रण्ट सरकार ने मुटियों-मजदूरों के लिए कल्याणकारी कानून बनाये हैं। श्रमिकों का उनके अधिकार-दिलवाये हैं, अतिरिक्त खेती हर मजदूरों एवं छोटे कृषकों में आशा जगी है। सरकारने पंचायतों का चुनाव कराकर पंचायतों को अधिकार प्रदान किया है।

पश्चिमबंगाल में लाकआउट एवं हड़तालों की संख्या घटी है। उद्योग धधों एवं व्यापार के व्यापारी बामफ्रंट सरकार की उद्योग व्यापार नीति से खुश हैं। दूसरे राज्यों की तुलना में यहां अच्छा परिवेश है।

कलकत्ते एवं पश्चिमबंगाल के अन्यान्य शहरों को सुंदर बनाने की योजना है। इसके लिए बहुत अधिक सफाई, चौड़े रास्तों के साथ खटालो, गोदामो, ट्रान्सपोर्ट एवं थोक मंडियों को शहर के बाहर ले जाने की व्यवस्था है, पर न जाने क्यों कांग्रेस (आई) बंधुओं के विशेषतया आईनजीवी शहरबासियों को गंदगी में रखना चाहते हैं।

अनधिकृत भवन निर्माण भी शहरांचल की एक और समस्या है। हाल ही में देश के सर्वोच्च न्यायालय न 'महाजाति सदन' के बगल के चौदहमंजिले मकान को तोड़ने का ऐतिहासिक निर्णय देकर अनधिकृत भवन निर्माता जों, वासिन्दों एवं अधिकारियों के मन में संत्रास उत्पन्न कर रखा है। मैं आशा करता हूं कि कांग्रेस (आई) के सभी प्रयासों के बावजूद अनधिकृत चयन को भंग कर दिया जायगा।

अन्यान्य चुनावों को हटाने की कोशीश हो रही है। मै नहीं जानता कि किसी भी राज्य में किसी भी सरकारके द्वारा शतप्रतिशत शुद्ध मतदाता सूची बनी हो। मैं माननीय सदस्यों को याद दिलना चाहता हूं कि इस मामले की लेकर कांग्रेस (आई) के बैरिस्टर एवं संसद सदस्य श्री अशोक सेन, श्री सिद्धार्थशंकर राय एवं इस सदन के माननीय सदस्य एवं कांग्रेस (आई) के नेता श्री भोलानाथ सेन एवं अन्य दो सज्जनों ने जो बयान पेश किया था, उसे माननीय न्यायाधीशों ने न्यायालय का अपमान समझा एवं उस बयान को उन्हें वापस लेना पड़ा, लिखित सफाई देनी पड़ी एवं डांट खानी पड़ी। यह आम चुनाव आयोग की जिम्मेवारी है। यह दिमाग केंद्रीय सरकार का है। फिर आम चुनाव से घबड़ाना कैसे चलेगा? जनतंत्र में आम चुनाव का सामना तो करना ही पड़ेगा।

कुछदिन पूर्व फिल्मोत्सव के वक्त श्री सुव्रत मुखर्जी ने मुफ्त में टिकट लेने के मकसद से ही एक नाटकीय कार्यवाहीकी, तोड़ फोड़ की। सरकार को बाध्य होकर उन्हें गिरफ्तार करना पड़ा। इस तरह की बचकाना हरकतों से कांग्रेस (आई) क्या हासिल करना चाहती है?

कहा जाता है कि यह बजट चुनावी प्रचार है। जनतंत्र में एक दल शासन करता है। नये चुनाव के वक्त क्या वह यह न कहे कि उसने ये अच्छे काम किये हैं? केन्द्रीय सरकार ने ये गलत काम किया हैं। आखिरकार जनता इसी जानकारी को कसौटी पर कसकर ही तो अच्छे बुरे कर्मों का निर्णय करेगी। बामफ्रंट ने जनहित के काम किये होंगे तो उसे पुनः सत्ता प्रदान की जायेगी अन्यथा नहीं। चुनाव के मैदान में आइये, झूठ सच का फैसला हो जायगा। बामफ्रंट सरकार का जो भी कार्यक्रम रहा वह न्यायसंगत रहा। इस सरकार ने मुटिया मजदूरों से लेकर सभी की मलाई हेतु ध्यान दिया है। कांग्रेसी शासन में ही यह प्रचलन था कि जब चाहा जिसको भी बिना सोचे समझे जेल में बंद कर दिया। पिछले कांग्रेस शासन में श्री वरुण सेनगुप्त जैसे पत्रकार को जेल की हवा खाली पड़ी। लेकिन इस सरकार का दृष्टिकोण सदैव यहां की जनता की भलाई की ओर रहा है।

राज्यपाल महोदय ने अपने भाषण के द्वारा इस सरकार के कार्य कर्मों का चित्रण किया है। यह पूरे देश हेतु एक नमूना है, अतएव इनके भाषण के उपर जो धन्यवाद-सूचक प्रस्ताव रखा गया है, मैं उसका पुनः पूर्णरूप से समर्थन करता हूं।

**শ্রীবিমলানন্দ মুখার্জী:** অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকারের যে দৃষ্টিভঙ্গী তাই প্রকাশ পেয়েছে। ভাষণের শেষদিকে উল্লেখ করা হয়েছে—সরকারের সমস্ত কর্মসূচীতে ও কার্যকলাপে যাঁদের স্বার্থকে অগ্রাধিকার দিতে হবে, তাঁরা হলেন এই সমাজের নিপীড়িত, এ-যাবৎ শোষিত এবং শ্রমজীবী শ্রেণীর মানুষ। আমার সরকার যে কাজই করেছেন, তা করেছেন ঐসব শ্রেণীর মানুষদের স্বার্থের কথা মনে রেখে এবং তাঁদেরই সহযোগিতায়। বেশী বাগাড়ম্বর করা হয়নি। বলা হয়েছে—আমার সরকার এই দাবী করবেন না যে, তাঁদের কার্যকালের মধ্যে তাঁরা যা করতে চেয়েছিলেন, তার সবটাই তাঁরা করতে পেরেছেন। বর্তমান ব্যবস্থায় সেটা হয়ত সম্ভবও নয়। তবে তাঁরা যে সর্বদাই জনগণের পাশে এসে ঘনিষ্ঠভাবে দাঁড়িয়েছেন এ বিষয়ে কোন প্রশ্নের অবকাশ থাকতে পারে না। এটাই বামফ্রন্ট সরকারের নীতি। বিরাট কিছু করা যাবে না। সন্তোষ রাণা মহাশয় যে সমস্ত সমস্যার কথা বললেন, তাঁর শেষ মন্তব্যগুলির মধ্যে প্রথমটি ছাড়া, আরগুলির সঙ্গে একমত হচ্ছি না। নিশ্চয়ই দরিদ্র মানুষের কথা বলা হয়েছে। ভাল খুব কাজ হয়েছে একথাও বলছি না। একটি মাত্র লক্ষ্য জনমুখী দৃষ্টি, গরীব মানুষ যাদের এতকাল ধরে ছোট করে রাখা হয়েছে, তাদের জন্য কিছু করা। শিক্ষানীতি মাতৃভাষায়, ইংরেজীর স্থান নেই ক্লাস ফাইভ পর্যন্ত। সবের মধ্যে একটি কথা—দরিদ্র মানুষের, মেহনতি মানুষের চেতনাকে বাড়িয়ে দেওয়া হোক, বুঝেসুঝে নেওয়া হোক কে শাসক, কে অত্যাচার করছে, এই কাজটুকু আমরা করেছি। এতকাল ইঙ্গিত দিতে চেয়েছি যা সারা ভারতবর্ষের দাবী, সারা ভারতবর্ষে নিত্যপ্রয়োজনীয় জিনিস মানুষদের সুলভ মূল্যে দেওয়া হোক। এই প্রশ্ন সারা ভারতবর্ষে তুলে দেওয়া হয়েছে। ক্ষমতা কেন্দ্রের হাতে এভাবে কেন্দ্রীভূত থাকলে রাজ্যের উন্নতি হয় না। স্বায়ত্তশাসন অধিকার বলতে যা বুঝায়, যে অধিকার নীচে এখনও দেওয়া আছে, সেই অধিকার আর্থিক ক্ষমতাগুলি দিতে হবে। ইত্যাদি নানা মৌলিক প্রশ্ন এখান থেকে বামফ্রন্ট আন্দোলনের মধ্যে তুলে ধরেছি এবং দাবীগুলি সারা ভারতবর্ষের জনগণের দাবী।

[7-20—7-30 p.m.]

এবং আগামী দিনে যে চিত্র ইন্দিরা সরকার আগে থেকে দেখাচ্ছেন এবং আজও দেখাচ্ছেন তাতে মুক্তির কোন সূত্র থাকতে পারে না। বামদলের আগামী দিনের যে কর্মসূচী এবং ভারতবর্ষেরও সেই প্রশ্ন যাতে মেহনতি মানুষ বুঝে নেয় কে তাদের শত্রু। তাদের চেতনাকে বাড়িয়ে দেওয়াই হচ্ছে আমাদের কাজ। তাদের সংগ্রামের ক্ষমতাকে বাড়িয়ে দিতে হবে, মূল যেখানে আটকাচ্ছে সেই পুঁজিপতিকে তারা যাতে ধ্বংস করতে পারে, এই জন্য আমাদের সমস্ত নীতি। গরীবদের খুব একটা ভাল করে দেওয়া যাবে না। এই পুঁজিপতি ব্যবস্থায় মূল্যবৃদ্ধি কমানো যাবে না—এটা স্পষ্ট এবং সত্য কথা। রেলের মাশুল বাড়লে সমস্ত জিনিসের দাম বাড়বে। তেলের দাম বাড়লে গাড়ী দিয়ে যে মাল যাতায়াত করে সেই সমস্ত মালের দামও বাড়বে। অতএব পশ্চিমবাংলার মানুষকে আন্দোলন করতে হবে। তাদের জানাতে হবে যে তোমরা বুঝে নাও তোমার পাওনাগণ্ডা, বুঝে নাও তোমার অধিকার, বুঝে নাও তোমার শত্রুটাকে। এই চিন্তা এবং লক্ষ্যকে সামনে রেখে আমাদের কর্মসূচী—এটাই আমাদের একমাত্র কথা। বিরাট কিছু করে দিতে পারবো একথা আমরা বলছি না। সমস্ত মানুষের অর্থনৈতিক মুক্তি দিয়ে দেবো—এ আমরা বিশ্বাস করি না। শুধু পরিস্থিতি সৃষ্টি করা হচ্ছে যাতে মানুষ অবস্থাটা বদলাতে পারে। আজকে এই শোষণের অবস্থা, মূল্যবৃদ্ধির অবস্থা, দারিদ্র্যতার

বস্থা, বেকারত্বের অবস্থা সমস্ত কিছু যাতে বদলাতে পারে সেইদিকে জনগণকে তৈরী করাই চ্ছে আমাদের কাজ। জয়নাল আবেদিনসাহেব মূল্যবোধের কথা বললেন। কি মূল্যবোধের সৃষ্টি রা হয়েছে সারা কংগ্রেস রাজত্বে, বিশেষ করে শেষ কয়েক বছরে? বেকারদের মস্তান করা য়েছে, তাদের হাতে বোমা তুলে দেওয়া হয়েছে, রিভালবার তুলে দেওয়া হয়েছে, তাদের হাতে মদ তুলে দেওয়া হয়েছে। রসিদ বই নিয়ে চলে যাও, চাঁদা তোল ভয় দেখিয়ে---এইসব কথা শিখিয়ে দেওয়া হয়েছে, তাদের একটা বাঁদর তৈরী করা হয়েছে। কিন্তু এই মানুষদেরই পরিণত মানুষ করা যেতো মহাত্মা গান্ধীর কথাতে। তাদের প্রতিমা তৈরী করা যেতো কিন্তু সেই বেকার ছেলেদের বাঁদরে পরিণত করা হয়েছে, মস্তানে পরিণত করা হয়েছে। যাবতীয় বুর্জুয়া ফিউড্যাল আমলের মূল্যবোধকে আমদানি করে দেশটাকে ধ্বংস করে দিয়েছে। এবং তার পরিণতি বা প্রভাব ক্রমশঃ এগিয়ে চলেছে। বেকারত্ব যত বাড়বে ততো দারিদ্র্যতা বাড়বে। মূল্যবোধও নষ্ট হবে। ডাকাতি, রাহাজানি, খুন-জখম এসব ওরাই সৃষ্টি করেছে। একটা ছোট কথা বলে শেষ করছি। সেটা হচ্ছে বর্গা অপারেশন ব্যাপারে। কালুহাটে বর্গাদারদের নামে রেকর্ড করা হচ্ছিল, জোতদার গিয়ে দাঁড়ালো। সেখানে ক্ষেতমজুররা বর্গাদারদের পাশে দাঁড়ালো, হম্বি-তম্বি চললো, মারধোর করবো ইত্যাদি। এই করাতে সাধারণ শ্রমিক, ক্ষেতমজুর, গরীব কোথা থেকে তীর-ধনুক নিয়ে এসে হাজির হোল, পাশের গাঁয়ের একজনের বন্দুক নিয়ে আসা হোল---আক্রমণ হোল। তাহলে এটা হিংসা, অশান্তি সৃষ্টি করার চেহারা নয়? আর একটা গ্রামে---নদীয়ায় সাহেব-ডাঙ্গায় কংগ্রেস-ই বলছে---মস্তান---এককালে নকশাল নাম নিয়ে চলেছিল---জমি-জায়গা-সম্পত্তি জামিন আছে। সেটাকে কেন্দ্র করে নকশাল তাড়ানোর নামে আক্রমণ করলে, পুলিশের সহযোগিতা পেল। সব গ্রামছাড়া হয়ে গেল। একটি পাড়ার বিশাল সংখ্যক মানুষ চলে গেল। পুলিশ রিপোর্ট দিল দুটি ফেমেলি আছে। আমরা সমস্ত ফেমেলিকে রিহাবিলিটেট করলাম। এবং আজকেও হুমকি দিচ্ছে নকশালের নামে, সমস্ত বামপন্থীদের নামে ডায়েরীতে লেখানো হচ্ছে। আমি, মুখ্যমন্ত্রীর নজরে এনেছি। কারা করছে এই সমস্ত জিনিস? এই কংগ্রেস মস্তানরা যারা আসলে নকশাল নয়, তাদের উপর অত্যাচার করছে। বাংলাদেশের সঙ্গে চোরাচালান করে। সুতরাং আজকে যেটা বোঝা দরকার সেটা হচ্ছে, সমস্যা বাড়বে সবরকম দিক থেকে এবং তার থেকে জন্ম নেবে নানা ধরনের বিশৃংখলা। আর সেই বিশৃংখলার মদত দিচ্ছেন ওঁরা যাতে আরও বেশী করে বিশৃংখলা বাড়ে। তারা নিজেরাই মারধোর করছে। অতএব আমাদের কাজ মানুষের মধ্যে চেতনার সৃষ্টি করা। শ্রমিক, কৃষক, মধ্যবিত্ত চেতনার সৃষ্টি যাতে হয় তার জন্য যে শিক্ষা দেওয়া দরকার সেটা আমরা করবো। এই শক্তি পশ্চিমবাংলা থেকে প্রসারিত হবে সারা ভারতবর্ষে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর আনীত যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার:** আমাদের আলোচনার সময় ৭-৩২ মিনিটে শেষ হয়ে যাচ্ছে। দেখা যাচ্ছে এই সময়ের মধ্যে আলোচনা শেষ হওয়া সম্ভব নয়। তাই আমি আরো ১৫ মিনিট সময় বাড়ানোর প্রস্তাব রাখছি। আশা করি এই প্রস্তাবে আপনাদের কারো আপত্তি নেই। সভার সময় আরো ১৫ মিনিট বাড়ানো হল।

**শ্রীসুনীল বসুরায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে সমর্থন জানাচ্ছি এবং সেই ভাষণের সমর্থনে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের প্রতি আমার সমর্থন জানাচ্ছি। আমাদের বিরোধী পক্ষের বক্তারা

বিভিন্ন নাটকীয় ভঙ্গীতে অনেক কিছু বললেন। আমার মনে হল তারা হয়ত ঠিক স্বাভাবিক-ভাবে মানুষ যে-রকম চলেন সেইভাবে চলা ছেড়ে দিয়েছেন এবং উর্ধ্বপদ হয়ে চলার চেষ্টার করছেন। কারণ তাদের দৃষ্টিভঙ্গী বিকৃত। তারা বাস্তব থেকে নিজেদের দৃষ্টিভঙ্গী দূরে সরিয়ে নিচ্ছেন এবং তাদের যে শ্রেণীগত দৃষ্টিভঙ্গী শোষকশ্রেণী, সেই দৃষ্টিভঙ্গী জনগণের উপর সাধারণ মানুষের উপর আরোপ করবার চেষ্টা করছেন। আজকে তারা স্বৈরতন্ত্রের দিকে দেশকে নিয়ে যাচ্ছেন। প্রধানতঃ ইন্দিরা কংগ্রেস দেশকে স্বৈরতন্ত্রের দিকে নিয়ে যাচ্ছেন। আজকে গোটা দেশের অর্থনৈতিক ব্যবস্থা ভেঙে যাচ্ছে। একচেটিয়া পুঁজিপতি, বিদেশী সাম্রাজ্যবাদী পুঁজিপতি তাদের স্বার্থরক্ষার জন্য, দেশের জমিদার, জোতদারদের স্বার্থরক্ষা করার জন্য যে ব্যবস্থা তারা করে রেখেছিল সেই পথে আজকে পশ্চিমবাংলায় বাধা পাচ্ছে বলেই পশ্চিমবাংলার উপর তাদের এত রাগ। তাই আজকে তারা সমস্ত গণতান্ত্রিক কাঠামোকে ভেঙে ফেলতে চাইছেন। নির্বাচনের প্রশ্ন নিয়ে তাই তারা সুপ্রীম কোর্টে বারে বারে যাচ্ছেন। এটাই প্রথমবার নয়, এর আগে মিউনিসিপ্যাল নির্বাচন নিয়ে সুপ্রীম কোর্টে গিয়েছিলেন, পঞ্চায়েত নির্বাচন নিয়ে কোর্টে গিয়েছিলেন। তাদেরই আদালতে তাদেরই সৃষ্ট আইনে তারা পরাজিত হয়েছেন। তাই এইবারে তারা সম্পূর্ণ নির্লজ্জভাবে, উলঙ্গভাবে স্বৈরতন্ত্রের পক্ষে ভারতবর্ষের মাটিতে অবতীর্ণ হয়েছেন। পশ্চিমবাংলায় ধিকৃত হয়ে, সুপ্রীম কোর্টে ধিকৃত হয়ে আজকে তারা স্বৈরতন্ত্রের গুণগান করছেন। তাই তারা যখন বলেন গণতন্ত্র নেই আমরা বুঝি স্বৈরতন্ত্র নেই বলেই তাদের এত আক্ষেপ, স্বৈরতন্ত্র প্রতিষ্ঠিত হতে পারছে না বলেই এত আক্ষেপ। তারা কেন্দ্রে নতুন করে এইবারে বাজেট পেশ করেছেন, সেখানে রাষ্ট্রপতি ভাষণ দিয়েছেন। কেন্দ্রে এবারে রাষ্ট্রপতি যে ভাষণ দিয়েছেন তার একমাস আগে প্রজাতন্ত্র দিবসে তিনি যে ভাষণ দিয়েছিলেন--তাতে ভারতবর্ষের যে চিত্র ফুটে উঠেছিল---হরিজন, সিডিউল্ড ট্রাইবসদের একটা চিত্র ফুটে উঠেছিল। কিন্তু পার্লামেন্টে বাজেট অধিবেশনের ভাষণে তাঁকে সম্পূর্ণ বিপরীত ছবি পাঠ করতে হয়েছে। এই হচ্ছে ওদের চেহারা, এটাই হচ্ছে স্বৈরতন্ত্রের চেহারা। আজকে তারা বলছেন অপারেশন কনসোলিডেসন থেকে অপারেশন ফরোয়ার্ড শুরু করেছেন। ২ বছরে তারা দারিদ্র্য কনসোলিডেট করেছেন। তাঁরা সংহত করেছেন বেকারী, সংহত করেছেন শিল্পে সঙ্কট, পশ্চাৎপদতা, কৃষিতে সঙ্কট। আর আমাদের দেশের একচেটিয়া পুঁজিপতি, সাম্রাজ্যবাদীদের স্বার্থে কাজ করে চলেছেন। তাই এই বাজেট অধিবেশনে তাঁরা একটা নতুন কথা বলেছেন অপারেশন ফরোয়ার্ড --অর্থাৎ ২০ দফা পুরানো বাতিল কর্মসূচী যেটাকে জনগণ পরিত্যাগ করেছেন সেটাকে তারা কি বলছেন? ষষ্ঠ যোজনায় যেটা বলা আছে সেটাকে তারা কমিয়ে দিচ্ছেন। ষষ্ঠ যোজনায় বলা হয়েছে ১৯৮২ সালের মধ্যে ভূমিসংস্কারের কাজ করতে হবে। সেটাকে তারা পিছিয়ে নিয়ে গিয়ে বলেছেন ১৯৮৫ সালের মধ্যে করা হবে। ভূমি-বণ্টনের ক্ষেত্রে যে লক্ষ্যমাত্রা ধরা হয়েছে সেটাকে তারা কমিয়ে দিয়েছেন এবং পশ্চিমবাংলার গ্রামীণ জনগণের কথা কিছু নেই। আমরা কোন বড় দাবী কিছু করিনি---শুধু এইটুকু দাবী করেছি যে গ্রামের মানুষ, শহরের গরীব মানুষদের বাঁচাবার চেষ্টা করব, তাদের বাঁচাবার জন্য যে লড়াই সেই লড়াই আমরা সংগঠিত করব।

[7-30—7-40 p.m.]

এই কাজ পশ্চিমবাংলায় বামফ্রণ্ট করেছে। 'ফুড ফর ওয়ার্ককে' আমরা কাজে লাগিয়েছি গ্রামাঞ্চলের মানুষের দুর্দশার সময়, দৈন্যের সময়---এর মাধ্যমে তাদের কাজের যোগান দেবার

ব্যবস্থা করেছি। আর এই কাজের ভেতর দিয়ে সম্পদ সৃষ্টি হয়েছে। পঞ্চায়েতের হিসাব যাঁরা জানেন তাঁরা দেখবেন সেখানে কত কাজের দিন সৃষ্টি হয়েছে এবং তার মাধ্যমে কত স্থায়ী সম্পদ সৃষ্টি হয়েছে। সেখানে যে টাকা খরচ হয়েছে তার থেকে বেশী সম্পদ সৃষ্টি হয়েছে। এই হচ্ছে আজকের গ্রামাঞ্চলের বাস্তব অবস্থা। আমাদের ক্ষমতায় আসার আগের যে যুগ, যে যুগের জয়গান ডাঃ আবেদিন করলেন। সেই যুগে আদিবাসী, হরিজন, সিডিউল্ড কাষ্ট, ট্রাইবস কৃষকরা যাঁরা জমির জন্য সংগ্রাম করেছিলেন আমরা দেখেছি তাদের মিসায় জেলে যেতে হয়েছিল। শত শত কৃষক নিহত হয়েছেন, তাদের ঘরবাড়ী জ্বালিয়ে দেওয়া হয়েছে এবং এসব হয়েছে ওঁদেরই দৌলতে। আজকে সেসব কথা ওঁরা ভুলে গিয়েছেন এবং গিয়ে অন্য সব কথা বলছেন। আজকে বামফ্রন্ট সরকার কৃষকদের প্রতি আমাদের যে ঋণ সেই ঋণ সামান্য পরিশোধ করার চেষ্টা করছে। আমরা তাদের জমির পাট্টা দেবার চেষ্টা করছি, ভূমিহীনকে জমি দেবার চেষ্টা করছি। ভূমিহীনকে জমি দেবার কাজটা যাতে দ্রুত হয় এবং সমস্ত দরিদ্র মানুষ যাতে এই আন্দোলনে অংশগ্রহণ করতে পারে এবং সেখানে যাতে কোন আইনের বাধা তাকে প্রতিহত করতে না পারে তার জন্য অপারেশন বর্গা আমরা এখানে করেছি। এই অপারেশন বর্গার মাধ্যমে পশ্চিমবাংলার কৃষকের ন্যূনতম স্বার্থকে রক্ষা করার চেষ্টা করা হচ্ছে। আজকে যদি ভূমি-বণ্টনের হিসাবটা দেখেন তাহলে দেখবেন সারা ভারতবর্ষের মধ্যে যত ভূমি বণ্টন করা হয়েছে তার একের তিন অংশ এই পশ্চিমবাংলাতেই হয়েছে। পশ্চিমবাংলার জনসংখ্যা আর ভূমির পরিমাণ এবং সারা ভারতবর্ষের জনসংখ্যা ও ভূমির পরিমাণ হিসাব করে দেখলে কি দেখা যাবে—পশ্চিমবাংলায় অগ্রগতি হয়েছে, না, বিহার, রাজস্থান, উত্তরপ্রদেশে হয়েছে? আজকে সত্যকে যদি বিকৃত করার চেষ্টা করা হয়, অস্বীকার করার চেষ্টা করা হয় তাহলে তা সত্যের অপলাপ হবে, শুধু তাই নয় সেটা হবে বাস্তব থেকে পালিয়ে যাবার চেষ্টা করা এবং পশ্চিমবঙ্গের জনগণের সংগ্রামের পিছন থেকে ছুরিকাঘাত করার চেষ্টা করা। আমি আশ্চর্য হয়ে দেখলাম সন্তোষ রাণা মহাশয়ও অন্ততঃ এই প্রশ্নে কংগ্রেস(ই)-র ফাঁদে পা দিয়েছেন এবং সেই পথে চলবার চেষ্টা করছেন। এর পর আমি শিল্পের কথায় আসি। শিল্পের ক্ষেত্রে আমরা দেখছি পূর্বতন যে ৫ বছর সেই ৫ বছরের তুলনায় এই ৫ বছরে অনেকখানি শ্রমিকস্বার্থকে রক্ষা করার চেষ্টা করা হয়েছে। সেখানে কলকারখানা খোলার চেষ্টা করা হয়েছে এবং লে-অফ, লক-আউট যাতে কম হয় সেই চেষ্টা করা হয়েছে। যদি বলেন তার প্রমাণ চান তাহলে আমি বলব, আমাদের এখানে যে প্রশ্নোত্তর বিলি করা হয়েছে সেটার দিকে একটু চোখ দিন। সেখানে যে পরিসংখ্যান দেওয়া হয়েছে—আমার সময় কম, আমি পড়ব না—তাতে ১৯৭৬ এবং ১৯৮০ এই দুটি সালের পরিসংখ্যান দেখলে দেখবেন লে-অফ, লক-আউট এবং ক্ষতিগ্রস্ত শ্রমিকের সংখ্যা ১৯৮০ সালে কম ১৯৭৬ সালের তুলনায়। তারপর শ্রমিকদের মজুরী আমরা বাড়িয়েছি। আমরা শিল্পভিত্তিক মজুরী চুক্তি সম্পাদন করেছি এবং যে সমস্ত শিল্প আমাদের রাজ্য সরকারের এক্তিয়ার-বহির্ভূত সেই সমস্ত শিল্পে চুক্তিগুলিকে ভালোভাবে কার্যকরী করার চেষ্টা করেছি। কয়লাশিল্পের কথা এই প্রসঙ্গে আনা যায়। শত শত কয়লাখনির শ্রমিক পশ্চিমবাংলায় গণতান্ত্রিক আন্দোলনের পরিপ্রেক্ষিতে যে জিনিস আদায় করেছেন সেটা পশ্চিমবাংলা বলেই সম্ভব হয়েছে। ধানবাদ এলাকার কয়লাখনি শ্রমিকদের বেলায় কিন্তু আমরা সে জিনিস দেখিনি। সেখানে তাদের ট্রেড ইউনিয়নের অধিকার নেই, ম্যাফিয়া গ্যাং-এর কথায় তাদের চলতে হয় এবং সেইভাবে জীবনযাত্রা নির্বাহ করতে হয়। তবে সুখের কথা, আনন্দের কথা, সেখানে আন্দোলন বাড়ছে, প্রতিরোধ বাড়ছে, এটা পশ্চিমবাংলারই অবদান।

পশ্চিমবাংলা শুধু নিজের শ্রমিক, কৃষকদের সংগঠিত করেনি সমস্ত ভারতবর্ষের শোষিত, নিপীড়িত, বঞ্চিত মানুষকে এবং গণতন্ত্রপ্রেমী মানুষকে এ-ব্যাপারে আহ্বান জানিয়েছে এবং তাদের মনে প্রেরণার সঞ্চার করেছে। তাদের আহ্বান জানিয়েছে এই বলে যে আসুন, আমরা সবাই মিলে গণতন্ত্রের জন্য এবং জীবনযাত্রার মান উন্নত করার জন্য আমাদের অগ্রগতির পথে যে বাধা রয়েছে সেই বাধাগুলি দূর করার জন্য ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তুলি।

সেজন্য আমি বলতে চাই আজকে ভারতবর্ষে ধনিক জমিদার যে শাসনব্যবস্থা চলছে, ধনিক জমিদার যে শোষণ করছে তার একমাত্র বিকল্প হচ্ছে বামপন্থীদের ঐক্য, তার একমাত্র বিকল্প হচ্ছে বাম গণতান্ত্রিক শক্তির ঐক্য এবং তার প্রমাণ পশ্চিমবাংলায় দেখছি। পশ্চিমবাংলায় আমরা ১৯৭৭ সালে যখন এই বিধানসভায় এসেছিলাম তখন বামপন্থীরা যা ছিলাম, আজকে ১৯৮২ সালে এই বিধানসভার নির্বাচনে তার থেকে সম্প্রসারিত, তার থেকে বৃহত্তর এবং তার থেকে আরো শক্তিশালী। অথচ বিরোধী পক্ষকে দেখুন, কোথায় তারা? কি তাদের চেহারা? আয়না তো বাজারে কিনতে পাওয়া যায়, সেই আয়নায় নিজেদের চেহারাটা দেখুন তাহলে দেখবেন কি চেহারা সেখানে ফুটে উঠেছে। খালি নিজেদের মধ্যে আত্মকলহে তারা ভেঙে পড়েছে, তাদের কোন লক্ষ্য নেই, কোন আদর্শ নেই, দেশকে দেখাবার মত কোন পথ নেই, এই হচ্ছে বিরোধী দল। বামফ্রন্টের পশ্চিমবঙ্গের যে কর্মসূচী আছে সেই কর্মসূচীকে কার্যকরী করছে। আমরা বলিনি যে কেন্দ্রের ঐ ক্ষমতা থাকবে, সমস্ত অর্থনৈতিক ক্ষমতা কেন্দ্রের হাতে থাকবে, আর আমাদের যা-কিছু চাহিদা আমরা বাস্তবে পূরণ করবো। আমরা বলিনি যে কেন্দ্রের কংগ্রেস সরকার আই এম এফ-এর সঙ্গে জাতীয়বিরোধী স্বার্থে গোপন শর্তে চুক্তি করবে এবং আমাদের অর্থনৈতিক মুক্তি হবে। আমরা একথা বলতে চাচ্ছি যে, এত বাধা সত্ত্বেও মানুষের হতাশ হওয়া অপরাধ, মানুষ হতাশ হতে পারে না। মানুষ এর মধ্যেও সংগ্রাম করবে এবং যেটুকু আদায় করা যায় তা আদায় যেমন করবে ঠিক সেই সঙ্গে বৃহত্তর সংগ্রামের জন্য সমস্ত পরিস্থিতির মধ্যে মৌলিক পরিবর্তন আনার জন্য কেন্দ্রে এবং রাজ্যগুলির মধ্যে যাতে সুসম্পর্ক গঠিত হয় এবং কেন্দ্র এবং রাজ্যগুলি যাতে তারা পরস্পর পরিপূরক হিসাবে সমস্ত দেশের মধ্যে ঐক্যের দায়দায়িত্ব নিয়ে এবং ঐক্যবদ্ধ কর্মসূচী নিয়ে এগিয়ে যেতে পারবেন। আজকে কি তা আছে ভারতবর্ষে? কেন্দ্রের কথা কেন বারে বারে আসে? কেন্দ্রের কথা বারে বারে আসে কারণ সমস্ত অর্থনৈতিক ক্ষমতা কেন্দ্রের হাতে কেন্দ্রীভূত রয়েছে। আমরা সেই অর্থনৈতিক ক্ষমতা চাই এবং আমরা চাই আমাদের দেশের শিল্পায়নের জন্য একটা সুষ্ঠু নীতি হোক যাতে সমস্ত অঞ্চলের উন্নয়ন করা সম্ভব হয়। আমরা চাই দেশের পশ্চাৎপদ মানুষ সম্পর্কে, হরিজন, ট্রাইবাল সম্পর্কে একটা সুষ্ঠু নীতি গৃহীত হোক, যে নীতির ভিত্তিতে, যে নীতি বামফ্রন্ট অনুসরণ করে তার ভিত্তিতে ভারতবর্ষের মানচিত্র নতুন করে রচনা হবে, ভারতবর্ষের জনগণের জীবনযাত্রা নতুনভাবে গড়ে উঠবে। এটাই হচ্ছে বাম মোর্চার একমাত্র বাণী, এটাই হচ্ছে একমাত্র আবেদন। এই আবেদন নিয়ে আমরা এখানে এসেছি এবং এই আবেদন নিয়েই আমরা নির্বাচনে যাব এবং এটা জেনে রাখুন নির্বাচন আমরা করবই। কংগ্রেস(ই) যতই ষড়যন্ত্র করুক, যত সুপ্রীম কোর্ট, হাইকোর্ট দেখাক পশ্চিমবঙ্গের জনগণ এই নির্বাচনকে সম্পন্ন করবেই এবং এই নির্বাচন তাঁরা আদায় করবেনই এবং সেই নির্বাচনে জনগণ জয়ী হবে, বামফ্রন্ট জয়ী হবে, অন্য কোন প্রতিক্রিয়াশীল শক্তি নয়। এই কথা বলে আমার বক্তব্য এখানে শেষ করছি এবং আর একবার এই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব সমর্থন জানাচ্ছি।

**শ্রীসদাকান্ত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করে দু'-একটি কথা বলতে চাই। কিছুক্ষণ আগে ভোলাবাবু যে কথা বলেছেন যে আমাদের পশ্চিমবঙ্গে নাকি গণতন্ত্র নেই, পশ্চিমবাংলায় নাকি অরাজকতা চলছে, তাঁকে আমি জিজ্ঞাসা করতে চাই যে আজকে গণতন্ত্র নেই তাহলে তাঁরা নির্বাচনে কেন ভয় পাচ্ছেন? ১৫ই মার্চ যখন নির্বাচনের তারিখ ঘোষণা করার জন্য বামফ্রন্ট দাবী জানাল, অমনি তাঁরা ভোটার লিষ্টে নাম বাদ পড়েছে, ভুয়া নাম আছে ইত্যাদি নানা অজুহাত দিয়ে যাতে ভোট না হয় তার জন্য ষড়যন্ত্র শুরু করলেন। আজকে একবছর তাঁরা সময় পেলেন তার মধ্যে কিছু করলেন না, এত সময়ের মধ্যে কি নাম সংশোধন করা যেত না? কিন্তু তা না করে যখন নির্বাচনের সময় ঠিক করা হল তখন তাঁরা নানা অজুহাত দেখাতে লাগলেন। তারপর যখন দেখলেন তাতে কিছু হচ্ছে না তখন হাইকোর্টের শরণাপন্ন হলেন। আজকে তাঁরা কেন জনসাধারণের কাছে যেতে ভয় পাচ্ছেন? আজকে ভোটের জন্য তাঁরা ভয় পাচ্ছেন, আর মুখে গণতন্ত্রের কথা বলছেন।

[7-40—7-46 p.m.]

ওঁরা ভোটে ভয় পাচ্ছেন, আবার ওঁদেরই মুখে শুনছি গণতন্ত্রের কথা। আজকে ওঁরা নিজেরা নিজেদের মধ্যে মারামারি করছেন, আর এখানে আইন-শৃংখলার দোষ দিচ্ছেন। আমি নিজের চোখে দেখেছি, ওঁদের এ্যাডহক কমিটি গঠন করা নিয়ে ওঁদের মধ্যে মারামারি হয়েছে। সেখানে এ-দল বলে, আমরা আসল কমিটি, ও-দল বলে, আমরা আসল কমিটি। কাজেই যাঁদের নিজেদের মধ্যে এই অবস্থা তাঁরা কি করে বলেন যে, রাজ্যে আইন-শৃংখলা নেই। আমি ওঁদের বলব যে, আজকে বিহারে যান, দেখুন কি অবস্থা। উত্তরপ্রদেশের কি অবস্থা? রাজধানী দিল্লীতে যান, দেখুন কি অবস্থা। আমি বলব ঐ সমস্ত জায়গার চেয়ে পশ্চিমবাংলার আইন-শৃংখলা অনেক ভাল। আসলে ওঁদের এসব কথা বলার উদ্দেশ্য হচ্ছে যেনতেনভাবে ভোট যাতে এখানে না হয় এবং সেজন্যই যেনতেনভাবে একটা গোলমাল পাকাবার চেষ্টা করছেন, ষড়যন্ত্র করছেন। তবে পশ্চিমবঙ্গের জনগণ সজাগ থাকার জন্য ওঁরা এখনো পর্যন্ত বিশেষ সুবিধা করে উঠতে পারছেন না। অপর দিকে কেন্দ্রীয় সরকার ওভারড্রাফট আটক করে পশ্চিমবঙ্গ সরকারকে অসুবিধায় ফেলার চেষ্টা করছেন, পশ্চিমবঙ্গের অনেকগুলি বিল এখনো রাষ্ট্রপতির অনুমোদন পায়নি। যদি ঐ বিলগুলি সময়মত রাষ্ট্রপতির অনুমোদন পেতে তাহলে আমরা ইতিমধ্যে গরীব মানুষের জন্য আরো কিছু কাজ করতে পারতাম। আমরা জানি ইচ্ছাকৃতভাবে অনুমোদন দেওয়া হচ্ছে না এবং কাদের স্বার্থে এটা করা হচ্ছে তাও আমরা জানি। সুতরাং প্রতিটি ক্ষেত্রে আমাদের প্রতি কেন্দ্রের বৈষম্য আমরা দেখতে পাচ্ছি। তাই আমরা বলছি যে, রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে। আজকে প্রতিটি জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে, কারণ কেন্দ্রীয় সরকার খেয়াল-খুশিমত ট্যাক্স বসাচ্ছেন। এই সমস্ত কারণেই আমরা রাজ্যের হাতে অধিক ক্ষমতা চাই। ওঁরা আজকে বলছেন যে, পশ্চিমবঙ্গে শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য চলছে। প্রাথমিক স্তর পর্যন্ত মাতৃভাষায় শিক্ষা দেওয়া নাকি নৈরাজ্য সৃষ্টি করা। অথচ আমরা জানি ভারতবর্ষের অনেক প্রদেশেই প্রাথমিক স্তর পর্যন্ত মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দেওয়া হচ্ছে। অথচ সে-সমস্ত জায়গায় ওঁরা কোন চক্রান্ত দেখতে পাচ্ছেন না, নৈরাজ্য দেখতে পাচ্ছেন না। আমরা দেখছি, আমাদের এখানে '৭৭ সাল থেকে '৮২ সাল পর্যন্ত নিয়মিত সুষ্ঠুভাবে

পরীক্ষা হয়েছে। এটাই কি নৈরাজ্য? আজকে গণ-টোকাটুকি বন্ধ হয়েছে, এটাই কি নৈরাজ্য? আজকে কিন্তু পশ্চিমবঙ্গের শিক্ষাক্ষেত্র থেকে ইংরাজী মোটেই উঠিয়ে দেওয়া হয়নি, মাধ্যমিক স্তরে বাধ্যতামূলক আছে, এবং ১২ ক্লাশের পর ইংরাজী ঐচ্ছিক। কাজেই ইংরাজী উঠিয়ে দেওয়া হয়নি। ভারতবর্ষের অন্যান্য অনেক জায়গায় প্রাথমিক স্তর পর্যন্ত মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দেওয়া হচ্ছে, অথচ সেখানে সেখানকার সরকারকে গালাগাল দেওয়া হচ্ছে না বা তার বিরুদ্ধে কোন চক্রান্তও হচ্ছে না, কেউ কোন চিৎকার করছে না। আজকে এখানে ১২ ক্লাশ পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করা হয়েছে, এটা কি অরাজকতার নমুনা? এসব যদি অরাজকতা না হয়, তাহলে ওঁরা অরাজকতা বলতে কি বলতে চাইছেন? আজকে ওঁরা নির্লজ্জের মত এই সব কথা বলছেন। আজকে এখানে ১২ ক্লাশ পর্যন্ত বিনা বেতনে পড়ার ব্যবস্থা করা হয়েছে। কয়েক হাজার প্রাথমিক, মাধ্যমিক এবং নিম্ন-মাধ্যমিক নতুন স্কুল করা হয়েছে। সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবসদের জন্য মেন্টেনেন্স গ্রান্ট এবং বুক গ্রান্ট দেবার ব্যবস্থা করা হয়েছে। এসব কি অরাজকতা সৃষ্টি করার জন্য করা হয়েছে? আর তা যদি না হয়ে থাকে তাহলে ওঁরা অরাজকতা বলতে কি বলতে চাইছেন, তা আমরা বুঝতে পারছি না। আমরা আমাদের ৩৬ দফা কর্মসূচীকে সম্পূর্ণভাবে রূপ দেবার চেষ্টা করে চলেছি, কিন্তু এই সীমাবদ্ধ সাংবিধানিক কাঠামোর মধ্যে সব কিছু করা সম্ভব নয়। তবে আমরা প্রমাণ করে দিয়েছি যে, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও সদিচ্ছা থাকলে কিছু কিছু কাজ অন্তত করা যায়। যেটা কংগ্রেস ৩০ বছরেও পারেনি সেটা আমরা ৫ বছরে করে দিয়েছি। কাজেই আমি আর বিশেষ কিছু বলতে চাই না, রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** একটি ঘোষণা আছে। আমি শ্রীনির্মলকুমার বসুর নিকট থেকে আনন্দবাজার পত্রিকার সম্পাদক, মুদ্রক ও প্রকাশকের বিরুদ্ধে অধিকার ভঙ্গ ও অবমাননার অভিযোগ-সম্বলিত নোটিশ পেয়েছি। ঐ পত্রিকায় গত ৬ই ফেব্রুয়ারী ১৯৮২ তারিখে সম্পাদকীয় মন্তব্যের দ্বারা এই অধিকার ভঙ্গ করা হয়েছে বলে তিনি উল্লেখ করেছেন। আমি মনে করি শ্রীনির্মলকুমার বসুর আনীত এই নোটিশে সভার অধিকার ভঙ্গের প্রাইমা-ফেসি অর্থাৎ প্রাথমিক আকারের অবস্থা দেখা যাচ্ছে এবং এর দ্বারা অধিকার ভঙ্গের অভিযোগ ঘটে থাকতে পারে। আমি বিষয়টি অধিকার রক্ষা কমিটিতে পরীক্ষা, অনুসন্ধান ও প্রতিবেদনের জন্য প্রেরণ করছি।

সভার কাজ আগামীকাল অর্থাৎ ১১ই মার্চ, ১৯৮২ বেলা ১টা পর্যন্ত মুলতবী রহিল।

**Adjournment**

The House was then adjourned at 7-46 p.m. till 1 p.m. on Thursday, the 11th March, 1982, at the 'Assembly House', Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

THE ASSEMBLY met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 11th March, 1982 at 1 p.m.

**Present :**

Mr. Speaker ( SHRI SYED ABUL MANSUR HABIBULLAH ) in the Chair, 21 Ministers, 4 Ministers of State and 192 Members.

[1—1-10 p.m.]

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র ঃ** স্যার, আমাদের ২ ঘণ্টা সময় দেওয়া দরকার, ফাইল করার জন্য। বেলা ৩টা পর্যন্ত দেওয়া হোক।

**শ্রীরজনীকান্ত দোলুই ঃ** কাট মোশন সাবমিট করার জন্য এটা দরকার।

**মিঃ স্পীকার ঃ** আচ্ছা দেওয়া হবে।

**শ্রীজন্মেজয় ওঝা ঃ** স্যার, আমি আর একটা কথা বলছি। গভর্ণর এ্যাড্রেসের উপর যাঁরা এ্যামেণ্ডমেণ্ট দিয়েছিলেন তাঁদের মধ্যে অনেকে এগুলি পরিবর্তনের কথা বলছেন, তা সেগুলি কি বাংলা করে দিতে হবে? কিন্তু যাঁরা বাংলাভাষী নন, তাঁদের অসুবিধা হবে।

**মিঃ স্পীকার ঃ** আমি অনুমতি দিয়েছি, আমার দপ্তর যা করার করে দেবে। আর যাঁরা বাংলা বুঝবেন না তাঁদের জন্য ইংরাজী থাকবে সেটাও ইনক্লুড করতে বলে দিয়েছি। কিছু এ্যামেণ্ডমেণ্টস ইরেগুলার আছে সকলের সুবিধার জন্যই করতে বলেছি, যাতে এ্যামেণ্ড-মেণ্টসগুলি নষ্ট না হয়ে যায়। যাঁরা বোঝবার তাঁরা ঠিকই বুঝতে পারবেন।

## STARRED QUESTIONS
### (to which oral answers were given)

### রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় বিধানসভার বিল

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯) **শ্রীঅমলেন্দ্র রায় :** স্বরাষ্ট্র (সংসদ-বিষয়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমান বিধানসভায় গৃহীত কয়টি বিল রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় আছে?

**Shri Bhabani Mukherjee :**

তেরটি বিল সম্মতির অপেক্ষায় আছে, সাতটি বিলের সম্মতি পাওয়া যায়নি, অর্থাৎ উইথ-হেল্ড কনসেণ্ট।

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি যে বিধানসভায় বিলগুলি পাশ হবার পরে এইগুলি কি সরাসরি প্রেসিডেণ্টের কাছে পাঠানো হয়?

**শ্রীভবানী মুখার্জী :** না।

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে বলবেন পাঠানোর পদ্ধতিটা কি, কোথায় কিভাবে পাঠানো হয়?

**শ্রীভবানী মুখার্জী :** পদ্ধতিটা হচ্ছে, বিধানসভায় গৃহীত হবার পর আমাদের স্পীকার মহাশয় সই করে সেইগুলি গভর্ণরের দপ্তরে পাঠিয়ে দেন, গভর্ণর সেখান থেকে প্রেসিডেণ্ট সেক্রেটারিয়েটে পাঠিয়ে দেন।

**শ্রীঅমলেন্দ্র রায় :** মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি যে, এই বিলগুলি আদৌ রাষ্ট্রপতির কাছে পেঁাছোয় কিনা অথবা এই বিলগুলি ডেলিবারেটলি, ইল্লিগ্যাল ইনটেনশ্যানালি আন-কনষ্টিটিউশানালি মাঝপথে আটকে রাখা হচ্ছে কি না? এ সম্পর্কে আপনি কি কোন খবর রাখেন?

**শ্রীভবানী মুখার্জী :** আমি তো আপনাকে পদ্ধতি বললাম—আমাদের কাছ থেকে রাজ্যপালের বাড়ী যায়, সেখান থেকে প্রেসিডেণ্টের সেক্রেটারীর কাছে পাঠানো হয়ে থাকে। তারপরে মাঝপথে কোথায় কি হচ্ছে সেটা তো আমার পক্ষে জানা সম্ভব নয়।

**শ্রীঅমলেন্দ্র রায় :** আমার প্রশ্নের জবাব ঠিকমত পেলাম না।
It is a question of upholding the prestige and the authority of the President of India.

বিলগুলি তাদের কাছে যাচ্ছে কি না, হোম ডিপার্টমেণ্ট সব বিলগুলি গভর্ণমেণ্ট অফ ইণ্ডিয়ার কাছে পাঠাচ্ছে না—হোয়েদার দিস ইজ এ ফ্যাক্ট অর নট? এগুলি সম্বন্ধে আপনার জানা আছে কি?

**শ্রীভবানী মুখার্জী :** এ সম্বন্ধে আমার কিছু জানা নেই।

**শ্রীবলাইদাস মহাপাত্র :** যে বিলগুলি প্রেসিডেণ্টের এ্যাসেণ্ট পায় নি সেগুলির নাম কি?

**শ্রীভবানী মুখার্জী :** যে সাতটি বিল এখনও রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠানো হয়েছিল কিন্তু অনুমোদন পায়নি সেগুলির নাম হল :

The Bangabasi Group of Colleges Acquisition Bill, 1981, the Sri Ramakrishna Sarada Bidya Mahapith Acquisition Bill, 1981, the Birla College of Science and Education (Taking over of Management) Bill, 1981, the Sri Ramakrishna Sarada Bidya Mahapith (Amendment) Bill, 1981, the Birla College of Science and Education Acquisition Bill, 1981, the Netaji Nagar College (Taking over of Management) (Amendment) Bill, 1981, the Bangabasi Group of Colleges (Taking over of Management) Bill, 1981.

**শ্রীরজনীকান্ত দোলুই :** এই সাতটি বিল রাষ্ট্রপতির সম্মতি পাচ্ছে না কেন—এর কারণ কি?

**শ্রীভবানী মুখার্জী :** বিলগুলি ওঁরা যে উইথ্হেল্ড করেছেন সেটা জানিয়েছেন কিন্তু এ্যাসেণ্ট না দেওয়ার কোন কারণ জানানো হয়নি।

**শ্রীকামাখ্যাচরণ ঘোষ :** রাষ্ট্রপতির কাছে যে বিলগুলি গেল সে সম্বন্ধে আমাদের জানবার কোন পদ্ধতি আছে কি?

**শ্রীভবানী মুখার্জী :** আমাদের গভর্ণরের কাছ থেকে বিলগুলি কোন্ তারিখে পাঠানো হয়েছে সে সম্পর্কে রিপোর্ট দিতে পারি, এর বেশী কিছু বলতে পারি না।

**শ্রীরজনীকান্ত দোলুই :** আপনি সুপ্রিম কোর্টে কেস করবেন কি?

**মিঃ স্পীকার :** এ ধরনের প্রশ্ন ওঠে না।

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, যে সংবিধানে ব্যবস্থা আছে রাষ্ট্রপতির কাছে যখন বিলগুলি যায় এবং অনুমোদন না পেয়ে যখন ফেরত আসে তখন কারণ দেখাতে হবে? কিন্তু এটা যখন দেখান হয়নি তখন স্বভাবতই প্রশ্ন জাগে যে বিলগুলি রাষ্ট্রপতির কাছে আদৌ পেশ করা হয়েছে কিনা। আপনি কি দয়া করে তদন্ত করবেন যে এই বিলগুলি ইল্লিগ্যালি, আনকনষ্টিটিউশ্যানালি এবং ডেলিবারেটলি রাষ্ট্রপতির কাছে পেশ করা হয়নি?

**শ্রীভবানী মুখার্জী :** কোন উত্তর নাই।

**শ্রীসুনীতি চট্টরাজ :** বিলগুলি রাষ্ট্রপতির কাছে পাঠাবার পরেও কোন কনসেণ্ট দেননি। এর পিছনে নিশ্চয়ই কোন কারণ আছে। কিন্তু উনি বলেছেন, রাষ্ট্রপতি কনসেণ্ট না দেওয়ার কোন সঙ্গত কারণ নেই---
That means that it was placed before the President. It may be assured that it was placed before the President.
কিন্তু সঙ্গত কারণেই হয়ত উনি সম্মতি দেননি। এ ব্যাপারে আপনার মত কি?

**শ্রীভবানী মুখার্জী :** এ্যাজামশান সম্বন্ধে আমি কি বলব? তাঁর দপ্তর থেকে উত্তর এসেছে যে প্রেসিডেণ্ট হ্যাজ ইউথহেল্ড কনসেণ্ট ওনলি।

**শ্রীসুনীতি চট্টরাজ :** মাননীয় স্পীকার মহাশয়,
The next meaning would be that it was placed before him and it was rejected.

**শ্রীঅমলেন্দ্র রায় :** যে বিলগুলি সম্পর্কে এ্যাসেণ্ট উইথহেল্ড করা হয়েছে অথবা ফেরত পাঠানো হয়েছে সেগুলি নিয়ে আমাদের মামলা নয়, মামলা হচ্ছে ফেরত পাঠাবার কোন অবকাশ আছে কি, সে অবকাশ কে দিয়েছে এবং সে সম্পর্কে কোন তদন্ত হবে কি না?

**মিঃ স্পীকার :** কনষ্টিটিউশানে গভর্ণরের জুরিসডিকশান সম্বন্ধে বলা আছে। এই হাউসে আপনি যদি গভর্ণর সম্বন্ধে কিছু বলতে চান তাহলে গভর্ণরকে এখানে এনে তাঁকে ইমপিচ করতে হয়।

It is expected that what is passed by the Legislature would either be assented by the Governor or if the Governor feels that the bill is to be send back he can sent it.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ অর্ডার, আপনি আইনজ্ঞ, আপনি জানেন যে সংবিধানে কোথাও নেই প্রেসিডেণ্টকে সব সময় রিজন দেখাতে হবে, তিনি রিজন দেখাতেও পারেন আবার নাও পারেন। এ নিয়ে বহু বিতর্ক আগে হয়ে গিয়েছে। মাননীয় সদস্য প্রেসিডেণ্টকে এই ধরনের কথা বলে তাঁকে এবং এই হাউসকে ইনটেনশ্যানালি অপমান করা হয়েছে। এই ধরনের কোশ্চেন করে প্রেসিডেণ্ট অব ইণ্ডিয়াকে অপমান করা হয়েছে ও হিউমিলিয়েট করা হয়েছে।
In the eye of law, in the eye of people-কে ছোট করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দিস্ ইজ ভেরী সিরিয়াস। এটা বললে প্রেসিডেণ্টকে অপমান করা হয়।

**মিঃ স্পীকার :**
You have raised a point of order. I disallow it. Please take your seat.

[1-10—1-20 p.m.]

**শ্রীঅশোককুমার বসু :** মাননীয় সদস্য বললেন যে, অমলবাবু রাষ্ট্রপতিকে এই প্রশ্ন করার ফলে নাকি তাঁকে ছোট করা হয়েছে। কিন্তু অমলবাবু এই প্রশ্ন মাননীয় স্পীকার মহাশয় ইতিমধ্যেই অনুমোদন করেছেন। সুতরাং রাষ্ট্রপতিকে অপমান করার কথা তুলে বরং তিনি মাননীয় অধ্যক্ষ মহাশয়কেই ছোট করেছেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** আপনি যে উত্তর দিলেন তার দ্বারা বোঝা যাচ্ছে যে, আপনি কিছু জানেন না।

**Dr. Zainal Abedin :** Will the Honourable Minister be pleased to State the stand and the attidude of the Government with regards to the bills not assented to by the Governor and with regard to those bills which are still pending before the President.

**মিঃ স্পীকার :** এ্যাটিচ্যুডের উপর কোন ইনফরমেশান হয় না।

**Alleged administration of Kerosene to a patient instead of saline at Calcutta Medical College Hospital**

*10. (Admitted Question No. *41) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) Whether the State Government has enquired into the circumstances under which Kerosene was administered to a patient instead of saline at the Calcutta Medical College Hospital during January, 1982 ; and

(b) if so—

(i) what are the findings ;

(ii) the steps taken by the State Government to prevent recurrence of such incidents in future ?

**Shri Jatin Chakraborty :** (a) Yes.

(b) (i) Kerosene was infused to the patient intravenously instead of glucose saline and there were some procedural and administrative lapses in the Hospital Ward.

(ii) Instructions with regard to supervision of the work of Hospital Wards by the supervisory authorities and to follow correct and safe procedures for infusion of fluids to patients have been issued.

**শ্রীরজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে স্যালাইনের বদলে কেরোসিন চালানোর ব্যাপারে মেডিকেল কলেজে যে ঘটনা ঘটেছে তার যা রিপোর্ট মেডিকেল কলেজের সুপারিন্টেণ্ডেণ্ট পাঠিয়েছেন সেটা রাইটার্স বিল্ডিংস থেকে হারিয়ে গেছে এই খবরটা কি সত্যি ?

**শ্রীযতীন চক্রবর্তী :** না এটা সত্যি নয়।

**শ্রীপতিতপাবন পাঠক :** কংগ্রেস(আই) করেছেন কিনা এরকম কোন অনুসন্ধান আছে কি ?

(কোন উত্তর নাই)

**শ্রীরজনীকান্ত দোলুই :** এই ব্যাপারে কোন ব্যবস্থা নিচ্ছেন কি এবং এ্যাডমিনিষ্ট্রেটরের বিরুদ্ধে কোন এ্যাকশান নিচ্ছেন কি ?

**শ্রীযতীন চক্রবর্তী :** এই ব্যাপারে ২টি তদন্ত কমিটি গঠন করেছি। সেখানে ৩ জন কমিটির সদস্য আছেন যথা ডাইরেক্টরেট অব হেল্থ সার্ভিসের ডাঃ পি বি চক্রবর্তী, জয়েণ্ট সেক্রেটারী শ্রীএম কে রায়, মেম্বার এবং ডাইরেক্টরেট অব হেল্থ সার্ভিস (নার্সিংয়ের) শ্রীমতী প্রতিমা দাস একটি রিপোর্ট আমাদের কাছে সাবমিট করেছেন। সেই রেকমেণ্ডেশন অনুসারে আমরা ইতিমধ্যে নির্দেশ দিয়েছি যাতে ওয়ার্ডে এটা প্রতিফলিত হয়। আমি নিজে গিয়ে দেখেছি যে, এটা প্রতিফলিত হচ্ছে।

**শ্রীসুনীতি চট্টরাজ :** আপনি দয়া করে জানাবেন কি যে এই দুর্ঘটনার জন্য ওই ফ্যামিলিকে কমপেনসেশান দেবার কোন ব্যবস্থা সরকার নিয়েছেন কি ?

**শ্রীযতীন চক্রবর্তী :** এখনো পর্যন্ত এ সম্পর্কে কোন বিচার-বিবেচনা করা হয়নি। আমরা কমিটি থেকে একটা রিপোর্ট পেয়েছি কিন্তু সেই রিপোর্ট জানাতে পারছি না কারণ ইতিমধ্যে এ নিয়ে পুলিশ পক্ষ থেকে এটা ইনভেষ্টিগেশান শুরু হয়েছে। এবং সেটা শেষ হলে তবে ব্যবস্থা নেওয়া হবে তা না হলে এটা এ্যাডভার্সলি এ্যাফেকটেড হতে পারে।

**শ্রীরজনীকান্ত দোলুই :** রিপোর্ট দেখে যারা এই কাজের সঙ্গে লিপ্ত তাদের বিরুদ্ধে কোন এ্যাকশান নেওয়া হচ্ছে কি ?

**শ্রীযতীন চক্রবর্তী :** কমিটি যে তদন্ত করেছে তাতে জানা গেছে যে, এই ব্যাপারের সঙ্গে একজন নার্স এর সঙ্গে জড়িত। এর বেশী কিছু এখনো পর্যন্ত বলতে পারছি না।

**শ্রীরজনীকান্ত দোলুই :** তাহলে আপনারা তাঁর এগেন্স্টে কি ব্যবস্থা নিচ্ছেন ?

**শ্রীযতীন চক্রবর্তী** : পুলিশ তদন্ত শেষ না হওয়া পর্যন্ত কোন স্টেপ নিতে পারছি না। পুলিশ তদন্ত করে পোষ্ট মর্টেম হয়ে কেমিক্যাল এ্যকজামিনেশান হবে। কেমিক্যাল এ্যকজামিনের পরে রিপোর্ট পাব। পুলিশ তদন্ত যাতে তাড়াতাড়ি হয় তার জন্য নির্দেশ দিয়েছি।

**শ্রীঅজয় দে** : তাকে সাসপেণ্ড করা হবে কিনা ?

**শ্রীযতীন চক্রবর্তী** : আমি তো বলছি যে, দরকার হলে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে, তবে এখনো পর্যন্ত কিছু করতে পারছি না কারণ,
That would prejudice on the investigation carried on by the police.

**শ্রীঅজয় দে** : পুলিশ রিপোর্ট যদি এ্যাডভার্স হয়, যদি দেখা যায় যে, ওই নার্স এর সঙ্গে জড়িত নয় তাহলে কি দাড়াবে ? এবং ডিপার্টমেণ্টাল এনকোয়ারি করে সব সময়ে একটা ষ্টেপ নিতে পারেন। এক্ষেত্রে ডিপার্টমেণ্টাল এনকোয়ারির অর্থ কি দাঁড়াবে ?

**শ্রীযতীন চক্রবর্তী** : আমরা দোষী সাব্যস্ত করছি এবং পুলিশ এনকোয়ারী হবার পরই যাতে যথাবিহিত শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া যায় তারজন্য ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রীঅজয় দে** : যদি পুলিশে প্রমাণিত হয় যে, তিনি দোষী নন তাহলে আপনারা কি করবেন।

**শ্রীযতীন চক্রবর্তী** : হাইপথিটিক্যাল প্রশ্নের কোন উত্তর নেই। পুলিশ রিপোর্ট পেলেই বিচার-বিবেচনা করে শাস্তির ব্যবস্থা নেওয়া হবে।

[1-20—1-30 p.m.]

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** : সার্ভিস কণ্ডাক্ট রুল অনুযায়ী পুলিশের ইনভেষ্টিগেশন চললেও যদি কেউ কোন অপরাধ করে তাহলে তার বিরুদ্ধে শো-কজ করে প্রসিডিংস করে সাসপেণ্ড করা যায় কিনা ?

**শ্রীযতীন চক্রবর্তী** : আইনজ্ঞরা পরামর্শ দিয়েছেন যে, পুলিশের তদন্ত শেষ না হওয়া পর্যন্ত কোনরকম শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা যাবে না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী** : ডিপার্টমেণ্টের কোন অফিসার এই রকম কোন নোট দিয়েছিলেন কিনা যে এখানেও সাসপেণ্ড করা যায় ?

**শ্রীযতীন চক্রবর্তী** : না।

**শ্রীজন্মেজয় ওঝা** : প্রাইমা-ফেসি এভিডেন্স-এর ভিত্তিতে কোন সরকারী কর্মচারীকে বরখাস্ত না করলে কর্মরত অবস্থায় তিনি এনকোয়ারীকে প্রেজুডিস করতে পারেন কিনা ?

**শ্রীযতীন চক্রবর্তী** : পুলিশের তদন্ত অন্য ব্যাপারে হচ্ছে। এই যে পোষ্ট মর্টেম হয়েছে তাতে মৃত্যু কিভাবে হয়েছে এই নিয়ে তারা তদন্ত করছেন। এই তদন্ত শেষ না হওয়া পর্যন্ত কোনরকম ব্যবস্থা গ্রহণ করা সঙ্গত হবে না বলে আইনজ্ঞরা পরামর্শ দিয়েছেন।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** এই যে কমিটি করেছিলেন তাঁরা কি পেসিফিক এই ঘটনাই বিবেচনা করেছেন, না অন্য জেলা সম্পর্কেও বিবেচনা করছেন?

**শ্রীযতীন চক্রবর্তী :** এই ঘটনা সম্পর্কে তদন্ত করবার জন্য নির্দেশ দেওয়া হয়েছিল।

**শ্রীঅজয় দে :** নেগলেক্ট অব্ ডিউটি দেখিয়ে যদি সাসপেণ্ড করেন তাহলে কি হয়?

**মিঃ স্পীকার :** যদি দিয়ে প্রশ্ন হয় না।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** স্যালাইন সিল করা বোতলে থাকে, তাতে কেরোসিন ঢোকাব কথা নয়। তাহলে এই বোতলটায় কি সিল ছিল না?

**শ্রীযতীন চক্রবর্তী :** সেখানে যে পদ্ধতিতে সিল্ড বোতল খোলা হয় সে সম্পর্কে সুপারিশ করা হয়েছে। নিয়ম হচ্ছে স্যালাইন প্রয়োগ করার আগে নার্স এটা খুলে ডাক্তারের হাতে দেবেন। কিন্তু সেখানে দেখা গেছে তাড়াতাড়ি করায় এগুলি খুলে রেখে দেওয়া হয় যার ফলে একটা খালি বোতলের মধ্যে কেরোসিন ঢুকিয়ে দেওয়া হয়।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** বোতল খোলা হয় এটা সত্য নয়। বোতলের মধ্যে যে ফুটো থাকে তার মধ্য দিয়ে নিডিল ঢুকিয়ে দিয়ে জল বার করতে হয়। কাজেই বোতলটি সিল্ড ছিল কিনা সেটা বলুন?

**শ্রীযতীন চক্রবর্তী :** সিল্ড ছিল কিন্তু যেহেতু আগে থেকে ভাঙা হয়। এটা ঠিক নয়। সেজন্য নির্দেশ দেওয়া হয়েছে যেন আগে থেকে ভাঙা না হয়।

**ডাঃ জয়নাল আবেদিন :**
Will the Hon'ble Health Minister be pleased to state whether similar incidents ever occurred during the last three decades in West Bengal in any Hospital?

**শ্রীযতীন চক্রবর্তী :** মেডিক্যাল কলেজে কয়েক বছর আগে আর একটা ঘটনা এই রকম ঘটেছে, সেটা তখন তদন্ত হয়নি, সমস্ত জিনিসটা চাপা পড়ে গিয়েছিল। আমি চেষ্টা করেছিলাম সেই কেসটাও এই যে তদন্ত হচ্ছে এর মধ্যে জানা যায় কিনা। কিন্তু দেখা গেল তার কাগজপত্র খুঁজে বের করে যদি তদন্ত করতে যাই তাহলে অনেক সময় লেগে যাবে। সেজন্য আমরা সেটা না নিয়ে এবং তার কাগজপত্র পেতেও দেরী হবে, ১৫ দিনের মধ্যে এই তদন্তের রিপোর্ট দেবার জন্য আমি নির্দেশ দিয়েছিলাম। এটা তদন্ত করে ঠিক ১৫ দিনের মধ্যে রিপোর্ট পেশ করেছে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** মন্ত্রিমহাশয় জানাবেন কি বোতলের কর্ক খুলে কোনদিন স্যালাইন দেওয়া হয় না, বোতল সিল্ড থাকে, তার মধ্যে নিডল ঢুকিয়ে দিয়ে স্যালাইন দেওয়া হয়, এটা তো হতে পারে যে, বোতলের মধ্যে বিষ ঢুকিয়ে দিয়ে স্যালাইন বলে রোগীর শরীরে দেওয়া হয়েছিল?

**শ্রীযতীন চক্রবর্তী :** এটা ঠিক নয়।

**ডাঃ জয়নাল আবেদিন :**
Will the Hon'ble Health Minister be pleased to state the particulars of the, patient and the disease she was suffering from ?

**শ্রীযতীন চক্রবর্তী :** না, ইনি একজন মহিলা, নাম হচ্ছে শ্রীমতী সইদা খাতুন। গত ২৬ তারিখে রিপাবলিক ডে-তে তাকে ইনজেকসান দেওয়া হয়েছিল এবং ২৭ তারিখে ভোরবেলায় ইনি মৃত্যুমুখে পতিত হন।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি ওখানে যে স্যালাইনগুলি আছে সেগুলি যে কোম্পানীর স্যালাইন সেগুলি টেষ্ট করবেন কি ?

**শ্রীযতীন চক্রবর্তী :** কোন টেষ্ট করার দরকার নেই। তদন্তে এটা প্রকাশ পেয়েছে যে, ওর মুখ ভাঙার জন্য এই ধরনের একটা ঘটনা ঘটে গেল এবং আমি বলেছি যে, কঠোরভাবে নির্দেশ দেওয়া হয়েছে এবং আমি নিজে গিয়ে দেখেছি যে, আমার নির্দেশ প্রতিপালিত হচ্ছে।

**শ্রীসেখ ইমাজুদ্দিন :** সত্যবাবু যে কথা বলেছেন সেটা হচ্ছে যে, স্যালাইন শরীরে দেওয়া হয় সেটা সিল্ড অবস্থায় থাকবে, তার ভেতর নিড্‌ল ঢুকিয়ে নলের ভেতর দিয়ে রোগীর শরীরে যাবে। কিন্তু স্যালাইনের মুখটা খোলা ছিল কেন ?

(নো রিপ্লাই)

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** আমি কোয়েশ্চেনের উত্তরে সন্তুষ্ট নই। সিল্ড বোতলের কর্ক খুলে স্যালাইন দেওয়া হয় না।

(নো রিপ্লাই)

**শ্রীরজনীকান্ত দোলুই :** এটা কি সত্য যে, ঐ নার্স আপনার সঙ্গে দেখা করেছিলেন এবং আপনার দলের লোক বলে আপনি তাঁকে ক্ষমা করেছেন ?

**শ্রীযতীন চক্রবর্তী :** আমার সঙ্গে কোন নার্স দেখা করেনি এবং আমি এই সম্পর্কে খুব সজাগ।

### Admission of students in Medical Colleges

*13. (S.N.). [Admitted Question No. *124 (S.N.)] **Shri Amalendra Roy:** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state the number of students admitted in each Medical College of the State in each academic session during the regime of the present Government ?

[1-30—1-40 p.m.]

**Shri Jatin Chakraborty :** The numbers of students admitted to the seven Medical Colleges in West Bengal in each academic year during the regime of the present Government are given hereunder ;—

| | Name of the Medical Colleges | | No. of students admitted per year |
|---|---|---|---|
| 1. | Medical College, Calcutta | ... | 155 |
| 2. | Nilratan Sircar Medical College, Calcutta | ... | 150 |
| 3. | R. G. Kar Medical College, Calcutta | ... | 150 |
| 4. | Calcutta National Medical College, Calcutta | ... | 150 |
| 5. | Bankura Sammilani Medical College, Bankura | ... | 50 |
| 6. | Burdwan Medical College, Burdwan | ... | 50 |
| 7. | North Bengal Medical College, Dist. Darjeeling | ... | 50 |
| | | Total— | 755 students |

The above numbers do not include admissions made in different Medical Colleges of the State under orders of the Hon'ble Hight Court.

**শ্রীঅমলেন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, আপনি যে লিষ্ট দিয়েছেন তাতে বললেন যে, এর মধ্যে কিছু ইনক্লুড করা হয়নি। যাদের ইনক্লুড করা হয়নি তার সংখ্যা এক্সক্লুসিভলি ও এবং এর মধ্যে ইচ সেশানে কোন্ কলেজে কতজন ভর্তি হয়েছে জানাবেন কি?

**শ্রীযতীন চক্রবর্তীঃ** কলেজ হিসাবে দিতে পারছি না। তবে ১৯৭৮-৭৯ সালে ৬জনকে ভর্তি করতে বাধ্য হয়েছি হাইকোর্টের এ্যাড ইণ্টারিম অর্ডারে। ১৯৭৯-৮০ সালে আমরা সবসুদ্ধ ৯জনকে ভর্তি করতে বাধ্য হয়েছি এবং ১৯৮০-৮১ সালে ১৬জনকে ভর্তি করতে বাধ্য হয়েছি।

**শ্রীঅমলেন্দ্র রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, এই যে ছাত্রছাত্রী ভর্তি করা হয়েছে, এদের ম্যাটারটা কি, কোর্টে কবে অর্ডার হয়েছে এবং কোন্ কোর্টে হয়েছে এই বিষয় সম্পর্কে কি আপনার কাছে ইনফরমেশান আছে এবং সেটা আপনি দিতে পারবেন কি?

**শ্রীযতীন চক্রবর্তীঃ** দুই রকমের ভর্তি হবার জন্য অর্ডার দেওয়া হয় হাইকোর্টের পক্ষ থেকে। এক রকম হচ্ছে, জয়েণ্ট এণ্ট্রান্স এক্জামিনেশনে যারা অনুপযুক্ত বিবেচিত হয়েছে অর্থাৎ ফেল করেছে, উপযুক্ত নম্বর পায়নি, কিন্তু হাইকোর্টে গিয়ে এ্যাপিল করবার পরে সেখান থেকে এ্যাড ইণ্টারিম অর্ডার দিয়েছে যে, তাদের নিতে হবে। আর এক রকম হচ্ছে, জয়েণ্ট এণ্ট্রান্স এক্জামিনেশন স্কীমে ভর্তি হওয়ার জন্য উপযুক্ত বলে বিবেচিত হয়েছে—যেমন ডেণ্টাল কলেজে ভর্তি হওয়ার জন্য উপযুক্ত হয়েছে, এক বছর সেখানে পড়বার পরে হাইকোর্টে গিয়ে বলেছে যে, আমরা অন্য স্কীমে ভর্তি হতে চাই, এই রকম কেসেও অর্ডার দিয়েছে এবং সেই এ্যাড ইণ্টারিম অর্ডারের ফলে আমরা নিতে বাধ্য হয়েছি এবং এর ফল হচ্ছে যে, হাইকোর্টের অর্ডারে এদের ভর্তি করতে গিয়ে এদের থেকে যাদের নম্বর বেশী তাদের আমাদের বাদ দিতে হচ্ছে কারণ আসনসংখ্যা আমাদের সীমাবদ্ধ।

**শ্রীঅমলেন্দ্র রায় :** তাহলে পরিষ্কার বলুন হাইকোর্টের অর্ডারে যাদের নেওয়া হল, তাদের নিতে গিয়ে যারা জয়েণ্ট এণ্ট্রান্সে কোয়ালিফাই করেছে এইরকম কিছু ছাত্রকে বাদ দিতে হয়েছে?

**শ্রীযতীন চক্রবর্তী :** হ্যাঁ বাদ দিতে হয়েছে, কারণ সীটের সংখ্যা সীমিত, আপনারা যদি জানতে চান কে কে করেছেন, আমার কাছে জজের নাম আছে, জাষ্টিস পি কে বোস, তিনি ১৪টি ক্ষেত্রে অর্ডার দিয়েছেন এবং জাষ্টিস বি সি বসাক তিনি দিয়েছেন দুটি, পি কে বসু আরও দিয়েছেন ২টি আর জাস্টিস বসাক ১৯৮১-৮২ সালে দিয়েছেন ৪টি। মাননীয় সদস্যরা যদি জানতে চান তবে আমি এর তালিকা দিতে পারি।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন অভিযোগ হয়েছে এবং এই বিধানসভায় বিভিন্ন সদস্য বারেবারে তা তুলেছেন, মেডিক্যাল কলেজগুলিতে ছাত্র ভর্তির ব্যাপারে তপশীল জাতি এবং উপজাতির যে কোটা আছে সেই কোটা কি লংঘন করা হয়েছে?

**শ্রীযতীন চক্রবর্তী :** তা নয়। আমার কাছে ফিগার আছে। সংরক্ষিত যে আসন তাদের জন্য আছে, তার সংখ্যা হল সিডিউল্ড কাস্টের জন্য ফিফ্‌টিন পারসেণ্ট—প্রায় ১০০, আর সিডিউল্ড ট্রাইবসের জন্য ফাইভ পারসেণ্ট প্রায় ৩৫টি, বরাবরই সেটা আমরা নিয়ে থাকি।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** প্রতি বছর ইচ্ এ্যাকাডেমিক ইয়ারে যে পরিমাণ সংরক্ষিত সীট আছে সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবসের জন্য, তা যদি অনুসরণ করা হয়ে থাকে তাহলে প্রতি বছরে ক'জন করে ছাত্র নেওয়া হয়েছে বলবেন কি?

**শ্রীযতীন চক্রবর্তী :** সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবস্‌দের জন্য যে পরিমাণ আসনসংখ্যা নির্ধারিত আছে, সেই অবধি যদি ছাত্র না আসে তাহলে নেবার প্রশ্ন আসে না, যদি সেই অবধি আসে, তবে আমরা যে সংখ্যা নির্ধারিত রেখেছি রিজার্ভড হিসাবে, সেই জায়গায় নেওয়া হয়ে থাকে।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** অভিযোগ হচ্ছে।

**শ্রীযতীন চক্রবর্তী :** সেই অভিযোগ মিথ্যা।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন—ক্যালকাটা মেডিক্যাল কলেজগুলিতে যে নাম্বারগুলি নেওয়ার কথা এছাড়া হাইকোর্টের অর্ডারে আরও ভর্তি হয়েছে, আবার বললেন কিছু ছাত্র বাদ দেওয়া হয়েছে, কোনটা ঠিক? একবার বললেন এতগুলি সীটে ভর্তি হয়েছে, আবার বললেন বাদ দেওয়া হয়েছে।

**শ্রীযতীন চক্রবর্তী :** সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবস প্রার্থী হলেই আমরা নিই না। কোয়ালিফাইং ৫০০ নম্বরের মধ্যে ১২৫ নম্বর পেলে তাদের উপযুক্ত বলে বিবেচনা করি। যদি ১২৫-এর নীচে হয়, তাহলে সিডিউল্ড কাস্টস বা সিডিউল্ড ট্রাইবস প্রার্থী হলেই আমরা নিতে পারিনা।

[1-40—1-50 p.m.]

**শ্রীসন্তোষকুমার রাণা :** কোয়ালিফাইং মার্ক থাকা সত্ত্বেও এবং কোটায় সংখ্যা থাকা সত্ত্বেও গত বছর নেওয়া হয়নি, এটা কি আপনি জানেন?

**শ্রীযতীন চক্রবর্তী :** কেসটা যদি আমার কাছে পাঠান তাহলে দেখবো কেন নেওয়া হয়নি।

**শ্রীসন্তোষকুমার রাণা :** আমি প্রশ্ন করতে চাচ্ছি গত বছর কত সংখ্যক সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবস ছাত্র এইসব মেডিক্যাল কলেজে ভর্তি হয়েছে তার সংখ্যা কি বলতে পারেন?

**শ্রীযতীন চক্রবর্তী :** এটা এখনই জবাব দেওয়া সম্ভব নয়, নোটিশ দেবেন জবাব দিয়ে দেবো। ধরুন ১২৫ নম্বর পেলে তবে সিডিউল্ড কাস্টস বা ট্রাইবস কিংবা জেনারেল ছাত্রদের ভর্তি করবো এই ঠিক আছে। কিন্তু হাইকোর্টের বিচারপতি, তাঁরাই তো এখন দেশ চালাচ্ছেন, তাঁরা বলে দিলেন এদের নিতে হবে কোয়ালিফাইং মার্ক না থাকা সত্ত্বেও, তখন কোয়ালিফায়েড ছাত্রদের বাদ দিয়ে তাদের নিতে হোল।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** এর মধ্যে মাননীয় মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর রেকমেণ্ডেসনে কতজনকে ভর্তি করা হয়েছে?

**শ্রীযতীন চক্রবর্তী :** আমাদের সময়ে আমার রেকমেণ্ডেসনে একজনকেও ভর্তি করা হয়নি। এটা কংগ্রেস আমলে হোত।

**শ্রীসুনীতি চট্টরাজ :** চীফ মিনিষ্টারের কত কোটা আছে?

**শ্রীযতীন চক্রবর্তী :** ১০ জনের কোটা আছে। তার মধ্যে বিভিন্ন ষ্টেট থেকে যেমন ত্রিপুরা, অন্ধ্র, জম্মু-কাশ্মীর ইত্যাদি জায়গা থেকে যেসব রেকমেণ্ডেসন আসে তাদের তিনি অনুমোদন দেন।

**শ্রীসুনীতি চট্টরাজ :** এই ১০ জনের এই সব মেডিক্যাল কলেজে ভর্তি হওয়ার কি প্রসিডিওর সেটা কি এখন বলতে পারেন?

**শ্রীযতীন চক্রবর্তী :** কতকগুলি রাজ্য আছে যেখানে সিডিউল্ড কাষ্টস, সিডিউল্ড ট্রাইবস যারা উপযুক্ত নম্বর পায়নি বা সংখ্যালঘু সম্প্রদায় থেকে যেসব রেকমেণ্ডেসন আসে, তিনি সগুলি পুনর্বিবেচনা করেন। স্বাস্থ্য দপ্তর থেকে কোন সুপারিশ করা হয় না।

**শ্রীসুনীতি চট্টরাজ :** চীফ মিনিষ্টারের যে কোটা আছে, সেখানে ভর্তি হবার প্রসিডিওরটা কি—আমরা শুনেছি যে ৫০% ডোনেসন দিলে তাদের ভর্তি করা হয়?

**শ্রীযতীন চক্রবর্তী :** এই সমস্ত জিনিস কংগ্রেসের সময় হয়েছে। কংগ্রেস এম এল এ'রা এই রকম করতো। আমাদের সময়ে এই রকম হয়নি।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** এই রকম স্পেসিফিক ইনস্ট্যান্স দিলে আপনি কিছু করবেন?

(উত্তর নাই)

**শ্রীজন্মেজয় ওঝাঃ** মাননীয় মুখ্যমন্ত্রী ১০ জনের নাম পাঠাতে পারেন—আমরা জানতে চাইছি তিনি যে নাম পাঠাবেন তার নিয়মটা কি?

**শ্রীযতীন চক্রবর্ত্তীঃ** আলাদাভাবে এই ব্যাপারে কোশ্চেন করবেন, মুখ্যমন্ত্রী তার জবাব দেবেন।

**শ্রীরজনীকান্ত দোলুইঃ** মন্ত্রিমহাশয় হাইকোর্ট সম্পর্কে একটা কথা বলেছেন। এই ব্যাপারটা কি সুপ্রীম কোর্টে নিয়ে যাবেন?

**শ্রীযতীন চক্রবর্ত্তীঃ** ১৯৮১-৮২ সালে এই রকম কতকগুলো ইণ্টারিম অর্ডার দেওয়া হয়েছে, সেই ইণ্টারিম অর্ডার সম্পর্কে কয়েকটি ক্ষেত্রে আপিল করা হয়েছে। কিন্তু অন্যগুলো সম্পর্কে আপিল এইজন্য করা হয়নি, কারণ যাদের অর্ডার দেওয়া হবে—এটাই ইনফ্রাকচুয়াস হবে, কারণ চার বছর ওদের অলরেডি করা হয়ে গেছে।

## Adjournment Motion

**মিঃ স্পীকারঃ** আজ আমি শ্রীবিজয় বাউরী, শ্রীসামসুদ্দিন আহমেদ, শ্রীরজনীকান্ত দোলুই ও শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র মহাশয়-এর কাছ থেকে মোট চারটি মুলতবী প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথম প্রস্তাবে শ্রীবাউরী পুরুলিয়া জেলায় খরা পরিস্থিতি সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাবে শ্রীআহমেদ সমগ্র পশ্চিমবঙ্গে বিশেষ করে মালদহ ও নদীয়ার আইন-শৃংখলার অবনতি সম্পর্কে, তৃতীয় প্রস্তাবে শ্রীদোলুই বাংলা বন্ধের ব্যাপারে হাইকোর্টের নির্দেশ অমান্যের ফলে জনমানসে অসন্তোষ সম্পর্কে এবং চতুর্থ প্রস্তাবে শ্রীমৈত্র পশ্চিমবঙ্গের সমস্ত জেলায় বিশেষতঃ গ্রাম-বাংলায় খাদ্য ও অন্যান্য নিত্য ব্যবহার্য দ্রব্যের সরবরাহ ব্যবস্থার অবনতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। প্রথম, দ্বিতীয় ও চতুর্থ প্রস্তাবের বিষয় সদস্য মহাশয়গণ রাজ্যপাল-এর ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের আলোচনার সময় উল্লেখ করবার সুযোগ পাবেন। তৃতীয় প্রস্তাবের বিষয়বস্তু এখনও সাব-জুডিস তাই আমি সবগুলি মুলতবী প্রস্তাবে আমার অসম্মতি জানাচ্ছি। তবে প্রত্যেক রাজনীতিক দলের একজন করে সদস্য সংশোধিত প্রস্তাবের বয়ানটি সভায় পাঠ করতে পারেন।

**শ্রীবিজয় বাউরীঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হলো :—পুরুলিয়া জেলায় খরা পরিস্থিতি—বিগত বৎসর পুরুলিয়া জেলায় প্রায় সর্বত্র বৃষ্টি না হওয়ায় এবং পোকার আক্রমণের ফলে প্রচুর পরিমাণে ফসলহানি ঘটেছে। গরীব চাষী, বর্গাদার, ক্ষেতমজুর, নিম্ন-মধ্যবিত্তের অবস্থা অত্যন্ত শোচনীয়। সারা জেলায় বিশেষ করে জেলার উত্তরাংশে রঘুনাথপুর, নাতুরিয়া, সাঁতুড়িপাড়া, কাশীপুর প্রভৃতি ব্লকে সাধারণ মানুষ দুর্ভিক্ষের কবলে পড়েছে। গরীব মানুষের জন্য রিলিফের মাধ্যমে কাজ বা সাহায্য একেবারে বন্ধ। ফলে অর্ধাহারে-অনাহারে মানুষকে দিন কাটাতে হচ্ছে। পানীয় জলের সঙ্কট

চরম আকার নিয়েছে। ফলে নানাপ্রকার সংক্রামক রোগ শুরু হয়েছে। এবং তা ছড়িয়ে পড়ার সম্ভাবনা রয়েছে। এই সুযোগে ব্যবসায়ীরা প্রতিটি জিনিসের দাম বাড়িয়ে ব্যাপক-হারে মুনাফা লুটছে। অথচ এই খরাকে চিরতরে বিদায় দেওয়ার জন্য কোন ব্যাপক সেচ প্রকল্প গ্রহণ করা হয়নি। এই উদ্ভূত পরিস্থিতিকে মোকাবিলা করতে সরকার ব্যর্থ। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। তাই অবিলম্বে পুরুলিয়া জেলাকে খরা এলাকা হিসাবে ঘোষণা করতে সমস্ত মানুষকে বাঁচানোর দায়িত্ব গ্রহণ করার জন্য আলোচনা হোক।

**Shri Shamsuddin Ahmed :**

This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, viz., deterioration in law and order situation throughout the State of West Bengal. Dacoity, murders, snatching, arson, rape, lifting of cattles, unlawful occupation of land and houses, removal of electric cables and poles, pump sets, shallow tubewells etc. have become the day to day affairs and these are happening before the police and the administration.

Malda district and Nadia district are noted as places of murders. Up till now, 71 murders have been committed in the district of Malda. 4 murders occurred on 19.2.82. Even this year, innumerable dacoity and cattle lifting incidents have taken place in Malda district. Thus a reign of terror is prevailing throughout the State.

[1-50—2-00 p.m.]

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন।

পশ্চিমবঙ্গে খাদ্য ও নিত্যব্যবহার্য দ্রব্য সরবরাহ ব্যবস্থার অবনতি।

পশ্চিমবঙ্গের সমস্ত জেলায় বিশেষত: গ্রাম-বাংলায় ধান, চাল, ডাল, গম সহ সকল প্রকার খাদ্যদ্রব্যের এবং একমাত্র বীট, গাজর ব্যতীত সকল প্রকার তরিতরকারি মূল্যের ঊর্ধ্বগতির ধারা অব্যাহত রহিয়াছে। মাছ ও দুধ দুষ্প্রাপ্য। বর্তমানে এই মূল্যবৃদ্ধি সাধারণ ছোট চাষী, কৃষি-মজুর, ছোট দোকানদারদের ক্রয়ক্ষমতার বাহিরে চলিয়া গিয়াছে। গ্রামাঞ্চলে রেশন ব্যবস্থা ভাঙিয়া পড়ার মুখে। মডিফায়েড রেশনে বরাদ্দকৃত রেশনের মোট মূল্য একযোগে সংগ্রহ করিতে না পারায় অধিকাংশ গ্রামবাসী তুলিতে পারে না। সেই সকল রেশনের জিনিস কিন্তু খাতায় খরচ দেখাইয়া যথারীতি কালোবাজারে চলিয়া যাইতেছে। গত কয়েক বৎসর যাবৎ রেশন কার্ড পাওয়া যায় নাই ফলে প্রতি গ্রাম-পঞ্চায়েতে শত শত লোকের রেশন কার্ড নাই। অথচ বহু ভুয়া রেশন কার্ড এম আর ডিলারের বাক্সে দেখা যায়, শহরাঞ্চলে ভরতুকী দিয়া বহু জিনিস রেশনে সরবরাহ করা হয় কিন্তু গ্রামাঞ্চলে রেপসীড়টুকুও ন্যায্যমূল্যে পাওয়া যায় না। অনাহারে গত ছয় মাসে অন্তত: সাতজন একমাত্র মালদহ জেলাতেই প্রাণ হারাইয়াছেন। রেশন দোকানে জনতা শাড়ী, ধুতি পাওয়া যায় না। মন্ত্রী বলেন পাওয়া যায়। গ্রামাঞ্চলে মানুষ আজ অভুক্ত এবং বিবস্ত্র। পঞ্চায়েতে কোন কাজ নাই। কাজ ২/১ দিন হলেও প্রধানের

লোক ছাড়া কেউ কাজ পায় না। আলোচনার সুযোগ নাই কিন্তু সমস্যাটি জীবন-মরণের। তাই এই মুলতবী প্রস্তাবের বিষয়টি আপনি বিবেচনা করবেন।

**শ্রীরজনীকান্ত দোলুই ঃ**

This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,—Serious resentment in public due to violation of the orders of High Court by Government officials in connection with Bangla Bundh.

A prima facie case of contempt of High Court has been established against the State Government and its three officers namely the Chief Secretary, Commissioner of Police and the Chairman of Calcutta State Transport Corporation for alleged violation of the orders passed by the Calcutta High Court on the 16th January, 1982 in the Bangla Bundh Case.

The action of the State Government in supporting the Bangla Bundh called by Left Front has created an impression that the Left Front Government in West Bengal is functioning in an authoritarian manner.

This has caused serious public resentment. The role of the Government and the conduct of these officials should be discussed in the House adjourning other business.

**মিঃ স্পীকার ঃ** মুখ্যমন্ত্রী আগামী ১৩ই মার্চ শনিবার ১-৩০ টার সময় গ্রেট ইষ্টার্ণ হোটেলে মাননীয় সদস্যদের জন্য একটি নিমন্ত্রণ-এর ব্যবস্থা করেছেন। আপনাদের কার্ড বিলি করা হচ্ছে। অনুগ্রহ করে যদি কোন সদস্য না পেয়ে থাকেন তাহলে আমাকে জানাবেন।

### Calling attention to matters of urgent public importance

**মিঃ স্পীকার ঃ** আমি নিম্নলিখিত বিষয়গুলির উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা :--

১। বিগত ১০ই সেপ্টেম্বর, ১৯৮১ ঘূর্ণিঝড়ে দীঘার সমুদ্রোপকূলে নিখোঁজ অথবা নিহত মৎস্যজীবীদের সম্পর্কে সরকারী ব্যবস্থা---শ্রীবলাইলাল দাস মহাশয়, শ্রীপ্রবোধচন্দ্র সিংহ এবং শ্রীকিরণময় নন্দ,

২। বিগত ঘূর্ণিঝড়ে দীঘার সমুদ্রে নিখোঁজ ধীবরদের সরকারী সাহায্য---শ্রীজন্মেজয় ওঝা,

৩। কলিকাতায় সরকারী বাস ও ট্রামের সংখ্যাল্পতায় জনসাধারণের দুর্গতি—শ্রীজন্মেজয় ওঝা,

৪। গত ৯ই মার্চ তারিখে নদীয়ায় ২জন যুবকের হত্যা---শ্রীজন্মেজয় ওঝা,

৫। পানিহাটি বঙ্গোদয় কটন মিলে লক-আউট---শ্রীগোপাল ভট্টাচার্য,

6. Issue of fake Ration Cards—Shri Rajani Kanta Doloi,

7. Spurt in number of rape cases—Shri Rajani Kanta Doloi,

8. Uuauthorised tall buildings—Shri Rajani Kanta Doloi,

9. Prima facie case of contempt of High Court against State Government —Shri Rajani Kanta Doloi,

10. Disturbances on the 7th March, 1982—Shri Rajani Kanta Doloi & Shri Birendra Kumar Maitra
11. Alleged Murder of 2 persons on the 10th March, 1982, at Ranaghat —Shri Rajani Kanta Doloi,
12. Anarchy in Calcutta Police—Shri Rajani Kanta Doloi,
13. Anomalies in allotment of Flats in Salt Lake area —Shri Rajani Kanta Doloi,
14. Dacoity in Ballygunj and Lake P.S. —Shri Shamsuddin Ahmed & Shri Krishnadas Ray,
15. Discontinuation of the Training of C. H. V. at Contai Block IV —Dr. Rashbehari Pal,
16. Cease work by a section of non-teaching staff from 16th March, 1982 —Shri Santasri Chattopadhyay,

১৭। কলিকাতা কর্পোরেশন কর্তৃক অশোধিত ও দূষিত জল সরবরাহ—শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

১৮। ১৫টি জুটমিলে লক-আউট ও তৎজনিত বেকারী ও পাটচাষীদের অবস্থা—শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র।

আমি শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় কর্তৃক Cease work by non-teaching staff-এর উপর দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটির নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রিমহোদয়, যদি সম্ভব হয়, ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রীভবানী মুখার্জী ঃ** শনিবার।

**মিঃ স্পীকার ঃ** গতকাল গোঘাটের ঘূর্ণিঝড়ের ব্যাপারে একটা নোটিশ পেয়েছি। এর জবাব এবং বলাইবাবু দীঘার সমুদ্রোপকূল সম্পর্কে যেটা দিয়েছেন সেটাও এর সঙ্গে ইনক্লুড করে দেবেন।

**শ্রীভবানী মুখার্জী ঃ** মন্ত্রী সবটা ইনক্লুড করেই উত্তর দেবেন।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভার মর্যাদা এবং মাননীয় সদস্যদের গণতান্ত্রিক অধিকার ভঙ্গের একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি এই সভার অধিকার ও মর্যাদা রক্ষার একমাত্র অধিকর্তা তাই বিষয়টির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই আইনসভার মাধ্যমে মাননীয় সদস্যদের মতামতের ভিত্তিতে আইন পাশ করা গণতান্ত্রিক রীতিসম্মত। যদি বিধানসভার অধিবেশন না থাকে সেই সময় জরুরী হলে অর্ডিন্যান্স প্রয়োগ করতে হয়। আজকে যখন আমাদের এই বিধানসভার অধিবেশন চলছে তখন আমাদের সামনে ৭টি অর্ডিন্যান্স প্লেসড হয়েছে অথচ শুনছি আগামী ১৩ই মার্চ এই বিধানসভা বন্ধ হয়ে যাচ্ছে। গুরুত্বপূর্ণ অর্ডিন্যান্স এর মধ্যে সব রয়েছে। ক্যালকাটা (এ্যামেণ্ডমেণ্ট) অর্ডিন্যান্স—গণতান্ত্রিক অধিকার হরণ করা হচ্ছে। স্যার, আপনি এগুলি একটু দেখুন। আওয়ার হ্যাণ্ডস আর টাইট।

**মিঃ স্পীকার :** অধিকার ভঙ্গের কোন প্রশ্ন নেই, ৬ মাসের মধ্যে না আনলে ল্যাপ্স হয়ে যাবে।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** স্যার, বিধানসভার অধিবেশন যখন চলছে তখন তার মেয়াদ কয়েকদিন বাড়িয়ে দিলে ক্ষতি কি আমি বুঝতে পারছি না। স্যার, এটা শুধু অধিকার ভঙ্গের প্রশ্নই নয়, এটা একটা মর্যাদার প্রশ্নও বটে। আপনি স্যার, এ সম্পর্কে একটা সুস্পষ্ট রুলিং দিন।

**মিঃ স্পীকার :** এই অধিবেশন চলার সময় কোন অর্ডিন্যান্স হয়নি, আগে হয়েছে। যদি এর মধ্যে পাশ না হয় তাহলে ল্যাপ্স করবে।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** কিন্তু স্যার, নর্মস যেটা আছে সেটা তো ভ্যায়োলেট করা হচ্ছে। আপনি স্যার, এটা একটু দেখুন।

[2-00—2-10 p.m.]

**শ্রীরজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা রেজলিউশান আছে এবং আণ্ডার আর্টিকাল ২১৩ অব দি কনস্টিটিউসান অব ইণ্ডিয়া আমি একটা নোটিশ দিয়েছি সেটা তাহলে আলোচনা করা হোক। ৬ মাসের মধ্যে যদি কণ্টিনিউইটি ল্যাপ্স হয়ে যায় তাহলে এই ৬ মাস তো ওরা এ্যাডভাণ্টেজ নেবেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৩ তারিখে এই বিধানসভা বন্ধ হয়ে যাবে কিন্তু হাউস নাকি ক্লোজ হবে না যতদিন পর্যন্ত আমাদের সামনে রাজ্যসভার নির্বাচন হচ্ছে। আমি এই বিষয়ে আপনার মাধ্যমে একটা কথা বলতে চাই। যদি হাউস ১৩ তারিখে বন্ধ করে দেন তাহলে নিশ্চয়ই নোটিফাই করে দেওয়া উচিত যে, হাউস বন্ধ হয়ে গেল। কিন্তু হাউস চলবে না আর এম এল এ-দের ডি এ-এর টাকা পাইয়ে দেওয়া হবে—আমরা এই ব্যাপারে আপনার মাধ্যমে প্রতিবাদ করছি। আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে, যদি আগামী রাজ্যসভার নির্বাচন পর্যন্ত হাউস চালাতে চান তাহলে হাউস খোলা রাখবেন। আর যদি এটা করেন যে, হাউস রাখবেন না অথচ এম এল এ-দের কিছু টাকা পাইয়ে দেবেন তাহলে এই ব্যবস্থা থেকে আপনাকে নিবৃত্ত থাকতে অনুরোধ করছি এবং হাউসকে ক্লোজ করে দিন। যদি এটা না করেন তাহলে বুঝবো যে, গৌরী সেনের টাকা নিয়ে তছনছ করা হচ্ছে এবং এম এল এ-দের কিছু পাইয়ে দেবার ব্যবস্থা করা হচ্ছে। কাজেই আমি এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বোধ করি এই হাউসের, এই রাজ্যের, এই দেশের প্রতিটি মানুষ এই বিষয়ে আজকে অসন্তুষ্ট, বিক্ষুব্ধ এবং বিপুলভাবে অসুবিধার মধ্যে কাটাচ্ছে। ঘটনাটা হচ্ছে টেলিফোন-সংক্রান্ত।

The Left Front Government has been pleased to grant telephones at our residence and in our offices. Out of 365 days, here we do not get telephone connection for more than 30 days. Sir, when the telephone is out of order then also they send fantastic bills saying 'you have made calls to Madras, Bombay and some other places.' This is our difficulty.

টেলিফোন আজকে কি অবস্থায় এসে দাঁড়িয়েছে। এই টেলিফোন মানুষকে দ্রুত কাজের সুবিধা করে দিতে পারে, আমাদের ওখানে একটা ঝড় বা ঘূর্ণি হলে আমরা খবর নিতে পারি, আমরা পারসোন্যালি যেতে পারি না। ইকোয়ালি যাতায়াতের সুবিধা নেই, কথা বলবো তাও নেই, অথচ বিলের অত্যাচার চলে আসছে। কিন্তু তা সত্ত্বেও স্যার,

Sir, the telephone authorities realise fantastic rent, they send us fantastic bills. I will request the Minister or Parliamentary Affairs to lead a deputation in this regard or to bring unanimous resolution condemning the telephone authorities who do not give any attention to the telephone services. I being a professional man I feel great difficulty for this.

সংবাদপত্রে কথা বলতে পারি না, রুগীর সঙ্গে কথা বলতে পারি না, এলাকার সঙ্গে কথা বলতে পারি না, জেলাশাসকের সঙ্গে পারি না, আত্মীয়দের সঙ্গে পারি না।

I will request the honourable members of the House to come closer and to protect the interest of the people concerned against the mismanagement of the telephone authorities.

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাঃ জয়নাল আবেদিন সাহেব টেলিফোনের ব্যাপারে যা বললেন সেটা আমাদেরও কথা। আমরা সকলে ঐ ব্যাপারে অত্যন্ত বিব্রত। আপনি এ বিষয়ে কেন্দ্রীয় মন্ত্রীকে একটা ডি ও দিন।

**অধ্যক্ষ মহাশয় :** আপনারা জেনারেল ম্যানেজারকে লিখুন।

## Presentation of the Reports of the Committee on Estimates—1980-82

**শ্রীসুনীল বসুরায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতিক্রমে আমি এস্টিমেটস কমিটির ১৯৮০-৮২ সালের 'বন' বিভাগ সম্পর্কে ২৩তম রিপোর্ট এবং 'স্বাস্থ্য ও পরিবার কল্যাণ' বিভাগ সম্পর্কে ২৪তম রিপোর্ট এই অধিবেশনে পেশ করছি।

## Mention Cases

**শ্রীমতী ছায়া ঘোষ :** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই।

মুর্শিদাবাদ জেলার আজিমগঞ্জের একজন হোলসেলার দীর্ঘদিন ধরে ওখানে বিভিন্ন দুর্নীতিকে প্রশ্রয় দিচ্ছে। দীর্ঘদিন ধরে ওখানকার মানুষরা এ-বিষয়ে খাদ্য দপ্তরকে জানানো সত্ত্বেও কোন-রকম ব্যবস্থা গ্রহণ করা হয়নি। অবশেষে গত ১১-২-৮২ তারিখে খাদ্যমন্ত্রীর দপ্তর থেকে সাবডিভিসনাল কন্ট্রোলার মিঃ দত্ত এবং একজন ইনস্পেক্টর মিঃ বাগ গিয়ে ঐ লোকটির দোকানে হানা দেন। সে সময়ে ঐ হোলসেলার তাঁদের বারবার থ্রেট করে যে, তোমরা আমার দোকানে এভাবে হঠাৎ যখন হানা দিতে এসেছ তখন তোমরা এর উপযুক্ত প্রতিদান পাবে। এ-সমস্ত সত্ত্বেও তাঁরা তার দোকান সিজ্ করে এবং দেখা যায় যে, সেখানে ৩১ কুইন্টল একসেস্ চাল রয়েছে। এর পরে এ-বিষয়ে ১২ তারিখে (১২-২-৮২) থানায় ডাইরি করা হয়। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে থানায় ডাইরি করা সত্ত্বেও, সাবডিভিসনাল কন্ট্রোলার এস ডি ও সাহেবকে সবকিছু জানানো সত্ত্বেও অদ্যাবধি এ-বিষয়ে কোন ষ্টেপ নেওয়া হয়নি।

কাজেই ওখানকার মানুষ প্রচণ্ডভাবে বিক্ষুব্ধ। অপরপক্ষে পুলিশ তাকে পরামর্শ দিয়েছে যে, তুমি এ্যান্টিসিপেটরি বেল নিয়ে নাও, তা না হলে আমাদের ওপর বড় বেশী চাপ আসছে, আমরা তোমাকে এ্যারেষ্ট করতে বাধ্য হব। এর পরে গত ২০-২-৮২ তারিখে সে এ্যান্টি-সিপেটরি বেল নেয়। তাই আমি বলছি যে, সেই অসাধু কালোবাজারীর বিরুদ্ধে অদ্যাবধি কোন স্টেপ নেওয়া হয়নি। যাতে অবিলম্বে এ-বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হয় তার জন্য আমি বিষয়টির প্রতি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅনিল মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এখানে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, গত ৯-২-৮২ তারিখ থেকে বাঁকুড়া জেলার সমস্ত বিড়ি শ্রমিকরা ধর্মঘট করেছে। এই দীর্ঘদিন ধরে হাজার হাজার বিড়ি শ্রমিক তাদের স্বীকৃতি এবং মজুরীর দাবীতে বাঁকুড়া জেলায় ধর্মঘট করে চলেছে।

[2-10—2-20 p.m.]

এই অবস্থায় জেলাশাসক ১৬-২-৮২, ১৯-২-৮২ এবং ২৪-২-৮২ তারিখে মিটিং করেছেন কিন্তু কোন সেটেলমেন্ট হয়নি। এই সেটেলমেন্ট না হওয়ার জন্য তারা মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীকে পুনরায় অনুরোধ করছি, বিড়ি শ্রমিকদের স্বার্থরক্ষা করার জন্য যেন নজর দেন। তাদের যে সমস্ত দাবী-দাওয়া আছে যেমন, ইউনিয়নের স্বীকৃতি, মজুরি বৃদ্ধি প্রভৃতি ব্যাপারে একটা পূর্ণাঙ্গ আইন তৈরী করার জন্য আমি অনুরোধ করছি। তারা যে সমস্ত দাবী পেশ করেছে সেই দাবীগুলি মেটাবার জন্য অবিলম্বে একটা ত্রি-দলীয় মিটিং করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইতিমধ্যে বিড়ি শ্রমিকেরা যে অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে তা থেকে উদ্ধার করার জন্য তাদেরকে আর্থিক সাহায্য এবং কাজের ব্যবস্থা করার জন্য আমি ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যদি এই ব্যাপারে কোন ব্যবস্থা নেন তাহলে প্রায় ২৫ থেকে ৩০ হাজার শ্রমিক উপকৃত হয়। ইতিমধ্যে মালিকেরা বাঁকুড়া ছেড়ে গুজরাট, মহারাষ্ট্র প্রভৃতি অঞ্চলে লুকিয়ে বেড়াচ্ছে। তাদের বিরুদ্ধে আজ পর্যন্ত কোন ব্যবস্থা নেওয়া হয়নি। শ্রমমন্ত্রী মহাশয় অবিলম্বে যাতে এই বিষয়ে হস্তক্ষেপ করেন তার জন্য অনুরোধ করছি। এখানে সমস্ত রাজনৈতিক দলের বিড়ি শ্রমিকেরা ঐক্যবদ্ধভাবে আন্দোলন করছে। ইউ টি ইউ সি, সিটু, আই এন টি ইউ সি, কংগ্রেস, ফরওয়ার্ড ব্লক প্রভৃতি সমস্ত দলের শ্রমিকেরা রয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় এই ব্যাপারে যাতে একটা ত্রি-দলীয় সম্মেলন ডাকেন এই অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসন্তোষকুমার দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা এবং শিক্ষকদের স্বার্থে আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী শ্রীপার্থ দে'র দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, শিক্ষাক্ষেত্রে অভিজ্ঞতার মূল্য অনেক বেশী। কিন্তু পে-কমিশনের রিপোর্ট অনুযায়ী অভিজ্ঞ শিক্ষকদের বয়সের সীমা ৬৫ বছরের জায়গায় ৬০ বছর করা হয়েছে। এতে করে অভিজ্ঞতার দিক থেকে শিক্ষাক্ষেত্র বঞ্চিত হবে। অভিজ্ঞ শিক্ষকদের পঠন-পাঠন থেকে ছেলে বা মেয়েরা যাতে বঞ্চিত না হয় তার জন্য আমি দৃষ্টি দিতে অনুরোধ করছি। এ ছাড়া আর একটি ব্যাপারে আমি বলছি,

পে-কমিশনের রিপোর্ট অনুযায়ী শিক্ষকদের মাহিনার ব্যাপারে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তাতে করে প্রত্যেকটি সেকেণ্ডারী এবং প্রাইমারী স্কুলের শিক্ষকেরা টাকা থেকে বঞ্চিত হচ্ছে।

**মিঃ স্পীকার:** এটা একটা পলিসি ম্যাটার, এটা নিয়ে ডিসকাসান করা যায় না।

**শ্রীসুনীতি চট্টরাজ:** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে বামফ্রণ্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছি। ঘটনাটি ঘটেছে বীরভূম জেলার সিউড়ি থানার আগ্রপলন গ্রামে। ভোর ৩টে থেকে ৬টা পর্যন্ত অবিরাম বোমাবর্ষণ এবং গ্রামের উত্তম মণ্ডলের বাড়ীর প্রত্যেক ছেলেমেয়েকে বীভৎসভাবে জখম এবং ঘরের চালা তুলে ফেলে ঘরে ঢুকে সোনার অলঙ্কার, টাকা-পয়সা, ধান যা ছিল সব নিয়ে গেছে বাকী নষ্ট করে দিয়েছে। ঘটনার পর পুলিশ ওখান থেকে একটা কুড়ুল এবং একটা লাল পতাকা উদ্ধার করেছে এবং তৎপরতার সঙ্গে অনেকগুলি আসামীকে ধরেছে। ধরার পর লক্ষ্য করা গেছে যে, ঐ সব ক্রিমিন্যালদের ছাড়াবার জন্য লোকাল প্রশাসনের উপর বীভৎস চাপ দেওয়া হচ্ছে। পুলিশ ল এ্যাণ্ড অর্ডার রক্ষার জন্য তৎপর হলে পুলিশের উপর চাপ দেওয়া হচ্ছে। গ্রামের মানুষেরা বলছে যে, তারা আতঙ্কের মধ্যে বাস করছে এবং তাদের নিরাপত্তা রক্ষার জন্য পুলিশ এগিয়ে এলে তাদের উপর এই রকম চাপ দেওয়া হচ্ছে। আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে এবং আনকনষ্টিটিউসন্যাল নেতা প্রমোদবাবু যিনি এখন অসুস্থ তাঁকে জিজ্ঞাসা করছি যে, তাঁরা কি এগুলিকে প্রশ্রয় দিচ্ছেন? আমি এটি আপনার মাধ্যমে জানতে চাই।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১লা জানুয়ারী থেকে ১লা মার্চ, এর মধ্যে ২৪-পরগণা জেলায় ১১২টি ডাকাতি হয়েছে এবং এর মধ্যে মাত্র ১৬ জন লোককে গ্রেপ্তার করা হয়েছে। দুর্ভাগ্যজনক ব্যাপার যে, একমাত্র ডায়মণ্ডহারবারেই ৪৬টি ডাকাতি হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী-পুলিশমন্ত্রী তিনি এখন এখানে নেই তাঁকে জিজ্ঞাসা করতে চাই। যত নির্বাচন এগিয়ে আসছে তত ডাকাতি বেড়ে যাচ্ছে। আমার সবচেয়ে বড় দুঃখ যে, পুলিশ নিষ্ক্রিয়। পুলিশের এই নিষ্ক্রিয়তার জন্য শুধু ২৪-পরগণায় নয়—আমি আপনাকে একটা পরিসংখ্যান দিয়েছিলাম—ডাকাতি, খুন, ব্যাঙ্ক ডাকাতি বেড়েই চলেছে। তা সত্ত্বেও মুখ্যমন্ত্রী সব সময় বলেন পশ্চিমবঙ্গের আইন-শৃংখলা অন্য রাজ্যের চেয়ে অনেক ভাল। আমরা তো অন্য রাজ্যে বাস করছি না, আমরা পশ্চিমবঙ্গে থাকি এবং গত বছর ৪৬ কোটি টাকা এবং এ বছর ৭২ কোটি টাকা পুলিশ খাতে দেওয়া হয়েছে সেটা কি ওঁর বাড়ীর সামনে পুলিশ রাখবার বা ওঁর গাড়ীর সামনে-পিছনে পুলিশ যাবার জন্য? সেজন্য দেওয়া হয়নি, পশ্চিমবঙ্গে গ্রাম-বাংলার মানুষের নিরাপত্তা ফিরিয়ে আনার জন্য, তাদের ধন, সম্পদ রক্ষা করবার জন্য দেওয়া হয়েছে। উনি সেটার জন্য চেষ্টা করুন। আমি আপনার মাধ্যমে এই কথা তাঁকে জানাচ্ছি।

**শ্রীতারকবন্ধু রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বহুদিনের প্রচেষ্টার ফলে জলপাইগুড়িতে একটি ল কলেজ প্রতিষ্ঠা করা হয়েছে এবং ইণ্ডিয়ান বার কাউন্সিল সেটিকে অনুমোদন দিয়েছেন। এখন পশ্চিম-বঙ্গ সরকারের অনুমতিটা দরকার কলেজ চালানোর জন্য। সেখানে ৩৫১ জন ছাত্রছাত্রী আছে। এই ৩৫১ জন ছাত্রছাত্রীর এবং জেলার লোকেদের মধ্যে এটা একটা গুরুত্বপূর্ণ জিনিস, তাই অনতিবিলম্বে পশ্চিমবঙ্গ সরকার যাতে কলেজটিকে চালাবার অনুমতি দেন সেজন্য আপনার মাধ্যমে আমি উচ্চশিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-20—2-30 pm.]

**শ্রীসামসুদ্দিন আহমেদঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েতমন্ত্রী যদিও তিনি এখানে নেই—দৃষ্টি আকর্ষণ করছি। এখানে আমি পঞ্চায়েতের কীর্তি তুলে ধরছি। মালদা জেলার কালিয়াচক ৩ নং ব্লকে পঞ্চায়েত সমিতির সদস্য-এর মাধ্যমে কালভার্ট, রাস্তাঘাট নির্মাণের সিদ্ধান্ত নেওয়া হয়। আপনাদের অবগতির জন্য, হাউসের অবগতির জন্য জানাচ্ছি কিভাবে লক্ষ লক্ষ টাকা অপচয় হয়েছে। কয়েকটি কনষ্টিটিউয়েন্সির কথা উল্লেখ করছি। কৃষ্ণপুর এবং লক্ষ্মীপুর নামক গ্রামে তিনটি প্রাইমারি স্কুল পঞ্চায়েত সমিতির সদস্যদের দ্বারা নির্মাণ করা হয়। আপনি শুনলে আশ্চর্য হবেন, কাজটা শেষ হলো এবং তার ৭ দিন পরে সব কটা কালভার্ট ভেঙে পড়ে গেল। আমি তাদের এই বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করার পর পঞ্চায়েত সমিতির সদস্যরা বললেন যে, ঠিক আছে, ভেঙে পড়ে যায় যাক, আবার অর্থ বরাদ্দ করা হবে। এই প্রতিশ্রুতি ওঁরা আমাকে দিলেন। সরকারের কাছ থেকে আবার টাকা পেলে আবার এইগুলি করা যাবে। ১৯৮০ সালে এই অঞ্চল বন্যাবিধ্বস্ত হয়েছিল। এখন এই কালভার্টগুলি করে যা কিছু যোগাযোগ করা হলো তা ৭ দিনের মধ্যে ভেঙে পড়লো। বন্যার জন্য মাচার উপর, পিলারের উপর প্রাইমারি স্কুল করা হলো, সেইগুলি ভেঙে পড়লো। আমি আর একটা ব্যাপার বলে শেষ করবো। কুম্ভিরা নামক গ্রামে, সেখানে যে পঞ্চায়েত রয়েছে, সেখানকার প্রাক্তন প্রধান গুটি ঘোষ মহাশয় তাঁর পরিচালনাধীনে একটা রাস্তা তৈরীর স্কীম নেওয়া হলো। তাতে ৭০ হাজার টাকা খরচ হবার পরে সেই রাস্তা পরিত্যক্ত হলো। কি দরকার ছিল সেই ৭০ হাজার টাকা খরচ করার? সেই টাকার কোন হিসাব নেই। এই সমস্ত শুনে আপনি হয়ত বিরক্ত বোধ করতে পারেন কিন্তু আমরা তা করতে পারি না। এই বন্যাবিধ্বস্ত এলাকায় এইভাবে লক্ষ লক্ষ টাকা পঞ্চায়েতের মাধ্যমে বিনষ্ট হচ্ছে, তার হিসাব কোথাও নেই। সেইজন্য আমি পঞ্চায়েত-মন্ত্রীকে অনুরোধ করবো, এই ব্যাপারে আপনি তদন্ত করুন। ৭ দিনের মধ্যে কিভাবে কালভার্ট ভেঙে পড়ে, এবং এই লক্ষ লক্ষ সাধারণ মানুষের টাকা যেন ধ্বংস না হয়, সেইগুলি ক্ষতিয়ে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীপ্রবোধ পুরকাইতঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গত ১০ই ডিসেম্বর রাতে প্রবল ঘূর্ণীঝড়ে এবং সমুদ্রের জলোচ্ছ্বাসের ফলে সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চল—কুলতলী থানার পাথরপ্রতিমা, গোসাবা প্রভৃতি অঞ্চলে জলোচ্ছ্বাস এবং ঘূর্ণীঝড়ের ফলে এবং নোনাজল ঢুকে বহু ঘরবাড়ী এবং মাঠের সমস্ত ফসল সম্পূর্ণভাবে নষ্ট হয়ে গিয়েছিল। বহু গৃহপালিত পশু গরু-বাছুর, অসংখ্য মানুষ মারা গিয়েছিল। সরকারী হিসাব অনুসারে মৃত মানুষের সংখ্যা ছিল একশতের মত। কিন্তু আমরা জানি প্রায় ৩৫০ জনের মত মানুষ মারা গিয়েছিল। এই অবস্থায় সরকারের পক্ষ থেকে সর্বত্র ত্রাণসামগ্রী এবং সাধারণ মানুষের উদ্ধার করার জন্য যা কিছু করার দরকার ছিল তা তাঁরা করতে পারেন নি—এই অবস্থা তখন ঘটেছিল। অথচ তাঁরা বলেছেন যে, সেখানে নাকি যথাযথ কাজ তাঁরা করেছিলেন। কুলতলী অঞ্চলে মানুষের কোন কাজ নেই। আমরা বলেছিলাম অপজিশান কন্ট্রাক্টর দিয়ে কাজ করান, কিন্তু তা করান হয়নি। নিজের দ[illegible] লোকেদের দিয়ে ১ হাজার কিউবিক ফিট মাটি ৩৫-৪০ টাকাতে কাটিয়ে কাজ করিয়েছে আমরা এ ব্যাপারে মন্ত্রী এবং ডিপার্টমেন্টকে, জেলাশাসককে এই কথা বলেছিলাম। অথচ আ[illegible] যদি খোঁজ নেন তাহলে দেখবেন যে, কোথাও একহাজার কিউবিক মাটি কাটাতে ৪০ ট[illegible] দরকার হয় না। সেখানকার ঘরবাড়ীহারা মানুষেরা যাতে কাজ পায় তার জন্যও বলেছিলাম [illegible]

কোন ফল হয়নি। এই অবস্থায় আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলকে যেন বন্যা-কবলিত এলাকা বলে ঘোষণা করেন।

**শ্রীঅজয়কুমার দে:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সমবায়মন্ত্রীর কাছে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগের পল্লীশ্রীতে হুগলী ডিষ্ট্রিক্ট সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক গৃহীত বাড়ীটি স্টেট ব্যাঙ্ক অফ ইণ্ডিয়াকে ভাড়া দেওয়া হয়েছিল। তারপরে প্রায় এক বছর হল সেই বাড়ীটি বিধ্বস্ত অবস্থায় পরিণত হয়েছে। তার জানালা-দরজা ভেঙে পড়েছে। আমরা ডিষ্ট্রিক্ট কো-অপারেটিভকে বলেছি। তাঁরা বলছেন যে, উর্ধ্বতন কর্তৃপক্ষের নির্দেশ নেই বলে কোন মেরামতির কাজ তাঁরা করতে পারছেন না—এইভাবে একটা সম্পদ নষ্ট হচ্ছে। সেজন্য এখানে সমবায়মন্ত্রী আছেন তাঁকে এই ব্যাপারে বিশেষভাবে দৃষ্টি দেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি এবং যথাশীঘ্র সিদ্ধান্ত যেন তিনি গ্রহণ করেন।

**শ্রীশেখ ইমাজুদ্দিন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, বিগত সরকারের আমলে মধ্যশিক্ষা পর্ষদের ম্যানেজিং কমিটি যে রুল পরিবর্তন করেছে, গত জুলাই-আগষ্ট মাসে সেই রুল অনুসারে বিদ্যালয় কর্তৃপক্ষ যখন নির্বাচন করলো তখন দেখা গেল সেই রুলের ভেতর মারাত্মক ভুল আছে। একজন সদস্য সে যদিও সেই বিদ্যালয়ের অভিভাবক ক্যাটাগরিতে থাকে তাহলেও ভোটার তালিকায় তার নাম থাকবে না। সেই জন্য অনেক বিদ্যালয়ে ইলেকসান করা সম্ভব হয়নি।

[2-30—2-40 p.m.]

ডি আই বলেছেন যে, মার্চে ইলেকশান না হলে এপ্রিলে বিল আটকে দেওয়া হবে। সম্প্রতি রুল পরিবর্তন করা হয়েছে। এই পরিবর্তন সম্পর্কে আমার সুপারিশ আছে যে, যারা ডোনর ক্যাটাগরির লোক যারা ৫০০ টাকা দেয় এই রুলটি আগস্টে চালু হলে তারা আর ডোনর ভোটার থাকতে পারছে না। ডোনর ক্যাটাগরি একেবারে উঠিয়ে দেওয়া হয়েছে। আমার ব্যক্তিগত অভিমত যে, যাতে ডোনর ক্যাটাগরি থাকতে পারে সেজন্য ব্যবস্থা নেবেন তা না হলে তাদের ব্যক্তিগত অধিকার খর্ব করা হবে। এই রুল তুলে ফেললে অনেক ডোনর ক্যাটাগরির লোকেরা হাইকোর্টে যাবেন তার ফলে ইলেকশান আটকে যেতে পারে। সেজন্য আমি বলছি যাতে ডোনর ক্যাটাগরি রাখা হয় তার জন্য ব্যবস্থা নেবেন। আমার দ্বিতীয় সুপারিশ হচ্ছে যে, এই রুলসে বলা হয়েছে যে, যাতে সিম্বল ব্যবহার না করা হয়। গ্রামে অনেক নিরক্ষর অভিভাবক বাস করেন যারা ভোটারের নাম সিম্বল দেখে ব্যবহার করেন তাদের পক্ষে এক্ষেত্রে অনেক অসুবিধা হবে। এবং এতে ভুলভ্রান্তি হবার সম্ভাবনা বেশী। আমি ইস্কুলের সঙ্গে জড়িত সুতরাং আমার সুপারিশ হচ্ছে যে, যাতে সিম্বল ব্যবহার করা হয় তার জন্য ব্যবস্থা নেবেন।

**শ্রীনীরদ রায়চৌধুরী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৪২ সালে ব্রিটিশ সাম্রাজ্যবাদের সময়ে যে আইন ছিল আজও তা চলছে। আপনি জানেন যে, পশ্চিমবঙ্গের কয়েক লক্ষ সাব-রেজিষ্ট্রি অফিসে কর্মচারী আছেন যাঁরা দলিল লেখেন। এরা টাউট বলে পরিচিত। অথচ এরা লাইসেন্সও দেন। দেশ স্বাধীন

হবার পরও যে এরা টাউট বলে পরিচিত এটা খুবই লজ্জাকর ব্যাপারে। আইনের ৮০(জি) ধারা পরিবর্তন করে এই সমস্ত তুলে দেওয়া উচিত। এই কাজে নিযুক্ত কয়েক লক্ষ মানুষ নভেম্বর মাসে পশ্চিমবঙ্গে একটা সম্মেলন করেছিলেন এবং তাতে এটা তুলে দেবার জন্য দাবী জানিয়েছিলেন। অনেকদিন ধরেই এই কাজ তারা করছেন তাদের ছেলেরা ডাক্তার, উকিল হয়েছে কিন্তু তারা জানবে তাদের বাবা টাউট। এটা খুবই লজ্জার ব্যাপার সেজন্য আমি আপনার মাধ্যমে আইনমন্ত্রীকে অনুরোধ করছি এ জিনিসটা তুলে দেবার জন্য।

**শ্রীরাসবিহারী পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি থানার ৩নং ব্লকে খরিবাপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে সেখানকার গ্রামের স্বেচ্ছাসেবক নিয়ে একটি শিক্ষাদানের ব্যবস্থা চালু হয়েছিল। ৯ দিন চালু হবার পর তার উপর হামলা শুরু হয়। এই হামলাতে সমাজবিরোধী দলের সঙ্গে একটি রাজনৈতিক দল সি পি এম সমর্থক দল জড়িত। তারা এই শিক্ষাদান চালু করতে দিচ্ছে না। প্রায় ৪/৫ মাস হয়ে গেল এখনো পর্যন্ত সি এম ও এইচ স্বাস্থ্য আধিকারিক এটা খোলার কোন ব্যবস্থা নিচ্ছেন না। এটা যাতে পুনরায় চালু হয় তার জন্য ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শ্রমমন্ত্রী ও কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের মোট ৬২টি পাটকলের মধ্যে ১৩টিতে ইতিমধ্যে লক-আউট ডিকলেয়ার করায় শত শত শ্রমিক বেকার হয়ে পড়েছে। আজকে কাগজে দেখলাম একটি রিপোর্ট বের হয়েছে যাতে বলা হয়েছে ৭২ সালের শ্রমিকদের খুঁজে এনে চাকরি দেওয়া হবে। গতবারে এই জুটমিলগুলি খোলা থাকা সত্ত্বেও পাটচাষীরা পাটের দাম পায়নি। এইবার জুটমিল বন্ধ হওয়ায় পাট কোথাও বিক্রি হচ্ছে না, আমেরিকাও পাট নিচ্ছে না। আমাদের হোম কনজামশান একমাত্র ভরসা। কৃষিমন্ত্রীকে বলতে হবে পাটচাষীরা লাগাবে কিনা। এই জুটমিলগুলি যদি এইভাবে বন্ধ হয়ে যায় তাহলে চাষীদের স্বার্থে আমাদের সরকারকে প্রস্তুত থাকতে হবে।

**শ্রীসরল দেব :** আমি এই কথার প্রতিবাদ করছি কারণ সমস্ত সেণ্ট্রাল ট্রেড ইউনিয়ন এতে ইনভলভ্‌। কাউকে পারসোনিফাই করা ঠিক নয়। জুটমিলের মালিকরাই কৃষকদের ঠকাচ্ছে।

**শ্রীসন্তোষকুমার রাণা :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পৌরমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হলো বোলপুর মিউনিসিপ্যালিটি সম্পর্কে। পশ্চিমবাংলার মোট ২০টি পৌরসভাকে মাষ্টার প্ল্যানের অন্তর্ভুক্ত করে একটি উন্নয়ন পরিকল্পনা নেওয়া হয়। পৌরমন্ত্রী বোলপুরে গিয়ে বক্তব্য রাখেন যে, ২০টির মধ্যে বোলপুর মিউনিসিপ্যালিটি অন্তর্ভুক্ত হয়েছে। কিন্তু পরে জানা গেছে যে, বোলপুর সেখান থেকে বাদ পড়ে গেছে। বোলপুরের একটি আন্তর্জাতিক গুরুত্ব আছে এবং এটা একটি ট্যুরিষ্ট সেন্টার। এখানে জনসংখ্যা ক্রমবর্ধমান। সুতরাং ...কেও ও খাড়-এ বোলপুরটা বাদ গেল কেন তা বুঝতে পারছি না। এটা হতে পারে যে, বোলপুর মিউনিসিপ্যালিটিতে শাসক পার্টির মেজরিটি নেই। কিন্তু এটা ঠিক নয়। সুতরাং এই বে... কন্সিডারেশান তাকে বাদ দিয়ে বোলপুর মিউনিসিপ্যালিটিকে ঐ ২০টি মিউনিসিপ্যালি... ভুক্ত করে মাষ্টার প্ল্যানের আওতায় আনা হোক।

[2-40—2-50 p.m.]

**শ্রীসরল দেব :** মিঃ স্পীকার, স্যার, গত এক বছর যাবৎ দেখছি বারাসতে সমাজবিরোধী-দের দৌরাত্ম্য খুব বেড়েছে বিশেষ করে মধ্যমগ্রাম অঞ্চলে। সেই অঞ্চলে সমাজবিরোধীরা একটার পর একটা খুন করে চলেছে। পুলিশের একটা অংশ তাদের সঙ্গে সক্রিয়ভাবে জড়িত। আমরা দেখেছি যাদের গ্রেপ্তার করে কোর্টে নিয়ে গেছে সেখানে কংগ্রেসী ঝাণ্ডা নিয়ে নামকরা গুণ্ডা রতন মল্লিকের মুক্তি চাই বলে কোর্টের সামনে স্লোগান দিচ্ছে। এই রতন মল্লিক এক বছরে ৪/৫টা খুন করেছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি সমাজবিরোধী বলে কথিত যারা তাদের বিরুদ্ধে যেন ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরলবাবুর সঙ্গে একটি বিষয়ে আমি একমত যে, যেই খুন করুক তাকে গ্রেপ্তার করুক, আমরা এটা চাচ্ছি। ৫ বছর ধরে আমরা একটা কথা বলছি যে, খুনী যেই হোক তাকে গ্রেপ্তার করুন, কিন্তু এই ওয়ার্থলেস গভর্ণমেণ্ট তা করতে পারছে না। এটা আমাদের অভিযোগ, এই সরকার তার জন্য সম্পূর্ণ দায়ী।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলাতে গঙ্গা এবং পদ্মার ভাঙনে প্রতি বছর বিস্তীর্ণ অঞ্চল প্লাবিত হয় এবং হাজার হাজার লোক ক্ষতিগ্রস্ত হয় এই খবর আপনি জানেন। এই বন্যা প্রতিরোধের জন্য প্রতি বছর সরকারের তরফ থেকে বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করা হয় যাতে করে ঐ গঙ্গা, পদ্মা এবং ভাগীরথীর ভাঙনকে প্রতিরোধ করা যায়। অন্যদিকে জলঙ্গী, ভৈরব নদীর ভাঙন প্রতিরোধ এবং গঙ্গা, ভাগীরথী এবং পদ্মার ভাঙন প্রতিরোধের জন্য যে পরিকল্পনা নেওয়া হয়েছে তার জন্য টেণ্ডার হয়ে গিয়েছে, কিন্তু দেখা যাচ্ছে যে, এক শ্রেণীর কণ্ট্রাক্টর এবং যারা প্রত্যক্ষভাবে কংগ্রেস রাজনীতির সঙ্গে যুক্ত তারা সবাই মিলে কাজগুলি বন্ধ করে দেওয়ার চেষ্টা করছে, কতকগুলি বাজে অজুহাত তুলে হাইকোর্টের স্টে অর্ডার পেয়েছে। আমার বক্তব্য হচ্ছে মাননীয় সেচমন্ত্রী মহাশয় তৎপর হয়ে হাইকোর্টের যে স্টে অর্ডার হয়েছে তাকে ভেকেট করবার চেষ্টা করুন, না হলে আবার মুর্শিদাবাদে ৩ কোটি টাকার কাজ বন্ধ হয়ে যাবে এবং ফলে আগামী বর্ষায় ব্যাপক অঞ্চল প্লাবিত হবে। তাই আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আইন বিভাগের সঙ্গে পরামর্শ করে চেষ্টা করুন যাতে তাড়াতাড়ি এই স্টে অর্ডারকে ভেকেট করা যায়।

**শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয় আমি আপনার সামনে উপস্থিত করছি। পানিহাটিতে ইষ্ট ইণ্ডিয়া ইণ্ডাষ্ট্রিজ-এর মালিক বিশ্বনাথ বাজাজ গত ৮-৩-৮২ তারিখে কারখানাটি বন্ধ করে দিয়েছে এবং সেখানকার সাতশো শ্রমিককে বিপদগ্রস্ত অবস্থায় অনাহারে থাকতে হবে। সবচেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে আমাদের রাজ্যের একটা ন্যাশানালাইজড ব্যাঙ্ক, এলাহাবাদ ব্যাঙ্ক, সেই ব্যাঙ্ক হচ্ছে তার ব্যাঙ্কার। সেই ব্যাঙ্ক ইষ্ট ইণ্ডিয়া বাবার ইণ্ডাষ্ট্রিজের মালিককে বলে দিয়েছে যে, তুমি যদি ইষ্ট ইণ্ডিয়া ইণ্ডাষ্ট্রিজের টেক্সটাইল ডিভিসানকে তুলে দাও বা লিজ দাও বা বিক্রি করে দাও তাহলে ওর জন্য তোমাকে কোন টাকা দেওয়া হবে না। স্যার, ইষ্ট ইণ্ডিয়া ইণ্ডাষ্ট্রিস-এর মালিকের সম্পত্তির পরিমাণ হচ্ছে ৫ কোটি টাকা এবং তাদের ব্যাঙ্ক লোন হচ্ছে ২ কোটি টাকা। কিন্তু আমি বুঝতে পারছি না সেই ব্যাঙ্ক কি করে একটা মালিককে বলে দেয় যে, ইষ্ট ইণ্ডিয়া ইণ্ডাষ্ট্রিসের টেক্সটাইল ডিভিসন হয় বন্ধ করে

দাও, বা বিক্রি কর বা লিজ আউট কর? এরকম কথা বলে ওই কারখানাটি বন্ধ করে দেবার চেষ্টা করা হচ্ছে। ওই কারখানার মালিক এখন ভাগাভাগি করে সেই কারখানা নিজেদের পরিবারের অন্য লোকের নামে ট্রান্সফার করার চেষ্টা করছে এবং তার ফলে কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। এই ব্যাপারে আমরা ইন্দিরা গান্ধী এবং কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর কাছে টেলিগ্রাম করেছিলাম, কিন্তু তা সত্ত্বেও কোন ব্যবস্থা হয়নি। কেন্দ্রীয় সরকার এসমা চালু করে ধর্মঘট বন্ধ করবার চেষ্টা করছেন, কিন্তু কোন মালিক যদি নিজে কারখানা বন্ধ করতে চেষ্টা করে তাহলে তাকে প্রতিরোধ করবার কোন ব্যবস্থা তাঁরা করেন নি। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানিয়েছিলাম এই কারখানা বন্ধ করবার ব্যাপারে আপনারা প্রতিরোধ করুন, হস্তক্ষেপ করুন। কিন্তু ইন্দিরা গান্ধী বা কেন্দ্রীয় শ্রম দপ্তর আমাদের কোন জবাব দেননি। কাজেই আমি পশ্চিমবাংলার শ্রম দপ্তর এবং শিল্প দপ্তরের কাছে অনুরোধ রাখছি ওই কারখানার মালিক যে ব্যবস্থা করছে তার বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করুন। আমাদের এ্যাসেম্বলীতে ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট সংশোধন করে বলা হয়েছে যদি কোন মালিক কারখানা বন্ধ করে তাহলে বন্ধ করবার পূর্বে কমপেনসেসনের টাকা মিটিয়ে দিতে হবে। এই মালিক ৮ তারিখে বন্ধ করবার পূর্বে ৭ তারিখে নোটিশ দিলেন যে, তোমরা তোমাদের পাওনা টাকা নিয়ে যাও। কিন্তু দুঃখের বিষয় তাঁরা কাউকে কোন টাকা-পয়সা দিলেন না। কাজেই আমি শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি যে, আইন আমরা পাশ করেছি সেই আইন মোতাবেক মালিককে বাধ্য করা হোক অবিলম্বে কারখানার শ্রমিকদের পাওনা টাকা মিটিয়ে দিতে অথবা তারা অবিলম্বে কারখানা খুলুক। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীব্রজগোপাল নিয়োগী:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। দুর্গাপুর হাইওয়ে রোড বর্ধমান, হাওড়া এবং হুগলীর উপর দিয়ে গেছে। কংগ্রেসী আমলে অনেক জমি দখল করা হয়েছিল এবং সেই রাস্তায় মাটির কাজ শেষ হয়ে গেছে। কিন্তু দুঃখের বিষয় কেন্দ্রীয় সরকারের টালবাহানার জন্য সেই কাজ বন্ধ হয়ে রয়েছে। ওই রাস্তা করবার সময় বিরাট খাল তৈরী হয়েছে এবং তার ফলে সেখানে বন্যা হয় এবং ওই জায়গায় সমাজবিরোধীদের একটা ড্রেন তৈরী হয়েছে। কাজেই আমি অনুরোধ করছি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা এনে এই রাস্তা যেন অবিলম্বে চালু করা হয়। আমি আশা করি আমাদের পূর্তবিভাগ এই ব্যাপারে দৃষ্টি দেবেন।

**শ্রীদেবনারায়ণ চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকা পাণ্ডুয়া সম্বন্ধে কিছু বলতে চাই। শিমলাগড়, গোয়ারা, চাঁপাহাটি, নিয়ালা প্রভৃতি গ্রামগুলিতে বালিখাদ খোঁড়া হচ্ছে এবং তার ফলে চাষীর জমি নষ্ট হচ্ছে, ক্যানেলের পাড় কেটে মাটি তোলা হচ্ছে এবং ডিপ টিউবওয়েল যেগুলো ১/১২ লক্ষ টাকা খরচ করে তৈরী করা হয়েছিল সেগুলোও নষ্ট করা হচ্ছে। তারা বলছে মহামান্য হাইকোর্ট এই সমস্ত বালিখাদ তৈরী করবার জন্য অনুমতি দিয়েছে। তারা এই বাবদ পশ্চিমবঙ্গ সরকারকে কোন রয়্যালটিও দিচ্ছে না। তারা এই যে কাজ করে চলেছে তাতে রেলওয়ে লাইনের ক্ষতি হচ্ছে, সাধারণ মানুষের অসুবিধা হচ্ছে। আমরা এই বিধানসভায় ভূমিসংস্কার আইন পাশ করে রাষ্ট্রপতির কাছে পাঠিয়েছি তাঁর স্বাক্ষরের জন্য। তিনি যদি সেই বিলে স্বাক্ষর দিতেন তাহলে পশ্চিমবঙ্গ সরকারই এর মোকাবিলা করতে পারতেন। কাজেই আমি ভূমিরাজস্বমন্ত্রী এবং পশ্চিমবঙ্গ

সরকারের কাছে অনুরোধ রাখছি মহামান্য রাষ্ট্রপতি যাতে আমাদের সেই ভূমিসংস্কার আইন পাশ করে দেন তার জন্য আপনারা চেষ্টা করুন। পাণ্ডুয়াতে জমি নষ্ট হচ্ছে, রেলওয়ে লাইন ধ্বংস করা হচ্ছে একথা জানিয়ে আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে টেলিগ্রাম পাঠান এই আবেদন আমি রাখছি।

[2-50—3-00 p.m.]

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিষয়টা অতি সাধারণ হলেও অসাধারণ পর্যায়ে চলে যাচ্ছে। তিন বছর আগে উত্তরপাড়া জেনারেল হাসপাতালের এ্যাম্বুলেন্সটিকে স্বাস্থ্য দপ্তর ট্রান্সপোর্ট বিভাগে পাঠান মেরামতের জন্য এবং এই ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী নির্দেশ দেবার পরেও সেই এ্যাম্বুলেন্স উত্তরপাড়া জেনারেল হাসপাতালে এখনও ফিরে আসেনি এবং যে গাড়ীটি দিয়ে কাজ চালান হচ্ছে সেটি ঝরঝরে। তা দিয়েই রুগীদেব ভর্তির জন্য আনা হয় এবং কলকাতা হাসপাতালেও পাঠানো হয়ে থাকে। গাড়ীর অবস্থা এতই খারাপ যে, যে-কোন দিন যে-কোন মুহূর্তে আইন-শৃংখলার সমস্যা দেখা দিতে পারে, এবং হাসপাতালে অচলাবস্থা দেখা দেবে। আজকে তিন বছর হল একটি এ্যাম্বুলেন্সকে ট্রান্সপোর্ট বিভাগে পাঠানো হয়েছে, এই তিন বছরের মধ্যে কেন এব মেরামতি হয়নি, মাননীয় অস্থায়ী স্বাস্থ্যমন্ত্রী তৎপর, তিনি এই বিষয়ে হস্তক্ষেপ করুন এবং যে অফিসার দায়ী এর জন্য, তার বিরুদ্ধে যেন ব্যবস্থা নেওয়া হয়, এই হচ্ছে দাবী।

**শ্রীরেণুপদ হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে—মগরা থানার বাঁকাদাঁড়, মুকুন্দপুর ইত্যাদি কয়েকটি গ্রামে বসন্ত রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে, ৬জন লোক মারা গেছে এবং বহু লোক আক্রান্ত হয়েছে। দুঃখের বিষয় যে, সেই জায়গায় টীকা দেওয়ার জন্য কোন লোক এখন পর্যন্ত পাঠানো হয়নি এবং প্রতিষেধক ব্যবস্থা নেবার জন্য কোন ব্যবস্থা নেওয়া হয়নি। গ্রামে বহু লোক এই ধরনের রোগে আক্রান্ত হয়েছে। এ সম্বন্ধে বারেবারে দৃষ্টি আকর্ষণ করেও কোন সুযোগ-সুবিধা তারা পাচ্ছে না। তাই বাধ্য হয়ে সরকারের এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুভাষ গোস্বামী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি এই সভায় যে বিষয়টি উল্লেখ করতে চাই, তার কিছুটা শ্রীসন্তোষ দাস উল্লেখ করেছেন, আমি শুধু এটুকু বলতে চাইছি শিক্ষকদের পে স্কেল সংক্রান্ত যে ঘোষণা সরকার থেকে করা হয়েছে, সে বিষয়ে কিছু কিছু শিক্ষক সংগঠন থেকে শিক্ষকদের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি হয়েছে, যার ফলে অনেক শিক্ষকই অপশন ফর্ম সাবমিট করতে পারছেন না। বেতন নির্ধারণের ক্ষেত্রে যে অসঙ্গতি আছে, অসামঞ্জস্য আছে, অসমতা আছে, সে সম্বন্ধে শিক্ষামন্ত্রী মহাশয় শিক্ষকদের সন্দেহ দূর করার জন্য ব্যবস্থা করেন এবং এই হাউসে ঐ মর্মে একটা বিবৃতি দেন, আমি তার জন্য আপনার মাধ্যমে এই অনুরোধ করছি।

**মিঃ স্পীকার :** বিবৃতি দেবেন নাকি?

**[illegible] মুখার্জী :** শিক্ষামন্ত্রীকে জানাব।

**শ্রীসুখেন্দু খান :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়ার গঙ্গাজলঘাঁটি থানার মালিয়াড়ায় পুলিশের সঙ্গে কিছু সমাজবিরোধীদের সহযোগিতায় ডাকাতি, রাহাজানি এমন কি নারীর উপর পাশবিক অত্যাচার পর্যন্ত চলেছে। গত ২রা ফেব্রুয়ারী তারিখে স্বপন পাল নামে একজনকে কুখ্যাত ডাকাতরা প্রকাশ্যে বাস থেকে নামিয়ে খুন করেছে। যাকে খুন করেছে, শোনা যাচ্ছে ডাকাতির ভাগ নিয়ে গণ্ডগোল হওয়ায় তাকে খুন করেছে। এই স্বপন পালকে কংগ্রেসী দলের লোকেরা নিজেদের লোক বলে দাবী করছে, নিজ দলের লোক আই এন টি ইউ সি-এর লোক বলছে সেখানে বাস ধর্মঘট ডাকবে। বাঁকুড়া জেলার আইন-শৃংখলার অবনতি ঘটাবার ষড়যন্ত্র চলেছে। অবিলম্বে সরকারের দৃষ্টি আমি এ বিষয়ের প্রতি আকর্ষণ করছি এবং ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীবদন বোরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বাঁকুড়া জেলার কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন বাঁকুড়া জেলা হচ্ছে শিল্পের দিক থেকে পিছিয়ে পড়া জেলা। সেইজন্য আমি চারটি বিষয়ে সরকারকে তৎপর হওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি। প্রথম হচ্ছে মেজিয়ায় কয়লাখনিগুলির কাজ পূর্ণোদ্যমে চালু করা। দ্বিতীয় হচ্ছে মেজিয়ার উত্তোলনের কয়লা থেকে তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপন করা, তৃতীয় হচ্ছে রাণীগঞ্জ-বাঁকুড়া রেল লাইন চালু করা, আর চার নম্বর হচ্ছে আদ্রা-বাঁকুড়া-খড়গপুর লাইনকে বৈদ্যুতিকীকরণ করা। এই কাজ করলে ওখানকার মানুষের বেশ কিছু আর্থিক সঙ্গতি হবে এবং সঙ্গে সঙ্গে কিছু বেকার ছেলেরা কাজ পাবে। এই ব্যাপারে স্থানীয় গ্রামসভা, পঞ্চায়েত এলাকা ও পৌরসভা এলাকার অধিবাসিগণ এমন কি শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছে ডেপুটেশন পর্যন্ত দিয়েছেন টেলিগ্রাম করেছেন। আনন্দের কথা রাজ্য সরকার এ ব্যাপারে উদ্যোগ নিয়েছেন। এই কাজ অবিলম্বে যাতে ত্বরান্বিত করা যায় তার জন্য আমি মন্ত্রিসভাকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীকাজি হাফিজুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ইরিগেশন মিনিস্টার এবং এই যে বিভাগ সংশ্লিষ্ট সেই বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার ভগবানগোলা-আখেরীগঞ্জ নামে রাস্তাটির উপর গোবরানালা ক্যানেল নামে ইরিগেসন ক্যানেলের উপর একটি ব্রীজ আছে। সেই ব্রীজের দু' পাশে লোহার রেলিং ছিল। কিন্তু সেই লোহার রেলিং চুরি হয়ে যাওয়ার ফলে ঐ রাস্তা অর্থাৎ ঐ ব্রীজ দিয়ে যানবাহন চলাচল অত্যন্ত বিপজ্জনক হয়ে পড়েছে। কয়েক বছর পূর্বে ঐ ব্রীজের উপর দিয়ে একটি ঘোড়ার গাড়ী যাওয়ার সময় ঐ রেলিং না থাকার ফলে গাড়ীটি ব্রীজের নীচে পড়ে যায় এবং একজন সঙ্গে সঙ্গে মারা যায় এবং কয়েকজন বিশেষভাবে আহত হয়। ঐ ঘটনার পর ঐ ব্রীজের পাশে রেলিং দেওয়ার ব্যবস্থা হয়। কিন্তু দুঃখের বিষয় আবার ঐ লোহার রেলিং চুরি যাওয়ায় ঐ ব্রীজের উপর দিয়ে গাড়ী যাওয়া-আসা বিশেষ বিপজ্জনক হয়ে পড়েছে। এ-সম্বন্ধে আমি ইরিগেসন ডিপার্টমেন্টের এক্সিকিউটিভ ইঞ্জিনীয়ার-এর সঙ্গে যোগাযোগ করেছিলাম তিনি বললেন যে ঐ রাস্তা পি ডবলিউ ডি-এর অধীন এবং ঐ রেলিং দেওয়ার দায়িত্ব তাদের। এর পর আমি পি ডবলিউ ডি-এর এক্সিকিউটিভ ইঞ্জিনীয়ারের সঙ্গে যোগাযোগ করি। তিনি আবার বললেন ঐ ব্রীজ ইরিগেসন ডিপার্টমেন্টের। এই অবস্থায় ঐ ব্রীজের পাশে কে রেলিং দেবেন তা

আমরা জানি না। আমার অনুরোধ পি ডবলিউ ডি মিনিস্টারের কাছে এবং ইরিগেশন মিনিস্টারের কাছে যাতে অনতিবিলম্বে ঐ ব্রীজের পাশে রেলিং দেওয়া হয় তার ব্যবস্থা আপনারা করুন।

**শ্রীকৃষ্ণদাস রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে এই রাজ্যে সি পি এম-এর কার্যকলাপ কি পর্যায়ে গিয়েছে তার একটা নজীর আপনার সামনে তুলে ধরছি। গত ৭-৩-৮২ তারিখে নারায়ণগড় কেন্দ্রের বেলদা থানার গাংগুটিয়া গ্রামে দু'-তিনটি ঘরে বহুসংখ্যক সি পি এম সমর্থক চড়াও হয়ে তাদের খামার থেকে প্রায় আনুমানিক ৭০ মণ ধান প্রকাশ্য দিবালোকে লুঠ করে। থানায় জানানোর জন্য পাশাপাশি কিছু লোক কোনক্রমে ঐ সি পি এম-এর বেষ্টনী থেকে লুক্কায়িতভাবে বেলদা থানায় গিয়েছিল। কিন্তু তাদেরও পথিমধ্যে বাধা সৃষ্টি ও মারধোর করা হয়। পরের দিন পুলিশ ঘটনাস্থলে গেলে যারা ঐ ধান ঘরে লুঠ করে রেখেছে তারা কেউই পুলিশকে বাড়ীতে প্রবেশ করতে দেয়নি। দরজা বন্ধ থাকায় পুলিশ চলে আসে। এইরকমভাবে সেখানে একটা অরাজকতা চলছে। সেখানে একটা সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি হয়েছে। সেখানকার মানুষ গ্রামে থাকতে পারছে না। আমি আপনার কাছে অনুরোধ করছি অবিলম্বে আপনি পুলিশমন্ত্রীকে এই বিষয়ে বিহিত ব্যবস্থা নেবার অনুরোধ করুন। ঐ এলাকার গ্রাম-পঞ্চায়েতের উপপ্রধানের নেতৃত্বে উক্ত কার্য সমাধা হয়েছে। এই বিষয়ে যেন একটা অনুসন্ধান করা হয় এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

At this stage the house was adjourned till 3-30 p.m.

[3-30—3-40 p.m.]

**ডাঃ বিনোদবিহারী মাজী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত জরুরী বিষয় আপনার সামনে রাখছি। গোরাশোল হাইস্কুলের নামে স্যাংশন হওয়া ৪৪ কুইণ্টল গম সেখানকার গ্রাম-পঞ্চায়েত প্রধান তছরূপ করেছেন। এই ব্যাপারে রাজ্যপাল মহাশয়ের কাছে একটা দরখাস্ত করা হয়েছিল। তার পরিণামে ডিস্ট্রিক্ট পঞ্চায়েত অফিসার এনকোয়ারী করে দেখেন যে ঘটনাটি সত্য। নাবাইজিরি পঞ্চায়েতের প্রধান, ৪৪ কুইণ্টল গম তছরূপ করেছে। আপনার কাছে আমার অনুরোধ এই কেসটা যাতে ধামাচাপা না পড়ে যায়, দোষী শাস্তি পায় সেই বিষয়ে মন্ত্রিমহাশয়ের দৃষ্টিগোচরে আনবেন।

## Discussions on Governor's Address

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েণ্ট অব প্রিভিলেজ। আমরা কয়েকটা এ্যামেণ্ডমেণ্ট দিয়েছিলাম। সেইগুলো ছাপানোও হয়েছে, কিন্তু আমরা জানতে পারলাম না কি হলো। হোয়েদার উই উইল মুভ দি এ্যামেণ্ডমেণ্ট অর নট, সেটা বুঝতে পারছি না। আপনার যে নোট আছে তাতে দেখলাম, দি স্পীকার হ্যাজ নট এ্যাডমিটেড দি এ্যামেণ্ডমেণ্ট। এই যদি হয় তাহলে আপনি বলুন আমরা কি অবস্থায় আছি। তাহলে শুধু শুধু এ্যামেণ্ডমেণ্ট-গুলো ছাপালেন কেন?

**মিঃ স্পীকার :** যেভাবে ছাপা হয়, সেইভাবেই হয়েছে। আলোচনা হচ্ছে, টেকেন এ্যাজ মুভড ধরে। যখন ভোট হবে তখন কোনটা কোনটা এ্যাকসেপটেড হয়েছে জানতে পারবেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** যদি আমরা তা জানতে পারতাম তাহলে ভাল হতো, কারণ বক্তব্য রাখার সময় ইন সাপোর্ট অব মাই এ্যামেণ্ডমেণ্ট আই মাস্ট মুভ দি এ্যামেণ্ডমেণ্ট।

**মিঃ স্পীকার :** এ্যামেণ্ডমেণ্ট মুভ করে করে আলোচনা হয় না। আপনি যেভাবে বলছেন সাধারণত: সেইভাবে আলোচনা হয় না।

**শ্রীজন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, তাঁর এই শোকজ্ঞাপক অনুচ্ছেদটি ছাড়া আমি আর কিছু সমর্থন করতে পারছি না, আমি বিরোধিতা করছি। তার কারণ এর সঙ্গে সত্যের কোন সম্পর্ক নেই। এর মধ্যে শুধু রাজ্যপালের কণ্ঠস্বর আছে। এছাড়া আছে ফ্রণ্টের নিজস্ব বক্তব্য। কম্যুনিস্টদের নাকি একটা বৈশিষ্ট্য আছে, তারা ভুল করলে, দোষ-ত্রুটি করলে, তা তারা স্বীকার করে। কিন্তু এই ভাষণের মধ্যে দিয়ে—এটা যদি বামফ্রণ্টের বক্তব্য হয়, তাহলে সেই বৈশিষ্ট্য রক্ষিত হয়নি। তাঁরা যে ভুল করেছেন, দোষ-ত্রুটি করেছেন, গোটা পশ্চিমবাংলার অর্থনীতিকে ধ্বংসস্তূপে পরিণত করেছেন, তা কিন্তু তারা স্বীকার করছেন না। এমন কি মাননীয় অর্থমন্ত্রী যিনি নিজের রাজ্যের ওভারড্রাফটের হিসাব রাখেন না, হিসাব রাখতে পারেন নি, তিনি কেন্দ্রের বিরুদ্ধে দোষ দিয়ে চলেছেন নিজেদের সাফাই গাইতে গিয়ে। তবে তিনি এই করতে করতে হিরো হয়ে গেছেন। শাসকদলের বক্তাদের বক্তব্যের মধ্য দিয়ে, এই ভাষণের মধ্য দিয়ে আমরা বুঝতে পেরেছি যে তাঁরা খুব গণতন্ত্রের কথা বলছেন, নির্বাচনের কথা বলছেন, সংসদীয় গণতন্ত্রের কথা বলছেন। নির্বাচন কমিশনের করণীয় কর্তব্য সম্পর্কে উল্লেখ করছেন, আবার হাইকোর্ট, সুপ্রীম কোর্ট ইত্যাদি করছেন। এর থেকে মনে হতে পারে যে ওঁরা খুব সংসদীয় গণতন্ত্রে বোধহয় বিশ্বাসী হয়ে উঠেছেন। কিন্তু সত্যি কি তাই? এটা একটা ছলনা ছাড়া আর কি হতে পারে? এটা ভূতের মুখে রামনামের মত শোনাচ্ছে। যারা সংসদীয় গণতন্ত্র আদৌ বিশ্বাস করেন না, অথচ সংসদীয় গণতন্ত্রের সুযোগ-সুবিধাগুলি নিজেদের কাজে লাগিয়ে এখানে গণতন্ত্রের সমাধি রচনার জন্য তৈরী হচ্ছেন। আজকে যে সমস্ত ভোটার লিস্টের কথা বলা হচ্ছে---আমরা কেবলমাত্র বলেছিলাম ভোটার লিস্টে ভুতুড়ে ভোটারের সংখ্যা বেড়ে গেছে, অপ্রাপ্তবয়স্ক লোকের সংখ্যা বেড়ে গেছে। অথচ যাদের যোগ্যতা আছে ভোটার হওয়ার, তাদের নাম বাদ পড়ে গেছে, আমরা বলেছিলাম সেগুলি সংশোধন করুন। আমরা বলছি এই বিধানসভার যে-কোন একটা কেন্দ্র নিন এবং সকলে মিলে সেখানে চলুন ভোটার লিস্ট ঠিক আছে কিনা দেখা যাক। ২/৩ দিন সময় লাগবে। সেখানে আপনারা থাকবেন, আমরা থাকব। তাতে আমরা দেখিয়ে দেব কত অপ্রাপ্তবয়স্ক ১২/১৪ বছরের ছেলে ভোটার হয়ে গেছে এবং এমনও হয়েছে আদৌ পৃথিবীতে জন্মায় নি, কোনদিন জন্মাবেও না, তার নাম ভোটার লিস্টে উঠে গেছে, অথচ বুড়ো হয়ে মরতে বসল, ২/৩ বার ভোট দিয়েছে এমন লোকের নাম ভোটার লিস্টে ওঠেনি। এইরকম বহু হয়েছে। এটা স্বীকার করে নেওয়া ভাল। এটা সংশোধন করার জন্য যদি বলা হয়ে থাকে তাহলে এটা কি অপরাধ হয়েছে? এর জন্য সময়ের কিছু নেই। এই সরকার থাকতে থাকতে এটা সংশোধন হয়ে যাবে। এই সরকার থাকা অবস্থায় ভোট হয়ে যাবে। কেবল আমরা বলছি ভোটার লিস্ট সংশোধন করা হোক। কিন্তু আপনাদের উদ্দেশ্য কি সেটা আমরা বুঝতে পারছি। আপনারা এই সংসদীয় গণতন্ত্রের সুযোগ-সুবিধাগুলি নিয়ে সংসদীয় গণতন্ত্রের সমাধি রচনা করতে চান। সেই প্ল্যান আপনাদের আছে। কারণ কম্যুনিস্টরা ক্ষমতা পেলে ওসব ফ্রণ্ট-ফ্রণ্ট বোঝে না, শরিক-টরিক বোঝে না—সব শরিককে শেষ করে দাও। তার

প্রমাণ সোভিয়েত রাশিয়া, চায়না, তার প্রমাণ পোলাণ্ড। এইসব কথা আপনারা ভালই বুঝতে পারবেন। এখানে বলা হচ্ছে রাজ্যের আইন-শৃংখলা নাকি সবার সেরা। তা ভাল—কিন্তু প্রতিদিন আমরা কাগজ খুললেই দেখতে পাই ব্যাঙ্ক ডাকাতি হচ্ছে, ৪/৫ লক্ষ টাকা চুরি গেছে। মাননীয় মুখ্যমন্ত্রীর ঘরের আশপাশে গোটাকয়েক ডাকাতি হয়েছে। ওঁর বাড়ীর কাছাকাছি একটি মহিলার উপর গণধর্ষণ হয়েছে। কি করে হল? আবার দেখতে পাই যেখানে-সেখানে ট্রেন ডাকাতি হচ্ছে। চোর-ডাকাত ছেড়ে দিয়েছেন। নবদ্বীপে ২৭জন খুন হয়েছে। কয়েকদিন আগে কৃষ্ণনগর, রাণাঘাটের আশপাশে কয়েকটি খুনের ঘটনা ঘটেছে। সাধারণ মানুষের কোন নিরাপত্তা নেই। সেখানে নকশালী তৎপরতায় অনেক প্রাণ হারিয়েছে। এখন চলছে পুলিশী সন্ত্রাস। এটা নকশালী সন্ত্রাসকেও হার মানিয়ে দিয়েছে। জনপ্রিয় ডাক্তার রুবি মুখার্জীকে থানায় টেনে নিয়ে গিয়ে অপমান করেছে। ১০/১২ বছরের ছেলেদের থানায় টেনে নিয়ে যাচ্ছে। রোজ কত ঘটনা ঘটে যাচ্ছে। তবুও আপনারা বলছেন এই রাজ্যের আইন-শৃঙ্খলার অবস্থা সবার উপরে? আপনারা একটি বিষয়ে সারা ভারতবর্ষের মধ্যে সবার উপরে আছেন—ভারতবর্ষের অন্যত্র সব জায়গায় এ্যাণ্টিসোস্যালরা ভায়োলেন্স, ক্রাইম করে থাকে। এখানে কিন্তু কারা করে? শাসকদল এ্যাণ্টি-সোসালদের সাথে নিয়ে সংঘবদ্ধভাবে গুণ্ডামি, রাহাজানি, খুন-জখম, লুঠপাট, ডাকাতি, নারী-ধর্ষণ করে চলেছে। এর ভুরিভুরি উদাহরণ আছে। আমি অনেক প্রমাণ দিতে পারি। আমার কাছে বহু অভিযোগ আছে। আপনাদের সহযোগী বন্ধু কামাখ্যা ঘোষ সরকারের খুব গুণগান করে গেলেন। উনি বামপন্থী সমর্থনে জিতে এসেছেন। কাজেই ওর গুণগান করা খুব স্বাভাবিক। কিন্তু আমরা ওদের খুব ভাল করে চিনি। ওদের নীতিই হল যখন যেমন তখন তেমন।

[3-40—3-50 p.m.]

এই কিছুদিন আগে ইন্দিরা গান্ধীর এমারজেন্সীর গুণগানে ওঁরা একেবারে মুখর ছিলেন আবার এখন তার শ্রাদ্ধ করতে কুণ্ঠাবোধ করছেন না। তিনি নিশ্চয় খবর রাখেন খড়্গপুরের গ্রামাঞ্চলে কি চলছে। সেখানে চলছে সি পি আই এবং সি পি এম-এর যুদ্ধ। সেই লড়াই-এ কয়েকজন সি পি আই কর্মী প্রাণ হারিয়েছেন। তেমনি কাঁথির গ্রামাঞ্চলে আমতোলিয়া সেখানে দেখবেন সি পি আই, সি পি এম-এর কিরকম লড়াই চলছে। সি পি আই-এর লোকেরা সি পি এম-এর লোকেদের ঘরবাড়ী ছাড়া করছে আবার সি পি এম-এর লোকেরা সি পি আই-এর লোকেদের ঘরছাড়া করছে এবং তাতে ইতিমধ্যে কয়েকজন প্রাণ হারিয়েছেন। ২৪-পরগনাতে আর এস পি'র সেই অবস্থা। হাওড়াতে ফরোয়ার্ড ব্লকেরও সেই অবস্থা। আপনাদের হয়ত একটা খুন হয়েছে আমাদের হয়ত দুটি লোক খুন হয়েছে এই হচ্ছে অবস্থা। আজ এখানে রাজনৈতিক লড়াই ও গুণ্ডামি সংঘবদ্ধভাবে যা চলেছে সারা ভারতবর্ষে তার তুলনা নেই। এতে সবার শীর্ষে পশ্চিমবাংলা সে বিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয়, এখানে পশ্চিমবাংলার একটি সামগ্রিক চিত্র তুলে ধরেছেন। আমরা দেখতে পাই গ্রামাঞ্চলে চাল এবং অন্যান্য জিনিসপত্রের দাম হু-হু করে বাড়ছে। এখানে নিজেরা সাধু সেজে শুধু কেন্দ্রকে দোষ দিলেই চলবে না, এই যে জিনিসপত্রের দাম বাড়ছে এক্ষেত্রে ঐ চোরাকারবারী, মজুতদারদের কি আপনারা শায়েস্তা করতে পারছেন? পশ্চিমবাংলায় কতজনকে আপনারা শায়েস্তা করেছেন, কি ব্যবস্থা নিয়েছেন? আজকে আমরা দেখছি পশ্চিমবাংলার সর্বত্র জিনিস-পত্রের সীমাহীন মূল্যবৃদ্ধি হচ্ছে এবং তার ফলে জনসাধারণের দুর্দশার সীমা-পরিসীমা থাকছে না। এর পর আমি পাটচাষীদের কথায় আসি। আজকে পাটচাষীরা সম্পূর্ণ ধ্বংসের

মুখে এসে দাঁড়িয়েছে। আজকে তারা পাটচাষ করবে কিনা ভাবছে। মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় এখানে আছেন, তিনি আজকে পরিষ্কার করে ঘোষণা করুন তারা পাটচাষ করবে কিনা? ইতিমধ্যেই সেখানে ১৫টি পাটকল বন্ধ হয়ে গিয়েছে এবং আরো কতকগুলি বন্ধ হতে চলেছে এবং তার ফলে ৫০/৬০ হাজার লোক ইতিমধ্যেই তাঁদের চাকরি হারিয়েছেন, জানি না আবার কত লোক চাকরি হারাবেন, হয়ত এই সংখ্যাটা এক লক্ষ হয়ে যাবে। আপনারা তার জন্য কি ব্যবস্থা করছেন? আপনারা কিছুই করতে পারেন নি, কোন উদ্যোগ আপনারা নিতে পারেন নি। তারপর বলা হচ্ছে লে-অফ, ছাঁটাই ক্রমাগত কমছে কিন্তু বাস্তবে আমরা জানি তার সংখ্যা বাড়ছে। আপনারা এইসব কথা বলে আত্মপ্রসাদ লাভ করার চেষ্টা করছেন কিন্তু আমি বলব বাস্তব অবস্থাটা কিন্তু তা নয়। আপনারা বলেন সারা ভারতবর্ষের মধ্যে এখানে শিক্ষকদের মাহিনা সবচেয়ে বেশী কিন্তু বাস্তবে অবস্থাটা তা নয়, পাশের রাজ্য বিহারে যান, সেখানে দেখবেন এখানের চেয়ে সেখানকার শিক্ষকরা কমপক্ষে একশো টাকা বেশী পান। একটু আগে একজন মাননীয় সদস্য বললেন যে শিক্ষকরা নাকি অপশান দিতে চাইছেন না। কিন্তু কেন তাঁরা চাইছেন না সেটা কি খুঁজে দেখেছেন? তাঁরা দিতে চাইছেন না তার কারণ এমন কমিশনের রায় আপনারা বার করেছেন যে অভিজ্ঞ শিক্ষকদের কমপক্ষে এক লাখ থেকে ৩০ হাজার টাকা ক্ষতি হবে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে বারবার বলা হচ্ছে এ-বিষয়ে একটি বিবৃতি দিন কিন্তু তিনি দিচ্ছেন না। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয় একটি বিবৃতি দিয়েছেন যে যাঁদের চাকরির মেয়াদ কমে গিয়েছিল তাঁদের বাড়িয়ে দিচ্ছেন কিন্তু মাধ্যমিক শিক্ষামন্ত্রী সেকথা বলছেন না। কেন বলছেন না? এসবের পরেও বলবেন শিক্ষকদের উপকার করেছেন? তারপর আপনারা পে কমিশনের মাধ্যমে সমস্ত সরকারী কর্মচারীদের মাহিনা বাড়িয়েছেন কিন্তু সবচেয়ে কম যাঁরা বেতন পান সেই চৌকিদার, দফাদাররা কি দোষ করলো জানি না, তাঁদের সরকারী কর্মচারী বলে গণ্যই করলেন না, তাঁদের কেসটা পর্যন্ত পে কমিশনের কাছে রেফার করলেন না।

বৃটিশ আমল থেকে এতদিন পর্যন্ত নিয়ম ছিল কোন চৌকিদার, দফাদার যদি কর্মরত অবস্থায় মারা যান তাহলে তাঁদের ছেলেরা চাকুরী পাবে। কিন্তু এখন দেখছি সেটা আর তাঁরা পান না। শুধু তাই নয়, গত ১০ বছর যাবৎ এই চৌকিদার এবং দফাদারদের অনেক পদ খালি রয়েছে অথচ সরকারী সার্কুলার থাকা সত্ত্বেও এই ব্যাপারে কোন ব্যবস্থা অবলম্বন করা হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে অনেক আত্মপ্রসাদ রয়েছে, যেমন বলা হয়েছে প্রাথমিক শিক্ষাক্ষেত্রে ছাত্রছাত্রীদের বিনামূল্যে বইপত্র দেওয়া হচ্ছে। আমি জিজ্ঞাসা করছি সেই বইগুলো কোথায় পাওয়া যায়? এই বছর ওই বইগুলির শতকরা ১০ ভাগের বেশী কি পাওয়া গেছে? স্যার, ওই বইগুলি ফুটপাথে পাওয়া যায় এবং ৫/১০ টাকা দিয়ে সেগুলি কিনতে হচ্ছে। আগে তবু ছেলেরা পড়তে পারত, এখন সেটাও আর পারছে না। তারপর, আপনারা অর্ডার দিয়েছেন পঞ্চম শ্রেণী পর্যন্ত ইংরেজী থাকবে না, কিন্তু আপনারা দেখুন এই শহরে এবং ছোটখাট শহরে কতগুলি প্রাক-প্রাথমিক বিদ্যালয় গড়ে উঠেছে এবং ওদিকে দেখছি কিছুদিন পূর্বে আমাদের উচ্চশিক্ষামন্ত্রী হাওড়ায় একটি ইংরেজী মাধ্যম বিদ্যালয় উদ্বোধন করে এলেন। তাহলে তো দেখা যাচ্ছে শিক্ষাব্যবস্থার মধ্যে আপনারাই বৈষম্য সৃষ্টি করছেন। আপনারা শহরের ছেলেদের ইংরেজীর মাধ্যমে পড়িয়ে ব্যারিস্টার, ডাক্তার, উকিল প্রভৃতি তৈরী করছেন, আর গ্রামাঞ্চলের ছেলেদের সামনে যেটুকুও বা সুযোগ ছিল সেটা নষ্ট করে দিচ্ছেন। আমি বলছি, আপনাদের

এই অপরাধের জন্য গ্রামাঞ্চলের মানুষ আপনাদের ক্ষমা করবে না। আপনারা ঘোষণা করেছেন স্বল্প মেয়াদী কৃষিঋণের ক্ষেত্রে আপনারা ভরতুকি দেবেন এবং সেই অনুসারে আপনারা ব্যাঙ্ক এবং সমবায় সমিতিগুলিকে চিঠিও দিয়েছেন যে, সুদের টাকা ছাড় দেবেন। কিন্তু সেই চিঠি ব্যাঙ্ক এবং সমবায় সমিতিগুলি এখনও পায়নি। এর ফলে তারা কৃষিঋণ দেওয়া বন্ধ করে দিয়েছে এবং সমস্ত ব্যাঙ্ক এবং সমবায় সমিতি ফেইল করতে বসেছে। তাদের এখন নিজেদের টাকা দিয়ে কর্মচারীদের মাইনে দিতে হচ্ছে। তারপর, আপনাদের নিজেদের এখন তো একেবারে দেউলিয়া অবস্থা এবং তার ফলে গত দু'-বছর যাবৎ দেখছি সমস্ত রকম উন্নয়নমূলক কাজ বন্ধ, খাল কাটা, পুল তৈরী করার কাজ বন্ধ। আপনারা দিনের পর দিন ঘুরছেন, কিন্তু কিছুই হচ্ছে না, সমস্ত কাজকর্ম স্তব্ধ হয়ে গেছে। এবার হয়ত দেখব আপনারা সরকারী কর্মচারীদের বেতন পর্যন্ত দিতে পারবেন না। ইতিমধ্যেই তো দেখছি কর্মচারীদের প্রভিডেণ্ট ফাণ্ডের টাকা তলব করেছেন তাদের মাইনে দেবার জন্য। হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স সম্বন্ধে আপনারা যা বলেছেন তার সঙ্গে আমরা একমত। আমি স্বীকার করছি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অনুমতি দেওয়া উচিত। কিন্তু একটা কথা জিজ্ঞাসা করি, আপনারা কি এই ব্যাপারে দক্ষ? আপনারা যদি দক্ষ হতেন তাহলে কাঁথিতে লবণ শিল্পের জন্য কেন্দ্রীয় সরকার যখন টাকা দিতে চাইলেন তখন কেন সেটা সেখানে করলেন না? এটা করলে ওখানে ১০ হাজার ছেলের চাকুরী হোত, পশ্চিমবাংলা লবণে স্বয়ংসম্পূর্ণ হোত এবং আমাদের দেশ থেকে কোটি কোটি টাকা বাইরে চলে যেত না। কিন্তু আপনারা সেটা করতে পারলেন না। আপনাদের শুধু বছরের পর বছর দেখছি ক্ষতি, ক্ষতি আর ক্ষতি।

[3-50—4-00 p.m.]

ক্ষতি বেড়েই চলেছে, কেন ক্ষতি বেড়ে চলেছে? যদি সত্যিকারের কাজ করতে গিয়ে ক্ষতি বাড়ত তাহলে তাতে আমাদের আপত্তি ছিল না, কিন্তু কি হচ্ছে? আজকে বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে কি হচ্ছে? এ-রাজ্যের প্রয়োজনের তুলনায় বিদ্যুতের উৎপাদন অনেক কম, অধিকাংশ ইউনিটই বেশীর ভাগ সময় বন্ধ হয়ে থাকে। অথচ বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে ওভারটাইমের জন্য খরচ বেড়েই চলেছে। গত সেপ্টেম্বর মাসের অধিবেশনে এ-বিষয়ে আমি একটা প্রশ্ন দিয়েছিলাম, এবারে তার উত্তর পেয়েছি এবং তাতে দেখছি শুধু ওভারটাইম বাবদ গত এক বছরে খরচ হয়েছে ১ কোটি ৬২ লক্ষ টাকা কয়েকটি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে। তার মধ্যে শুধু সাঁওতালদিতেই এক বছরে ওভারটাইমের জন্য খরচ হয়েছে ৬১ লক্ষ টাকা, আর সেখানে একজন শ্রমিকই পেয়েছে এক বছরে ২৪,000 টাকা। তাহলে কি অবস্থা চলছে দেখুন। প্রশাসনিক গলদ, পরিচালনায় গলদ এবং সেজন্যই আজকে সরকারের এরকম অবস্থা। আর বিদ্যুৎ উৎপাদনের এ-অবস্থার জন্য পাটশিল্প মার খাচ্ছে, কৃষি মার খাচ্ছে, অন্যান্য সমস্ত শিল্প মার খাচ্ছে, লক্ষ লক্ষ শ্রমিক বেকার হচ্ছে। এর জন্য দায়ী পশ্চিমবঙ্গের রাজ্য সরকার তথা বামফ্রণ্ট সরকার। আমি সেজন্য আপনাদের একটু ভাল কাজ করতে আহ্বান জানাচ্ছি, সমস্ত ক্ষেত্রে দুর্নীতি বন্ধ করতে আহ্বান জানাচ্ছি এগুলি যদি করতে পারেন তাহলে নিশ্চয়ই আমরা আপনাদের সমর্থন করব। আপাততঃ রাজ্যপালের ভাষণের একটিমাত্র অনুচ্ছেদ ছাড়া বাকিগুলিকে আমি সমর্থন করতে পারছি না, সেগুলির আমি বিরোধিতা করছি।

**শ্রীগোপাল বসু:** মাননীয় স্পীকার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার সমর্থনে আমি বলতে উঠেছি। আমি কালকে এখানে কাশীবাবুর এবং ভোলা-

বাবুর বক্তৃতা শুনেছি। আজকে জন্মেজয়বাবুর বক্তৃতাও শুনলাম। কালকে কাশীবাবুর কথা এবং এ্যাটিচ্যুড দেখে এবং আজকে জন্মেজয়বাবুর এ্যাটিচ্যুড দেখে আমার মনে হলো যে, তাঁরা সম্ভবত একই পার্টিতে নেই। অবশ্য আমরা জানি এরকম হয়, যখন একটা পার্টি ভাঙে তখন কেউ কোন শৃংখলা মানে না, কারো কোন আদর্শে বিশ্বাস থাকে না, যে যেমন সে তেমন বলে।

প্রথমেই আমি জন্মেজয়বাবুকে বলি, উনি এখানে সংসদীয় গণতন্ত্রের কথা বললেন, সংসদীয় গণতন্ত্রের বিপদ একটা অঙ্গরাজ্য থেকে আসে না, আসে সেটা কেন্দ্রের পক্ষ থেকে, কেন্দ্রীয় শাসকগোষ্ঠীর পক্ষ থেকে। এটুকু অন্তত বোঝার বুদ্ধি থাকা দরকার এবং এটা নিশ্চয়ই তাঁরা তাঁদের অভিজ্ঞতায় বিগত দিনে দেখেছেন যে, স্বৈরতান্ত্রিক ব্যবস্থার বিরুদ্ধে জয়প্রকাশ নারায়ণের আন্দোলনের মাধ্যমে জনতা পার্টির উদ্ভব হয়েছিল। অথচ আজকে তাঁর এটুকু হুঁস হলো না, উনি যা-খুশি তাই সংসদীয় গণতন্ত্র সম্পর্কে বলে গেলেন! সংসদীয় গণতন্ত্রে বিপদ আসে অর্থনৈতিক ব্যবস্থার মধ্যে দিয়ে এবং বুর্জোয়াদের কাছ থেকে---বুর্জোয়ারা যখন দেখে সংসদীয় গণতন্ত্রের মাধ্যমে তাদের উদ্দেশ্য হাসিল হচ্ছে না তখনই তারা সেই সংসদীয় গণতন্ত্রকে ছুঁড়ে ফেলে দেয় এবং স্বৈরতান্ত্রিক পথে এগিয়ে যায়। এটুকু বোঝাতে হবে। গণতন্ত্রকে রক্ষা করার জন্য জনতা পার্টির সে-সময়কার সংগ্রামের জন্য কাশীবাবু গৌরববোধ করেছেন। নিশ্চয়ই তিনি তা করতে পারেন এবং নিশ্চয়ই সেটা করতে হবে। কারণ ইতিহাস সে গৌরবকে স্বীকৃতি দিয়েছে। ভারতবর্ষের মানুষের কাছে জয়প্রকাশ নারায়ণের যে আন্দোলন নিশ্চয়ই গৌরবের। কিন্তু আমার ওঁদের কাছে প্রশ্ন, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের যে-সমস্ত এ্যাচিভমেণ্ট হয়েছে তাতে কি তাঁদের গৌরব করা চলে না? চারিদিকে বিচ্ছিন্নতাবাদ, চারিদিকে সাম্প্রদায়িকতা, চারিদিকে প্রাদেশিকতা, চারিদিকে বিশৃংখলা চলছে, কিন্তু পশ্চিমবাংলায় কোন বিচ্ছিন্নতাবাদ নেই, কোন সাম্প্রদায়িকতা নেই, কোন সংঘর্ষ নেই, প্রাদেশিকতা নেই। তাই রাজ্যপাল মহাশয় বলেছেন এটা ওপেন স্টেজ, এখানে সবাই আসতে পারে, সবাই থাকতে পারে, সবাই সব কাজ করতে পারে। এই ব্যাপারে গৌরব করার অধিকার কি বামফ্রন্ট সরকারের নেই? এটাকে কি আমরা উল্লেখ করতে পারবো না? তাই রাজ্যপাল মহাশয় এটা উল্লেখ করেছেন। আমরা এই প্রশংসা দাবী করতে পারি। রাজ্যপাল মহাশয় তাঁর বক্তৃতায় সেই স্বীকৃতি এনে দিয়েছেন। কালকে সব বক্তাই বলেছেন এবং আজকে জন্মেজয়বাবু বললেন, ল-এ্যাণ্ড অর্ডারের কথা। পশ্চিমবাংলায় এই ল-এ্যাণ্ড অর্ডার ভাঙার জন্য রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবে গত কয়েক বছর ধরে অর্থাৎ বামফ্রন্ট সরকারের জন্মলগ্ন থেকে তাঁরা চেষ্টা করছেন। বামফ্রন্ট সরকারকে উচ্ছেদ করার জন্য, রাষ্ট্রপতির শাসন কায়েম করার জন্য তাঁরা ল-এ্যাণ্ড অর্ডারের কোশ্চেন তুলে একটা বিশৃংখল অবস্থার সৃষ্টি করে ঐরকম কিছু করা যায় কিনা তার জন্য তাঁরা চেষ্টা করছেন। এটা তাঁদেরই সৃষ্ট জিনিস। তবে এই কথা বলতেই হবে, এই সেদিন রাজ্যসভায় স্বরাষ্ট্র দপ্তরের রাষ্ট্রমন্ত্রী বলেছেন, ১৯৮০-৮১ সালে যত হরিজন নিধন হয়েছে, তপশিলীদের উপর যে-সমস্ত অত্যাচার হয়েছে তার সংখ্যা হচ্ছে ২৬ হাজার ৭৪৮। কিন্তু তার মধ্যে পশ্চিমবাংলায় একটাও নেই। এইসব হরিজন নিধন, অগ্নিসংযোগ, তপশিলীদের উপর অত্যাচার ও নিহতের সংখ্যা হচ্ছে ১৯৮০ সালে ৪৯৬ জন আর ১৯৮১ সালে হচ্ছে ৪৬৪জন অর্থাৎ মোট ৯৬০ জন। তার মধ্যে পশ্চিমবাংলায় নিহতের সংখ্যা একটাও নেই। এই ঘটনা উত্তরপ্রদেশে ঘটেছে। সেখানে ৪৫০ জন নিহত হয়েছে কিন্তু পশ্চিমবাংলায় একটাও হয়নি। সুতরাং পশ্চিমবঙ্গ সরকার কেন গর্ব করবে না? পশ্চিমবাংলায় আইন-শৃংখলার

অবনতি ঘটাবার জন্য, এত প্রচেষ্টা সত্ত্বেও, এত ষড়যন্ত্র সত্ত্বেও পশ্চিমবাংলার সরকার সুষ্ঠুভাবে কাজ করেছেন। এইজন্য গৌরব বোধ করার অধিকার পশ্চিমবাংলার মানুষের আছে, সরকারের আছে। সেটা রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে উল্লেখ করেছেন। গত ১৪ই ফেব্রুয়ারী শোলাপুর, পুনে, বারমতে প্রভৃতি জায়গায় দাঙ্গা হয়ে গেল, সাম্প্রদায়িক দাঙ্গা। এই সাম্প্রদায়িক দাঙ্গায় কারা জড়িত ছিলেন? জড়িত ছিলেন শিবসেনা আর কংগ্রেস। এদের কাজই হচ্ছে এই। এরা সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামায় জড়িত, আসামের বিচ্ছিন্নতাবাদের সঙ্গে জড়িত এবং আসামের বিচ্ছিন্নতাবাদ আন্দোলন পশ্চিমবাংলায় আনার জন্য তাঁরা কি কম চেষ্টা করেছেন? শিলিগুড়িতে এই রকমের চেষ্টা হয়েছে। কাজেই যত রকমের নচ্ছার পথ গ্রহণ করে ঐ কংগ্রেস দল। এরা ল-এ্যাণ্ড অর্ডারের অনেক কথাই বলেছেন। আমি বলছি না যে ল-এ্যাণ্ড অর্ডার সব ঠিক আছে। আমি তা বলিনি। আমরা কি কখনও বলেছি যে, পশ্চিমবাংলা একেবারে আইডিয়াল? আইডিয়াল নয়। অনেক কিছু করার আছে। কিন্তু সারা ভারতবর্ষের দিকে যদি একবার তাকান তাহলে পশ্চিমবাংলার অবস্থা নিশ্চিতভাবে সবচেয়ে ভাল এটা সবাই স্বীকার করবেন। পার্লামেণ্ট ফ্লোরেও স্বীকৃত সত্য যে পশ্চিমবাংলার মতন এমন সুশৃংখল অবস্থা আর কোথাও নেই। যতটুকু সুশৃংখলা আছে তা এই পশ্চিমবাংলায় আছে। হচ্ছে না শুধু এই কারণে একটি দল তার নিজের দলের মধ্যে খুনোখুনি করছে, নিজেদের মধ্যে মারামারি করছে, নিজেদের মধ্যেই এক গোষ্ঠী অন্য গোষ্ঠীকে নিধন করছে এবং এই কাজ করবার জন্য যে সমস্ত এ্যাণ্টিসোস্যাল লোকজন আছে তাদের হাতে অস্ত্র তুলে দিচ্ছে এবং তাদের দিয়ে ল-এ্যাণ্ড অর্ডার ব্রেক করার জন্য একটা অরাজক অবস্থার সৃষ্টি করছে।

[4-00—4-10 p.m.]

কাজেই তাঁদের লজ্জিত হওয়া উচিত। সেই সমস্ত লোক যাদের হাতে অস্ত্র তুলে দিয়েছেন ডাকাতি, রাহাজানি, ছিনতাই যাবতীয় অসামাজিক কাজ তারা করছে। মূলত কংগ্রেস নেতৃত্বেই সেই সমস্ত কাজগুলি হচ্ছে। এইগুলি কংগ্রেসের ভাবা উচিত, দেখা উচিত। ভাববে কি? এর উপর নির্ভর করে যাচ্ছে। ৭/৮ মাস আগে ফোর্ট উইলিয়মে যে মিলিটারী অফিসারদের মিটিং হয়েছে, দিল্লীর কাগজে বেরিয়েছে, সেখানে মিলিটারী অফিসাররা সিদ্ধান্ত করেছেন এবং এই অভিমত প্রকাশ করেছেন যে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ সবচেয়ে ভাল, উন্নত, কেন? তাঁরা বলেছেন একমাত্র পশ্চিমবঙ্গে মিলিটারী নামাতে হয়নি, তা না হলে প্রত্যেকটি রাজ্যে মিলিটারীর ডাক পড়েছে। কেন পড়ল? সব জায়গাই তো কংগ্রেস শাসিত জায়গা। যেখানে বামফ্রণ্ট শাসিত গণতন্ত্র, জনসাধারণ যেখানে প্রবল, কেরালা, আগরতলা সেখানে তো মিলিটারীর ডাক আসেনি। বিহার, কর্ণাটক, উত্তরপ্রদেশ বিভিন্ন জায়গায় মিলিটারীর ডাক এসেছে। পুরোনো বস্তাপচা বুলি আর কতদিন বলবেন? সামনে হিসাব-নিকাশের দিন আসছে, একটু শান্তি-স্বস্ত্যয়ন করুন। কাজেই এখন আর অভিযোগ করে কিছু লাভ নেই। ভোলাবাবু সেদিন হঠাৎ মাস মার্ডারের কথা বললেন, মাস মার্ডারের ঘটনা তুলেছেন, হ্যাঁ, পশ্চিমবঙ্গে মাস মার্ডার হয়েছে। বারাসতে মাস মার্ডার হয়েছে, কাশীপুরে মাস মার্ডার হয়েছে। তার সঙ্গে কারা জড়িত? কংগ্রেস ঐ মাস মার্ডারের সঙ্গে জড়িত। বড়গলায় বলছেন, এই কথা যদি বলতে হয় তাহলে বলতে হয় যে মাস মার্ডারের জন্য, গণহত্যার জন্য কংগ্রেস দায়ী। তাদের স্বৈরাচারী ব্যবস্থা, তাদের এই ল-এ্যাণ্ড অর্ডার ভাঙার প্ররোচনা মাস মার্ডারের কাজ চলে কংগ্রেসের পক্ষ থেকে। ওদের লজ্জিত হওয়া উচিত, এবং এই সমস্ত কথা সব চেপে রেখেছেন। কাশীবাবু তবু একটু বিলাপ, দুঃখ

প্রকাশ করেছেন কিন্তু জন্মেজয়বাবুর তো কোন বিবেক আছে বলে মনে হয় না। একটু আত্মসমালোচনা করুন, একটু আত্মস্থ হবার চেষ্টা করুন। জন্মেজয়বাবু তাঁর তো সেদিকে কিছুই দেখা গেল না।

**শ্রীসুনীতি চট্টরাজ :** ব্যাঙ্ক ডাকাতির কথা কিছু বলুন।

**শ্রীগোপাল বসু :** ব্যাঙ্ক ডাকাতি? গতকাল দিল্লীতে হয়েছে। ২ মিনিটের মধ্যে ৪৫ লক্ষ টাকা ডাকাতি হয়েছে ইন্দিরা গান্ধীর নাকের ডগায়। লজ্জা করে না? ব্যাঙ্ক ডাকাতি কংগ্রেসের পৃষ্ঠপোষিত লোকের দ্বারায় হচ্ছে। বাবু মিস্ত্রির, একজন লোক যাকে কমলনাথ ডেকে নিয়ে যাচ্ছে—এস দিল্লীতে, আমার ইলেকশনের কাজ কর—এই বলে। কংগ্রেসের পৃষ্ঠপোষিত সমস্ত গুণ্ডার দল এই ব্যাঙ্ক ডাকাতির সঙ্গে জড়িত। এই কাজ তারাই করছে।

এখানে রাজ্যপাল বলেছেন যে রাষ্ট্রীয় বাজেটে আছে, ১৯৭৬-৭৭ সালে তার নিট রাজস্ব ছিল ৭৫০ কোটি টাকা, আর ১৯৮২-৮৩ সালে তা দাঁড়িয়েছে ১৭৫০ কোটি টাকায়। আর স্টেট অ্যানুয়াল প্ল্যানে ১৯৭৬-৭৭ সালে ২০০ কোটি টাকা যা ছিল সেটা এখন ৭৫০ কোটি টাকায় দাঁড়িয়েছে। এবং সবটাই গরীব লোকের উপর ট্যাক্স বসিয়ে নয়, সাধারণ মানুষের চোখের জলের বিনিময়ে নয়। তার পাশাপাশি কেন্দ্রের কথা যদি বলেন তাহলে বলতে হয়, এবারে বাজেটে টাকার দাম দাঁড়িয়েছে ২১'৭৪ পয়সা। ১৯৬০ সালের এক টাকাকে যদি ১০০ পয়সা ধরেন তাহলে তা এসে দাঁড়িয়েছে ২১ পয়সাতে। এবং খুব শীগ্‌গিরই এই অঙ্ক শূন্যতে পরিণত হবে। এবারে শুধু রেল বাজেটে রেল মাশুল বেড়েছে ৫৭৭ কোটি টাকা। তাছাড়া আরও ৫৩৩ কোটি টাকা রাজস্ব চাপবে। তবুও ঘাটতি ২,০৮৩ কোটি টাকা থেকে যাচ্ছে। এটা আসবে কোথা থেকে? এর ফলে দেশে ইনফ্লেশান দেখা দেবে। এই বাড়তি টাকা যাবে কোথায়? যাবে চোরাকারবারীদের মধ্যে এবং একটা প্যারালাল ইকনমি রান করবে। এই বাজেটে সাধারণ মানুষকে মারবার চেষ্টা করা হয়েছে। দাম বাড়ানো হয়েছে পোষ্টকার্ড, ইনল্যাণ্ড, খাম, সিমেণ্ট, টায়ার, লোহাজাত দ্রব্য প্রভৃতির উপর। অর্থাৎ সাধারণ মানুষের প্রয়োজনীয় সবকিছুর দাম বাড়িয়ে রাজস্ব বাড়াবার চেষ্টা করা হয়েছে। তার উপরে আই এম এফ থেকে যে লোন নিয়েছে তার কতকগুলি কনডিশন আছে, তা ফুলফিল করতে গেলে অনেক জিনিসেরই দাম বাড়াতে হয়। এর বড় একটা কনডিশন হল বিদ্যুৎ, সিমেণ্ট এবং নিত্যপ্রয়োজনীয় নানা জিনিসের দাম বাড়িয়ে দিতে হবে।

(এই সময়ে লাল আলো জ্বলে এবং মাননীয় সদস্য তাঁর বক্তৃতা শেষ করেন)

[4-10—4-20 p.m.]

**শ্রীহরিপদ ভারতী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণ কিছু সত্যের সোনালী মোড়কে ভরা, বহু অসত্যের নিপুণ পরিবেশন। এই ভাষণ রাজ্যপালের বিধানসভার উদ্বোধনী ভাষণ এবং ফ্রন্ট নেতাদের প্রাক্-নির্বাচনী ময়দানী ভাষণের সংমিশ্রণ। কিন্তু এই অনবদ্য ভাষণের জন্য রাজ্যপালকে ধন্যবাদ দিতে পারলে আমি সন্তুষ্ট হতাম, কিন্তু এর জন্য ধন্যবাদ জানানো কর্তব্য মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসু মহাশয়কে, কারণ তিনি দিল্লীর উক্ত ভৈরবরূপে পরিচিত এবং বামফ্রণ্টের রুদ্র ভৈরব বলে স্বীকৃত। ভৈরবদত্ত পাণ্ডে মহাশয়কে দিয়ে এমন একটা ভাষণ মাননীয় মুখ্যমন্ত্রী অকম্পিত কণ্ঠে পড়াতে পেরেছেন। তিনি কেন্দ্র কর্তৃক শুধু নিযুক্তই নন, শুনেছি, দিল্লী-জননীর কাছে বিবেকানন্দের ভাষায় 'বলি প্রদত্ত' এই

মহাজন, তাঁকে দিয়েও কেন্দ্রের বিরুদ্ধে অনেক কটূ-কটাক্ষ করাতে পেরেছেন, এমন কি আন্তর্জাতিক অর্থ তহবিল থেকে ঋণ গ্রহণ সম্বন্ধে এক্তিয়ার-বহির্ভূত কিছু বক্তব্য মাননীয় রাজ্যপাল মহাশয়কে দিয়ে পড়াতে পেরেছেন। নেহাৎ একটা প্রতিক্রিয়াশীল সাম্প্রদায়িক মানুষ বলে চিহ্নিত, নতুবা মাননীয় জ্যোতিবাবুকে এর জন্য লাখো লাখো লাল সেলাম জানাতে পারতাম। রাজ্যপালের ভাষণে অবশ্যই সত্যতা আছে, তিনি যথার্থই বলেছেন—যখন কেন্দ্রে এবং অনেক রাজ্যে অস্থিরতা বিদ্যমান রয়েছে, এবং বিগত ৫ বৎসরেতে অনেক উৎথান-পতন ঘটেছে, কিন্তু পশ্চিমবাংলায় একটা সুস্থির সরকার বর্তমান রয়েছে, এর জন্য প্রাপ্য প্রশংসাটুকু আমি পৌঁছে দিতে প্রস্তুত। মাঝে মাঝে অবশ্য দলাদলি, লড়াই হয়েছে, শরিক দলের বিবৃতি এবং পাল্টা বিবৃতি সংবাদপত্রে বেরিয়েছে, মাঝে মাঝে ভট্টাচার্য-চক্রবর্তীর ভৈরব সমর আমরা প্রত্যক্ষ করেছি আনন্দভরে, তথাপি, নিঃসন্দেহে ক্ষমতার ফুলদানীতে ফল-ফুলের তোড়াটি আজও অম্লান রয়েছে। এর জন্য আমরা তাঁদের আন্তরিক ধন্যবাদ জানাই। কিন্তু কেবলমাত্র সুস্থির এবং স্থায়ী, এর জন্য নিঃসন্দেহে একটা সরকার কৃতিত্বের দাবী কখনও করতে পারে না। কিন্তু সুস্থির ও স্থায়ী সরকার দেশের প্রধান সমস্যা, স্থায়ী সমস্যা সমাধানের প্রয়োজনে কার্যকরী পদক্ষেপ যদি গ্রহণ করতে পারতেন, প্রশাসনের মধ্যে যদি স্থিরতা আনয়ন করতে পারতেন, তাহলে নিঃসন্দেহে তাঁরা প্রশংসার দাবী করতে পারতেন। কিন্তু কোন প্রধান ও স্থায়ী সমস্যার সুষ্ঠু সমাধানের জন্য কোন কার্যকরী পন্থা এই সরকার গ্রহণ করেছেন কিনা তা আজ বিচার করার আবশ্যকতা আছে। আমাদের দেশের প্রধান সমস্যা হল বেকার সমস্যা। এমপ্লয়মেন্টের হিসাবে পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা দাঁড়িয়েছে ৩০ লক্ষ। বলা বাহুল্য, সমস্ত বেকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নথিভুক্ত হন না। নাম লেখান না এমন সংখ্যা যদি ধরা যায় তাহলে অবস্থা আরও ভয়াবহ দাঁড়ায়। তারপরে বিগত ৪ বৎসরে বিভিন্ন কলকারখানায় লক-আউট, তার উপরে ক্লোজারের ফলে ১ লক্ষেরও বেশী শ্রমিক কর্মহীন হয়ে গেছেন। এই হিসাব হল সরকারের। কিন্তু বে-সরকারী হিসাবে সংখ্যার হিসাব আরও অনেক বড় কথা বলে। সঙ্গে সঙ্গে সরকার পরিচালিত ছোট-বড় যেসব সংস্থা আছে তাতেও লক্ষ লক্ষ শ্রমিককে ছাঁটাই করা হয়েছে এবং ৫ বছরের মধ্যে ৩৫০টি ছোট-বড় কারখানা বন্ধ হয়ে গেছে। তার ফলে ৫০ হাজার শ্রমিক কর্মহীন হয়ে গেছে। এতবড় একটা বেকার সমস্যার মুখোমুখি দাঁড়িয়ে আমাদের সরকার ৩ লক্ষ বেকারকে ৩ বছর ধরে মাসিক ৫০ টাকা হারে বেকারভাতা দিয়েছেন, তার জন্য তাঁরা কৃতিত্বের দাবী করেছেন। আপনাদের এই প্রাপ্য কৃতজ্ঞতা আমি অস্বীকার করি। আমাদের এই বিধানসভায় বহুবার তার জন্য তাদের অভিনন্দন জানাচ্ছি। এই বেকার সমস্যা সমাধানের পথ, এই কার্যকরী পদক্ষেপ যে মাসিক ৫০ টাকা বেকারভাতা দিলেন ৩০ লক্ষ বেকারের মধ্যে মাত্র ৩ লক্ষ বেকারের। তাও ১৯৮১-৮২ সালে আপনারা যে বেকারভাতা দেবেন বলে নাম নথিভুক্ত করেছেন তার সংখ্যা মাত্র ৭৭ হাজার। এখানে কিছু কিছু নিশ্চয় চাকুরী হয় স্বাভাবিক কারণে কিন্তু প্রয়োজনের তুলনায় তা খুবই অল্প। ১৯৮১ সালের পরিসংখ্যান আপনাদের কাছে দাখিল করছি। এই বছরে যা বেকার পূর্বে ছিল তার চেয়েও ৩ লক্ষের বেশী বেকার হয় আর চাকুরী হয়েছে মাত্র ৯ হাজারের। প্রতিদিন লক্ষ লক্ষ মানুষ চাকুরীর জন্য ঘোরে। প্রতি মাসে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ২৫ হাজার থেকে ৩০ হাজার বেকারের নাম নথিভুক্ত করে আর প্রতি মাসে চাকুরীর সংস্থা মোটামুটি ৭০০-র বেশী নয়। এইভাবে কি সমস্যার সমাধান করবেন? আমাদের বামফ্রন্টের বন্ধুরা বলেছেন এবং রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন এদেশে কোন প্রাদেশিকতা নেই, পশ্চিমবঙ্গের দ্বার সবার জন্য উন্মুক্ত। যে পারেন এখানে আসবেন, জীবিকা

অর্জন করবেন। প্রাদেশিকতা পাপ তারা বলছেন। আমরা নিশ্চয় তার উদারতার সম্বর্ধনা জানাই যেহেতু আমরা পশ্চিমবঙ্গবাসী কিন্তু তথাপি এই বিরাট বেকার সমস্যার মুখোমুখি দাঁড়িয়ে উদারতা অবলম্বন করবেন যে সবাই চাকুরী পাবে—প্রাদেশিকতার পুণ্য, পাপ প্রভৃতি সমস্যাকে এই সরকার এড়িয়ে দধীচির পুণ্য অর্জন করতে চাইবেন এবং দধীচি হয়ে দেশকে বাঁচাতে চাইবেন তা পারবেন না। এই বিরাট সমস্যার মুখোমুখি দাঁড়িয়ে আপনারা জানেন যে বেসরকারী সংস্থাগুলির তাদের বড় বড় অফিসগুলি পশ্চিমবঙ্গের বাইরে বিভিন্ন শহরে অফিস আছে। সেখান থেকে লোক নিয়োগ করে সেই লোকগুলি এখানে এসে চাকুরী করে। পশ্চিমবঙ্গের এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ থেকে শ্রমিক নিয়োগ করতে হবে, কর্মচারী নিয়োগ করতে হবে এইরকম কোন আইন নেই। ১৯৮০ সালের শ্রমমন্ত্রী সম্মেলনে এই প্রস্তাব গৃহীত হয়েছিল যে শ্রমিক-কর্মচারী এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিযুক্ত করতে হবে। কিন্তু এই ব্যাপারে কেউ কোন গুরুত্ব দেননি এবং বিবেচনাও করেন নি ফলে এইভাবেই চলছে। নিঃসন্দেহে একটা ভারসাম্য আপনাদের খুঁজে নিতে হবে নতুবা এই বিশাল বেকার সমস্যা কেবলমাত্র বেকার সমস্যাই নয় সামাজিক সমস্যাও এতে দেখা দেবে। আপনারা আইন-শৃংখলার পরিস্থিতির কথা বলছেন। আপনারা চুরি, ডাকাতি, ছিনতাইয়ের কথা বলছেন, এগুলি সামাজিক জাত অপরাধ আমরা জানি কিন্তু তথাপি এর পেছনে বেকার সমস্যা অনেকখানি ইন্ধন জোগায়। এই কথা যদি আমরা না বুঝতে পারি যে সামাজিক কর্মসংস্থানের উপর অনেকখানি নির্ভরশীল, এটা যদি আমরা উপলব্ধি না করতে পারি তাহলে ভবিষ্যৎ মানুষের কাছে আমাদের সবাইকে এবং সরকারকে তার জবাবদিহি দিতে হবে। সেইদিক থেকে আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার সামনে এই সরকারের প্রচণ্ড ব্যর্থতা, বাস্তব নীতিহীনতা সম্বন্ধে এই বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে আমাদের সামনে সরকারের কীর্তি স্থাপনা করেছেন। দেশের সরকার পরিচালিত ২০টি শিল্পসংস্থার মধ্যে (তাদের দেওয়া যে পরিসংখ্যান সে অনুসারে) একটি ছাড়া বাকী সবকটিতে লোকসান হয়েছে কোটি কোটি টাকা। শুধু তাই নয় সমস্ত শিল্প-প্রতিষ্ঠানে চরম দুর্নীতি করেছেন চুঙ্গীকর করে এবং তার হার বাড়িয়ে দিয়ে। মাননীয় অর্থমন্ত্রী আশা করেছিলেন এই পথে অনেক রাজস্ব সংগ্রহ করবেন। কিন্তু চুঙ্গীকর আদায়ের ব্যবস্থা পক্ষাঘাতগ্রস্ত। দুর্নীতির চরম সেখানে রয়েছে, তার মধ্যে যে ব্যয় হয় সেই পরিমাণ আয় হয় কিনা তা সন্দেহের অবকাশ আছে।

[4-20—4-30 p.m.]

যতীনবাবু এখানে উপস্থিত নেই, তাঁর হাউসিং বোর্ডে যেভাবে দুর্নীতি চলছে তাতে সরকারের ভাবমূর্তি জনসাধারণের কাছে উজ্জ্বল হচ্ছে একথা আমি মনে করি না। তাই সরকারের দৃষ্টি এইদিকে আকর্ষণ করা আমার কর্তব্য বলে মনে করি। সঙ্গে সঙ্গে আপনারা গর্ব করেছেন, রাজ্যপালও তাঁর ভাষণে বলেছেন যে দেশের শিক্ষক, সরকারী কর্মচারীদের বেতন ও মাগ্‌গীভাতা বৃদ্ধি হয়েছে। বলা হয়েছে অন্য কোন রাজ্যে পশ্চিমবাংলার চেয়ে শিক্ষক শ্রেণী অধিকতর বেতন পান না। আমি বিরোধী দলের মানুষ হয়েও বলছি যে অন্যান্য রাজ্যের চেয়ে পশ্চিমবাংলার শিক্ষক বেশী বেতন ও ভাতা পান এবং তার জন্য বহুদিনের শিক্ষকরূপে এই সরকারকে ধন্যবাদ জানাতে আমার বাধা নেই। নিশ্চয় আপনারা তাঁদের আরও অর্থনৈতিক অবস্থার পরিবর্তন করুন, কিন্তু প্রশ্ন করব বেতন ও মাগ্‌গীভাতা বৃদ্ধি করে অর্থনৈতিক অবস্থার উন্নতি-

সাধনের সঙ্গে সঙ্গে দক্ষতা বৃদ্ধির, নিপুণতা বৃদ্ধির, কর্মকুশলতা বৃদ্ধির, এবং জনসাধারণের সঙ্গে অধিকতর শোভন আচরণের প্রশ্ন জড়িত আছে। এটা শুধু পাবার কথা নয় দেবার কথাও আছে। সরকারী কর্মচারীদের অনেক বেতন বৃদ্ধি করেছেন কিন্তু তাদের কাজের যোগ্যতা বৃদ্ধি করতে পেরেছেন কি? আন্তরিকতার সঙ্গে কোন কাজ কি পাওয়া যায়? পুলিশের জন্য অনেক টাকা বাজেটে বরাদ্দ করেছেন। কিন্তু পুলিশের দক্ষতা বেড়েছে কোথায়, আন্তরিকতা বেড়েছে কোথায়? রাজ্যপাল তাঁর ভাষণে শেষের দিকে বলেছেন এই সরকার জনসাধারণের সরকার এবং জনগণের সঙ্গে ঘনিষ্ঠ সংস্পর্শ চিরকাল ছিল, আছে, ভবিষ্যতেও থাকবে। কিন্তু সেই জনগণ কিভাবে সঙ্কিত অবস্থায় জীবনযাপন করে কিভাবে রাইটার্স বিল্ডিং-এ লাঞ্ছিত হয়, মানুষের মর্যাদা পায় না, কোন দাবীদাওয়া নিয়ে উপস্থিত হলে কিভাবে তাঁদের প্রতি ব্যবহার করা হয় সেদিকটা লক্ষ্য করেছেন কি? এখানে সাঁওতালডিহির কথা আলোচনা করেছেন---এখানে বিদ্যুৎ উৎপাদনকে কেন্দ্র করে ইনটাইম টাকা যা ওভারটাইমের টাকা সেখানে কোটির উপর হয়ে গেছে। এত ওভারটাইম দিয়েও কতটুকু বিদ্যুৎ উৎপাদন হয়, কতটুকু নিষ্ঠার সঙ্গে কাজ হয়? মাঝে মাঝে দেখি সাঁওতালডিহি উৎপাদন কেন্দ্র বন্ধ হয়ে যায়। সুতরাং ঐ মেগাওয়াটরূপী ধাপাপাত শুনে কোন লাভ নেই। এইজন্য আমাদের অর্থনৈতিক দুর্গতি, কোন বড় কারখানা হচ্ছে না। এখান থেকে কারখানা অন্য রাজ্যে চলে যাচ্ছে এবং নতুন কোন বিনিয়োগ হচ্ছে না। এইসব প্রশ্নের চিন্তা না করে কথা বলে কোন কাজ হবে বলে আমি মনে করি না। রাজ্যপাল একজন খুব রসিক লোক বলে তিনি এই কথা লিখতে পেরেছেন যে কলকাতা মহানগরী নাকি সবচেয়ে পরিচ্ছন্ন সুন্দর অতীতের তুলনায়। পৌরমন্ত্রীর প্রতি আমার শ্রদ্ধা আছে। পশ্চিমবাংলার মানুষ স্বীকার করেন যে তিনি পরিশ্রম ও আন্তরিক প্রয়াস চালিয়ে চলেছেন কলকাতা শহরকে উন্নত করার জন্য। তবুও প্রশান্তবাবু নিজেও যদি দেখতেন তিনি আমার সঙ্গে একমত হতেন। তিনি হাজার করেও কলকাতা মহানগরীকে বাসযোগ্য করতে পারেন নি, পরিচ্ছন্ন সুন্দর করা তো দূরের কথা। সমস্ত রাস্তাঘাট ক্ষতবিক্ষত, শুধু পাতাল রেল আর উড়ন্ত পুলের জন্য নয় সমস্ত শহর নানা কারণে ক্ষতবিক্ষত। মানুষ যাতায়াত করতে পারে না, গাড়ীঘোড়া চলে না, ফুটপাথ আছে কিন্তু ফুট রাখবার জায়গা নেই, সমস্ত ফুটপাথজুড়ে হকার্স। এতকাল বাজার একটা জায়গায় আছে জানতাম, কিন্তু কলকাতা শহরের প্রতিটি রাস্তার অনেক জায়গাজুড়ে বাজার, চারিদিকে বাজার, এদেশে কোন শাসন চলছে, কেউ দেখবার মালিক আছে বলে মনে হয় না। যেমন এই রাস্তার ধারে বাজারওয়ালাদের দেখি তেমনি রাস্তাতে ঠেলা, রিক্সা, লরী, মোটরগাড়ী সমস্তকে কাতারে কাতারে দাঁড় করিয়ে রাখা হয়েছে, মানুষ যাতায়াত করতে পারছে না। ট্রাফিক রুল কাকে বলে জানি না, ট্রাফিকের কর্তাব্যক্তি কারা তাও বুঝি না। বাঁশিওয়ালা দাঁড়িয়ে মাঝে মাঝে বাঁশি বাজায়, দু'পয়সা পেলে আর কড়াকড়ি করে না, এই অবস্থা কলকাতা শহরে চলছে। প্রশান্তবাবুকে সঙ্গে নিয়ে আমি পোস্তা বাজারের চারিদিকের অবস্থা দেখিয়েছিলাম, এ-সম্বন্ধে আলোচনা করেছিলাম, কিন্তু ফল কিছু হয়নি। রাস্তাঘাটময় স্তূপীকৃত আবর্জনা, সপ্তাহের পর সপ্তাহ পরিষ্কার করবার লোক নেই, কর্পোরেশনের লোক অসংখ্য, টাকা ব্যয় করছেন অগুণতি, এর নাম যদি সুন্দরী পরিচ্ছন্ন নগরী হয় তাহলে আমার জানা নেই অপরিচ্ছন্ন নগরী কাকে বলে। সারা ভারতবর্ষে বড় বড় শহর অনেক দেখবার সুযোগ হয়েছে, কোথাও কলকাতার মত এত নোংরা, আবর্জনাময় বীভৎস চেহারার নগরী নেই। তাই কলকাতাকে পরিচ্ছন্ন নগরী বলে মাননীয় রাজ্যপাল রসিকতা করেছেন বলে আমার মনে হয়। মাননীয় পার্থ দে মহাশয় এখানে ছিলেন, তাঁর উদ্দেশে এই কথাগুলি বলে আমি আমার আজকের বক্তব্য সমাপ্ত করব। আমি শিক্ষা

সম্বন্ধে আলোচনা করব না, আইন-শৃংখলার কথাও বলব না, বললে আমার বন্ধুরা বড় স্পর্শকাতর হয়ে পড়েন, কিন্তু শিক্ষা সম্বন্ধে একটা কথা না বলে আমার বক্তব্য সমাপ্ত করতে পারব না। আমি শিক্ষার অন্যদিকে যাব না, ভাষার কথায়ও যাব না, কিন্তু তাঁরা নতুন যে ইতিহাস রচনা করেছেন সেই ইতিহাস হাইকোর্টের ইনজাংশন লাভ করে বসে আছে বলে তা বিলি হতে পারেনি। কিন্তু ক্লাশ এইটের ছাত্রদের পড়াবার জন্য মাননীয় পার্থ দে মহাশয়ের উদ্যোগে যে ইতিহাস রচিত হয়েছে এবং কেন্দ্র থেকে ভবিষ্যতের ইতিহাস রচনা করবার জন্য যে নির্দেশ এসেছে এই দুই নির্দেশের মধ্য দিয়ে পশ্চিমবঙ্গের শিক্ষাব্যবস্থায়, পশ্চিমবঙ্গের মানসিকতায়, পশ্চিমবঙ্গের ভাবীজনের মানসিকতার মধ্যে কি পরিবর্তন আনবার চেষ্টা চলছে সেই কথাই বলব। দিল্লী থেকে নির্দেশ এসেছে ইণ্টিগ্রেশান করবার জন্য ইতিহাস পরিবর্তিত করে এমন কথা লিখো না বা বলো না যাতে আমাদের মধ্যে সাম্প্রদায়িক বিদ্বেষ দেখা দিতে পারে, বুঝবার অভাব হতে পারে। কাজেই ন্যাশনাল ইণ্টিগ্রেশানের জন্য ইতিহাস পাল্টাও কেন্দ্রের নির্দেশ, আর পার্থবাবুর নির্দেশের মধ্যে শিক্ষার ইণ্টিগ্রেশান নেই, আছে ইমানসিপেশান। এতকাল যা জেনেছি যা শিখেছি, পূর্বপুরুষদের যে বিশ্বাস, যে ভাবধারায় লালিত-পালিত হয়েছি এ হচ্ছে কুসংস্কার, এই কুসংস্কার থেকে বিচ্যুতি হোক, এ থেকে মুক্তিলাভ করুক, তাতে ইমানসিপেশান হয় হোক, কিন্তু মার্কস, এ্যাঙ্গেলস, বলশেভিকের বিপ্লব কি করে হয়েছে, কি করে ওদেশের মানুষ গড়ে উঠেছে সেটাই শেখাতে হবে। আর আমার যে ইতিহাস, আমার বাপ-পিতামহের যে বিশ্বাস, ভাবধারা, ধ্যান-ধারণা সেটা আমি জানব না। আমি ভারতীয় থাকব, ভারতবাসী প্রাণে, বৈচিত্র্যে, পোশাকে-আশাকে ভারতীয় থাকব কিন্তু মনে-প্রাণে মার্কস, মনে-প্রাণে এ্যাঙ্গেলস-এর অনুগত হয়ে উঠব এই শিক্ষাব্যবস্থা মাননীয় পার্থবাবু আনতে চেয়েছেন। এর বিরুদ্ধে আমার বক্তব্য রাখা কর্তব্য বলে মনে করছি। আমি মার্কস, এ্যাঙ্গেলস পড়তে কাউকে নিষেধ করি না, সমস্ত পৃথিবীর দিকে দিকে যত মনীষী জন্মগ্রহণ করেছেন সকলের কথা জানব কিন্তু ভারতবর্ষকে ভুলে নয়, তার ভাবধারাকে বিসর্জন দিয়ে নয়। ভারতের ভবিষ্যতে সন্তান-সন্ততি ঐভাবে ভাবাবেগ হয়ে উঠবে এই চিন্তা যাঁরা করেছেন তাঁদের দেশদ্রোহীর অভিযোগে অভিযুক্ত করতে চাই। তাই আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না বলে দুঃখিত।

[4-30—4-40 p.m.]

**শ্রীরজনীকান্ত দোলুই :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সারা পশ্চিমবাংলা আজ জ্বলছে। আমরা পশ্চিমবাংলায় একদিকে দেখছি চুরি, ডাকাতি, রাহাজানি, খুন, নারীধর্ষণ দিনের পর দিন বেড়েই চলেছে এবং অন্যদিকে লাল পতাকাধারী, লাল রুমালধারী সি পি এম সমর্থকরা ফ্যাসিস্ট কায়দায় নিরীহ সাধারণ মানুষের উপর, অন্য দলের সমর্থকদের উপর অত্যাচার, জুলুম এবং মারধোর চালিয়ে যাচ্ছে। আজকে সারা পশ্চিমবাংলায় দেখছি প্রশাসনিক ব্যর্থতা, দলবাজী এবং দুর্নীতি চরম আকার ধারণ করেছে। পশ্চিমবাংলায় আজ জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে। মাননীয় রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন সেটা আলিমুদ্দীন স্ট্রীট থেকে তৈরী করে দেওয়া হয়েছে এবং কাকাতুয়ার বুলির মত রাজ্যপালকে দিয়ে সেই ভাষণ এখানে পড়িয়ে নেওয়া হয়েছে। আমরা লক্ষ্য করেছি রাজ্যপালের এই ভাষণ পড়ার ইচ্ছা ছিল না, তাঁর কষ্ট হচ্ছিল, তাঁর চোখমুখ লাল হয়ে উঠছিল। কিন্তু তবুও সাংবিধানিক নিয়ম অনুসারে তাঁকে ওই ভাষণ পড়তে বাধ্য করা হয়েছে। এইসব কারণে আমি এই ভাষণের বিরোধিতা করছি। গত সাড়ে চার বছরে পশ্চিম-

বাংলায় ৫০০-র বেশী ব্যাঙ্ক লুঠ হয়েছে। একমাত্র পশ্চিম দিনাজপুরেই ৮৭টি বন্দুক লুঠ হয়েছে। সম্প্রতি দেখছি নদীয়ায় বন্দুক লুঠ চলছে। ২৪-পরগনার ভোজপুরে পুলিশ পিকেট থেকে ৯টি রিভালবার ছিনতাই হয়েছে। এখানে প্রতিদিন গড়ে ১০টি করে বড়রকমের অপরাধ সংঘটিত হচ্ছে শহরে। গত সাড়ে চার বছরে বড়রকমের অপরাধ হয়েছে ৪ হাজার ৮৬০টি, প্রতিদিন রাত্রে গড়ে ২৮টি ডাকাতি হয়েছে, প্রতিদিন গড়ে ৮টি করে খুন হয়েছে। ১৯৮০/৮১ সালে খুনের সংখ্যা ছিল ১ হাজার ২৯০টি এবং ১৯৮১/৮২ সালে খুনের সংখ্যা হচ্ছে ১ হাজার ৫৪০টি। এছাড়া ব্যাঙ্ক ডাকাতির হারও বেড়ে গেছে। ব্যাঙ্ক ডাকাতিতে পশ্চিমবাংলা অন্য সব রাজ্যকে ছাড়িয়ে গেছে। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বলেছেন ব্যাঙ্কের লোকদের রিভলবার দেবার জন্য, আত্মরক্ষার জন্য। এখানে যে আইন-শৃংখলা ভেঙে পড়েছে সে বিষয়ে কোন সন্দেহ নাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৪-পরগনা জেলায় ডায়মণ্ডহারবারে গত সাড়ে চার বছরে নারীধর্ষণ হয়েছে, একটি সাবডিভিশনেই ৮৯টি, আর দক্ষিণ কলকাতার দিকে তাকিয়ে দেখুন কয়েকদিন আগে সেই দক্ষিণ কলিকাতায় যাকে বলা হয় বিত্তবান এলাকা, ট্রায়েঙ্গল পার্কে, দেশপ্রিয় পার্কে গণ-নারীধর্ষণ হয়েছে, দশ দিন হয়ে গেল, এই পর্যন্ত কাউকেই গ্রেপ্তার করা যায়নি। এখন পুলিশের ডি সি/ডি ডি-কে বদলী করা হয়েছে। সমস্ত রাজ্যে আইন-শৃংখলার অবনতি ঘটেছে। তাই পুলিশমন্ত্রী চাইছেন ২০ হাজার পুলিশ বাড়াতে, তিনি কলকাতা এবং আশেপাশের থানাগুলিকে শক্তিশালী করতে চাইছেন। এই কলকাতা শহরে ঘন ঘন ডাকাতি হচ্ছে, খুনের পর খুন সংঘটিত হচ্ছে, বোমাবাজী, চোলাই মদের কারবার চলেছে অবাধে, এই করে কলকাতাকে অন্যান্য শহরের তুলনায় নিকৃষ্ট মানে পরিণত করেছে। পুলিশের মধ্যে শৃংখলার অভাব দেখা দিয়েছে, পুলিশ এসোসিয়েশন হয়েছে এবং এই এসোসিয়েশন হওয়ার পরে সেদিন টালীগঞ্জে মিনি বিদ্রোহ দেখা দিয়েছে তাদের মধ্যে, পুলিশের মধ্যে মারামারি হচ্ছে, বাঁকুড়ায় মারামারি হয়েছে পুলিশ এসোসিয়েশন করার পরে। পুলিশ এসোসিয়েশনের সভারা উর্ধ্বতন কর্তৃপক্ষের অর্ডার মানছে না, তারা পশ্চিমবঙ্গের আইন-শৃংখলা রক্ষা করতে পারছে না। মানুষ তাই নিজেদের আত্মরক্ষার জন্য আইনকে নিজের হাতে নেবার কথা বিবেচনা করছে। পশ্চিমবাংলার এই হচ্ছে অবস্থা। বর্গা-সম্বন্ধীয় অপরাধ ও অত্যাচারের কথা এখানে বারবার বলেছি। সি পি এম ফাণ্ডে টাকা দিলে জোতদারদের জমি বর্গা করা হচ্ছে না, আর যদি কেউ দু'বিঘা জমিরও মালিক হয় কিন্তু সে সি পি এম-এর লোক না হয়, তবে তার জমি জোর করে পার্টি অফিসে নিয়ে গিয়ে লিখিয়ে নেওয়া হচ্ছে, তোর বর্গা ছিল। মাননীয় জ্যোতি বসুর পুলিশ গত সাড়ে চার বছরে গুলি চালিয়েছে ২৭৬ বার। ডাঃ রায়ের ১৫ বছরের শাসনে গুলি চলেছিল ৫৮ বার, আর জ্যোতিবাবুর সাড়ে চার বছরের পুলিশ গুলি করেছে ২৭৬ বার। মাননীয় কমিউনিস্ট নেতা বিরোধীপক্ষের জ্যোতি বসু সেই সময় বলেছিলেন ডাঃ রায়কে ট্রিগার চিফ মিনিস্টার, আজকে আমরা জ্যোতি বসুকে কি বলবো, আপনি আমাদের বলে দিন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে গুলি চলেছে, এই গুলি চাষী, ক্ষেতমজুর, শিশু, মা এবং শ্রমিক কৃষিকর্মী প্রত্যেকেই শিকার হয়েছে। গত ৩০শে মার্চ কংগ্রেস আইয়ের আন্দোলনে জ্যোতি বসুর পুলিশ ৩২ রাউণ্ড গুলি চালিয়েছে, ১০০ রাউণ্ড টিয়ার গ্যাস চালিয়েছে। এরা গণতন্ত্রকে হত্যা করেছে, গণতন্ত্রকে রেপ করেছে। পশ্চিমবাংলায় ১৯৭৪ সালে যে খাদ্যোৎপাদন হত সেই তুলনায় জ্যোতি বসুর সাড়ে চার বছরের শাসনে—১৯৭৮ সালের পর থেকে এ-পর্যন্ত এক হাজার টাকা উৎপাদনে ক্ষতি হয়েছে, কৃষি উৎপাদনে এক হাজার টাকার ক্ষতি হয়েছে, এই সাড়ে চার বছরে। আর শিল্পোৎপাদনে

সাড়ে চার বছরে ক্ষতি হয়েছে ১২০০ কোটি টাকা। এঁরা রাজ্যের অর্থনীতিকে ধ্বংসের পথে নিয়ে গেছেন।

[4-40—4-50 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ ঘটনার কথা উল্লেখ করছি। ১৯শে জানুয়ারী বাংলা বন্ধ নিয়ে যে ঘটনা ঘটে সেই ব্যাপারে। ১৬ই জানুয়ারী জাস্টিস বসাকের আদেশে ১৮ই জানুয়ারী আপীল কোর্টে অর্ডার দেওয়া হয়েছিল চীফ সেক্রেটারী মিঃ অমিয় সেনকে, পুলিশ কমিশনার নিরপম সোমকে এবং স্টেট ট্রান্সপোর্টের চেয়ারম্যান সুনীল চৌধুরীকে, সেই অর্ডার তাঁরা মানলেন না। ফলে পাঁচজন ব্যক্তি নিহত হোল, জনসাধারণ ও সরকারের বহু সম্পত্তি নষ্ট হোল। কিন্তু সরকারের তাতে কোন ভ্রূক্ষেপ নেই। চীফ সেক্রেটারী, পুলিশ কমিশনার, স্টেট ট্রান্সপোর্টের চেয়ারম্যান, এঁরা সব কনটেম্‌প্ট অব কোর্ট করলেন। তার কোনও প্রতিবিধান নাই। জ্যোতিবাবুর নির্দেশে তাঁরা কোর্টের আদেশ মানলেন না। যেখানে হাইকোর্টের আদেশ এঁরা মানছেন না, সেখানে এঁরা কি করে নির্বাচনের জন্য চীৎকার করছেন? কনটেম্‌প্ট অব কোর্ট হলে জেল হয় জরিমানা হয়। কোর্টের রায় যদি না মানা হয়, তাহলে এখানে জেল-জরিমানা নেই। যেখানে জেল-জরিমানার ভয় আছে, সেখানে যদি কোর্টের আদেশ এইভাবে না মানা হয়, নির্দেশ না মানা হয়, তাহলে নির্বাচন কমিশনারের আদেশ এঁরা মানবেন না। এইভাবে এঁদের মাধ্যমে সুষ্ঠু, অবাধ, শান্তিপূর্ণ নির্বাচন হবে কিনা সেটা পশ্চিমবাংলার জাগ্রত মানুষ বিচার-বিবেচনা করবেন। শিক্ষাক্ষেত্রের ব্যাপারে একটু আগে হরিপদবাবু বললেন, আমি আর সেদিকে যাচ্ছি না। আজকে শিক্ষাক্ষেত্রে কিরকম নৈরাজ্য চলেছে দেখুন। ২০টি কলেজের প্রিন্সিপ্যালের রাজনৈতিক কারণে চাকুরী গিয়েছে। পশ্চিমবাংলার মোট ২২০টি কলেজের মধ্যে ৮০টি কলেজে কোন প্রিন্সিপ্যাল নেই। বামফ্রন্ট সরকার একটি অর্ডিন্যান্স করে অবসরপ্রাপ্ত অধ্যাপক নাম রবীন মিত্রকে ৬২ বছর বয়স হওয়া সত্ত্বেও, তাঁকে কলেজ সার্ভিস কমিশনের চেয়ারম্যান নিযুক্ত করেছেন। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, কলেজের ভিতর অধ্যাপক ঘেরাও হচ্ছে। রাম-মোহন কলেজের অধ্যাপিকাকে ঘেরাও করে মারা হয়েছে। এই ধরনের ঘটনা আজকে শিক্ষা-ক্ষেত্রে বিপর্যয় এনে দিচ্ছে। এঁদের নিজেদের দোষ ঢাকবার জন্য কেন্দ্রের অজুহাত দেওয়ার বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন। ওনারাই বলছেন কেরোসিন, চাল, চিনির চোরাকারবারী অবাধে চলছে। অথচ আমরা এই বিধানসভায় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করেছি আপনি এই চোরাকারবারীর কয়জনকে এ্যারেস্ট করেছেন। তার কোন উত্তর পাওয়া যায়নি। চোরাকারবারীরা বেপরোয়া তাদের কাজ চালিয়ে যাচ্ছে। ওরা আজকে ভাবছে বামফ্রন্ট সরকার যুগ যুগ জিও। ওরা থাকলে তাদের এই কারবার চলবে, মজুতদারী চলবে, দু'পয়সা কামাতে পারবে। ওদের ফাণ্ডে টাকা দিলে, বাড়ী করতে টাকা দিলে পুলিশ তাদের এ্যারেস্ট করতে পারবে না। ওঁরা বলছেন জ্যোতি-বাবুর সরকার আজকে শান্তি এবং নিরাপত্তা প্রতিষ্ঠিত করেছে। আমাদের ধারণা কি শান্তি প্রতিষ্ঠিত হয়েছে? একি শ্মশানের শান্তি? এখানে আমরা দেখতে পাচ্ছি গণ-আদালত করে গ্রামাঞ্চলের গরীব মানুষদের ধরে নিয়ে গিয়ে বিচার করা হচ্ছে। এই কয়েকদিন আগে দেখলাম গণ-আদালত করে চারজনের চোখ উপড়ে নেওয়া হয়েছে। মেদিনীপুরের গ্রামাঞ্চলে আমরা দেখেছি এই গণ-আদালত করে লোককে ধরে নিয়ে গিয়ে জরিমানা করা হচ্ছে, মজুরী বন্ধ করা হচ্ছে, তাদের বয়কট করা হচ্ছে এবং আজকেই এম এল এ শ্রীকৃষ্ণদাস রায় বলেছেন যে মেদিনী-

পুরের গ্রামাঞ্চলে এক অভাবনীয় ঘটনা ঘটে চলেছে। সেখানে ডাকাতি, লুঠ চলছে, দিনের বেলায় ছিনতাই হচ্ছে। অথচ তার কোন প্রতিকার পাওয়া যাচ্ছে না। বিগত পাঁচ বছরে এঁরা বলছে তাঁরা কাজ শুরু করেছেন। কিন্তু কাজকর্মের ব্যাপ্তির ব্যাপারে বিভিন্ন সময় নানা অভিযোগও পাওয়া যাচ্ছে। টাকার অঙ্ক নিয়ে কোন হিসাব হয় না। আমরা দেখবো গত সাড়ে চার বছরে এই বামফ্রণ্ট সরকার কি কাজ করেছে। একটি রাস্তাও ভাল করতে পারে নি, একটি উন্নয়নমূলক কাজ এরা করতে পারেনি। আজকে নির্বাচনের দিকে মানুষের মনকে ঝুঁকিয়ে দিয়ে, মানুষের মনকে পরিচালিত করে তাঁদের নিজেদের ব্যর্থতাকে ঢাকতে চাইছেন। নতুন ইউনিভারসিটি করেছেন, বিদ্যাসাগর ইউনিভারসিটি—সেখানে আপনারা কাদের বসিয়েছেন, কাদের কাউন্সিলের মেম্বার করেছেন তা আপনারা নিশ্চয় জানেন। সেখানেও আপনারা দলবাজী করেছেন। তাঁরা কাদের দলের লোক সেটা আপনারা ভাল করেই জানেন। আপনাদের আমলে শিক্ষাক্ষেত্রে দলবাজী একটা চরম আকার ধারণ করেছে। আপনাদের দলের লোক না হলে আপনারা তাঁদের পজিসান দেবেন না। আপনারা পশ্চিমবঙ্গের নির্বাচন নিয়ে মাথা ঘামাচ্ছেন কিন্তু আজ পর্যন্ত পশ্চিমবঙ্গের স্কুল বোর্ডের কোন নির্বাচন করতে পারলেন না, বোর্ড অফ সেকেণ্ডারী এডুকেশনের কোন নির্বাচন করতে পারলেন না, ক্যালকাটা কর্পোরেশনের নির্বাচন করতে পারলেন না, হাওড়া মিউনিসিপ্যালিটির নির্বাচন করতে পারলেন না। অথচ পশ্চিমবঙ্গের নির্বাচনে আপনারা বলছেন যে অবিলম্বে নির্বাচন চাই। পশ্চিমবাংলার জনসাধারণের আশীর্বাদ নিয়ে আমি বলতে পারি, দিন আসছে, দিন আসবে। সেদিন আপনারা হবেন ২৪, আমরা হব ২৩৬। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা কথা বলে শেষ করব জ্যোতিবাবু এবং প্রমোদবাবু যে বক্তব্য রাজ্যপালকে দিয়ে বলিয়েছেন যে আমার সরকার এই দাবী করবে তাঁদের কার্যকলাপের মধ্যে, তাঁরা যা করতে চেয়েছিলেন তাঁরা সবটা করতে পেরেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলব জ্যোতিবাবু এবং প্রমোদবাবু যেভাবে সার্থকতার দাবী করেছেন—রবীন্দ্রনাথের 'ক্ষুধিত পাষাণের' সেই মেহের আলীর উক্তি উদ্ধৃত করে বলব "জ্যোতিবাবু এবং প্রমোদবাবুর দাবী সব ঝুটা হ্যায়; সব ঝুটা হ্যায়," এই আখ্যা দিয়ে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসরল দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত দুদিন ধরে আমি বিরোধীপক্ষের বক্তব্য শুনলাম। আমার ধারণা ছিল দেশটা দলের চাইতে অনেক বড়। কিন্তু এখানে এসে দেখলাম, না, দলটা বড়। বিরোধীপক্ষ তাঁদের যুক্তি দিয়ে তাঁরা যদি সমৃদ্ধশালী করতে পারতেন কোন শাসকগোষ্ঠীকে—তাঁরা যদি সেখানে কোন ভাল কাজ করে থাকেন সেই বিরোধীপক্ষ তাকে এ্যাপ্রিসিয়েট করে। সেইরকম কিছু তাঁদের মুখ থেকে আজও শুনলাম না। রাজ্যপালের ভাষণের মধ্যে যে বক্তব্য তার একটা ব্লু প্রিণ্ট এই সরকার প্রকাশ করেছেন। যেখানে দেখান হয়েছে যে শতকরা ৮৫ ভাগ কৃষককে করের বোঝা থেকে রেহাই দেওয়া হয়েছে। তার কোন প্রশংসা নেই। ৪০ কোটি টাকার কৃষকের ঋণ মকুব করা হয়েছে তার কোন প্রশংসা নেই এবং যেখানে ইকনমিক রিভিউ বলছে গোটা ভারতবর্ষে প্রোডাকসান হয়েছে ১৯৮০-৮১ সালে ১৩২'০০ সেখানে পশ্চিমবাংলায় হয়েছে ১৩৫'৫। আমাদের পশ্চিমবাংলায় যে একটা পুঁজিবাদী সমাজব্যবস্থায়, একটা সীমাবদ্ধ চৌহদ্দির মধ্যে থেকে প্রশাসন থেকে দুর্নীতিকে একবারে হট-আউট করা যায় না এই কথা তো আমরা বলেছি।

আজকে ভারতবর্ষের অন্যান্য অঙ্গরাজ্যগুলোর চেহারা কি? তার প্রতিফলন তো এই রাজ্যে ঘটবে খানিকটা, এটা অস্বীকার করলে চলবে না। আমরা যে ৫৬ হাজার পঞ্চায়েতে মানুষকে নির্বাচিত করে নিয়ে এসেছিলাম, তারা কিন্তু সকলে পরীক্ষিত নয়। তাদের মধ্যে থেকে নিশ্চয় কিছু কিছু মানুষের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ উঠেছে। কিন্তু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সেই দুর্নীতিপরায়ণ মানুষগুলোকে প্রশ্রয় দেয় নি, তাদের কাকেও গ্রেপ্তার করেছে। পশ্চিমবাংলার পঞ্চায়েতমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনি এই সম্পর্কে এখানে বিবৃতিও দিয়েছেন। কিন্তু আমি জিজ্ঞাসা করি, কংগ্রেসীরা ১৪ বছর যাবৎ পঞ্চায়েত নির্বাচন করেছিলেন---এটা আমরা ১৯৭৭ সালে নির্বাচনে জেতবার পর ১৯৭৮ সালের জুন মাসে গ্রামের জনগণের সম্মুখীন হয়েছি নির্বাচনকে কেন্দ্র করে। আমরা মিউনিসিপ্যালিটির ভোট যখন করতে গিয়েছিলাম, ওঁরা ভোট বন্ধ করার চেষ্টা করেছেন। কোর্টের দ্বারস্থ হয়েছিলেন জনগণের দরজায় না গিয়ে। আমরা সেখানে ভোট করেছি এবং জনগণ তার রায় দিয়েছেন। আমরা পশ্চিমবাংলাতে নির্বাচনের সুপারিশ করেছিলাম---ওঁদের যদি সংসদীয় গণতন্ত্রে এতটুকু আস্থা থাকত তাহলে ওঁরা কোর্টে যেতেন না।

[4-50—5-00 p.m.]

এবং সুপ্রীম কোর্টের চীফ জাস্টিস যেভাবে ওঁদের অপমান করেছেন তাতে যদি একটু লজ্জা-সরম থাকতো, তাহলে তারপর আর এখানে এসে এইভাবে গণতন্ত্র গণতন্ত্র বলে চীৎকার করতেন না। আমাদের গ্রামবাংলায় একটা প্রবাদ আছে---'যার এক কান কাটা সে গ্রামের বাইরে দিয়ে যায়, আর যার দু'কান কাটা সে গ্রামের ভিতর দিয়ে যায়'---কংগ্রেসীদের অবস্থা হয়েছে তাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭৬/৭৭ সালে পশ্চিমবাংলায় যখন কংগ্রেস ক্ষমতায় ছিল তখন ওঁরা যোজনা খাতে ২০০ কোটি টাকা খরচ করেছিলেন। আর আমরা ১৯৮২/৮৩ সালে পশ্চিমবাংলার যোজনা খাতে ৭৫০ কোটি টাকা খরচ করেছি। আমি এর পর বিদ্যুতের কথায় আসছি। বিদ্যুৎ হল গোটা ভারতবর্ষের একটা জাতীয় সমস্যা। বিধানচন্দ্র রায় মরে যাবার পর থেকে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী যাঁরা যাঁরা হয়েছিলেন তাঁরা কেউই বিদ্যুতের উপর গুরুত্ব দেন নি। এটা হচ্ছে লিগ্যাসি অব দি পাষ্ট—অতীতের অপকর্ম আমরা বহন করে চলেছি। আপনারা জানেন পশ্চিমবাংলায় হাইড্রো-ইলেকট্রিসিটি নেই। একটি থার্মাল প্ল্যান্ট কমিশণ্ড হতে ৪ বছর সময় লাগে। ভোলাবাবু ব্যারিষ্টারী কায়দায় কোর্টে সওয়াল করার মত বলে গেলেন রাজ্যপালের ভাষণে বিদ্যুতের কথা উল্লেখ নেই। তিনি ভাষণটি একবার পড়লেনও না। না পড়েই তিনি বক্তব্য রেখে গেলেন। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন ৬৫০ মেগা-ওয়াট বিদ্যুৎ আমরা উৎপাদন করতে পেরেছি এই সময়ের ভিতর। আমরা আশা করছি আরো ৩৪ হাজার মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করতে পারব—এই কথা রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। কিন্তু ভোলাবাবু এটা একবার পড়েও দেখলেন না। না পড়েই তিনি ঐসব কথা বলে গেছেন। তারপর ওঁরা বারবার রাহাজানি, আইন-শৃঙ্খলার কথা বলেছেন। আমি সুনীতিবাবুকে জিজ্ঞাসা করি—সত্যিই পশ্চিমবাংলার কোন মন্ত্রীকে দুর্নীতির অভিযোগে বরখাস্ত করা হয়েছে? আর মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী আন্তুলে টাকা নিয়ে সিমেণ্ট, এ্যালকোহল লাইসেন্স দিয়েছিলেন। কোর্টে গিয়েছিলেন। ইন্দিরা গান্ধী পর্যন্ত তাঁকে বরখাস্ত করতে রাজি ছিলেন না। কিন্তু কোর্টের রায়ে তাঁর চাকরি গেল। কিন্তু ঐ দুর্নীতিগ্রস্ত আন্তুলেকে একটি কর্পোরেশনের চেয়ারম্যান করা হল। আপনি শুনলে অবাক হবেন অন্ধ্রের মুখ্যমন্ত্রী আনজাইয়া

প্রতি ৩ জন এম এল এ-র একজনকে মন্ত্রী করছেন। কেউ এগ্রিকালচার ডিপার্টমেন্টের মন্ত্রী হবেন, কাকে গোবরমন্ত্রী করবেন, কাউকে আবার সব্জীমন্ত্রী করবেন। লজ্জা করে না এই-সব কথা বলতে? আইন-শৃংখলার কথা, দুর্নীতির কথা আপনাদের মুখে শোভা পায়? এ যেন ভূতের মুখে রামনাম—সুনীতিবাবু তো সেদিন মন্ত্রী ছিলেন। সিদ্ধার্থবাবু ওয়াংচু কমিশন বসিয়েছিলেন। আপনার, সন্তোষবাবুর মন্ত্রিত্ব চলে গেল। এইসব কথা বলতে আপনার লজ্জা করে না? আপনাদের আমলে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের গৃহে ছাত্র পরিষদের গান্ধীবাদী নেতা অখিলেশ গান্ধীবাদী ছোরার আঘাতে নিহত হলেন। আমাদের ২৪-পরগণা জেলার নেতা চণ্ডীপদ মিত্র, হাইস্কুলের শিক্ষক নিহত হলেন। প্রথমে প্রচার করা হয়েছিল কমুনিষ্টরা খুন করেছে। কিন্তু পরে জানা গেল তা নয়—যুবকংগ্রেস নেতা রঘুপতি সাহা খুন করে মহাজাতি সদনে আশ্রয় নিল। তিনি যুবকংগ্রেস নেতা। সুতরাং তাকে পুলিশ ধরবে কি করে। ভোলাবাবু সেই সময় মন্ত্রী ছিলেন। তাঁরা আজকে আইন-শৃংখলার কথা তুলেছেন। এটা দেখে আমাদের অবাক লাগছে। প্রত্যেকটি লোকের পিছনে একটি করে সিকিউরিটি ছিল। কাজেই তাঁরা আজকে বলছেন পশ্চিমবাংলায় আইন-শৃঙখলার অবনতি ঘটেছে। নিশ্চয় শ্রীমতী ইন্দিরা গান্ধী জেতার পরে, ক্ষমতায় আসার পরে ১/১½ বছরের মধ্যে পশ্চিমবাংলায় ডাকাতি, রাহাজানি বেড়েছে। কারা করছে, যারা ধরা পড়ছে তারা কারা? এগুলি একটু বোঝা দরকার। এই সেদিন জনসভায় শুনলাম কংগ্রেস(ই)র একজন যুবনেতা নুরুল ইসলাম, এম এল এ ছিলেন, তিনি বলছেন আমরা মা কালীকে চিনি, জানি—ইন্দিরার সন্তান—ইন্দিরার সন্তান মা কালীকে চিনি—ওদের মা কালী হচ্ছেন শ্রীমতী ইন্দিরা গান্ধী। পশ্চিমবাংলার ইন্দিরা কংগ্রেসের সভাপতি আনন্দগোপালকে পাঁঠা বলি দাও। আনন্দগোপাল-কে পাঁঠা বলি দেবো। এরাই হচ্ছে মায়ের শিষ্য, সন্তান। তারপর পাটচাষের কথা উল্লেখ করা হয়েছে। পশ্চিমবঙ্গে প্রায় ১৪টি চটকল বন্ধ হয়ে আছে এবং ৫০ হাজার শ্রমিক কর্মচ্যুত হয়েছেন। কিছুক্ষণ আগে বীরেনবাবু এই প্রসঙ্গে কয়েকটি কথা বলছিলেন। বি এম এস অফিসে মিটিং আছে তিনি বোধহয় সেটা জানেনও না। না জেনে তিনি মন্তব্য করলেন এই বলে যে বামপন্থীরা চটকল বন্ধ করছে। ১লা ফেব্রুয়ারী ইকনমিক টাইমসে বেরিয়েছে যে চটকল মালিকরা ধর্মঘট চাইছে, আই এন টি ইউ সি ধর্মঘট চাইছে, আমরা বরং বলেছি ইট ইজ নট এ রাইট টাইম ফর দি স্ট্রাইক। কারণ এখন ধর্মঘট করলে তার ফায়দা লুঠবে চটকল মালিকরা। ১৪ জন চটকল মালিক ৬২টি চটকল পরিচালনা করছেন এবং সেখান থেকে কোটি কোটি টাকা মুনাফা করে গুজরাট ও মহারাষ্ট্রে নিয়ে গিয়ে সেই টাকা দিয়ে নতুন নতুন সফিসটিকেটেড chemicals-এর কারখানা তৈরী করছে পশ্চিমবাংলার শিল্পগুলিকে মডানাইজ না করে। আজকে পশ্চিমবাংলায় ৩০ লক্ষ বেকার, বেকারের খাতায় নাম লিখিয়ে বসে আছে একথা সত্য। কিন্তু পশ্চিমবঙ্গে ইণ্ডাস্ট্রিয়ালাইজেশনে বাধা কি বা কারা সেটাও একটু বুঝে দেখতে হবে। সেই বাধা হচ্ছে কেন্দ্রীয় সরকার। ৩৯টি লেটার অব ইনটেন্ট পাওয়া সত্ত্বেও এ পর্যন্ত ৪টি লাইসেন্স আমরা পেয়েছি, বাকিগুলি কেন পাই নি? পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সের কথা বলা হয়েছে, এ ব্যাপারে কেন্দ্র আমাদের প্রতি ষ্টেপ মাদারলি এ্যাটিচুড দেখাচ্ছেন। গুজরাটে দুটি পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করেছেন অথচ পশ্চিমবাংলার ক্ষেত্রে একটার পর একটা কোয়ারি করে আমাদের প্রোগ্রামকে ডিলে করে দিচ্ছেন। এটা ওদের একটা ডিলেইং ট্যাকটিস। এগুলি কিন্তু আমাদের বুঝতে হবে। পশ্চিমবঙ্গের ৫ কোটি মানুষ ওদের চক্রান্ত বুঝতে পেরেছেন। তারপর ইলেকট্রনিক্সের

কারখানার জন্য সল্টলেকে ১০০ একর জমি দেওয়া সত্ত্বেও আজও তার অনুমোদন পাওয়া যায়নি। আমি সুনীতিবাবুদের বলছি, আসুন না এসব ব্যাপারে একসঙ্গে ইন্দিরা গান্ধীর কাছে গিয়ে লড়াই করি। ঐ হলদিয়াতে বলা হয়েছিল জাহাজ নির্মাণ কারখানা করা হবে, পরবর্তীকালে বলা হল জাহাজ মেরামতের কারখানা হবে কিন্তু আমরা দেখলাম তাও হল না। কেন হল না? আজকে ইন্দিরা গান্ধীর সরকার পশ্চিমবঙ্গে ইণ্ডাস্ট্রিয়ালাইজেসানের ক্ষেত্রে বাধার সৃষ্টি করছেন। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে আমরা গ্রামের ঐ পদদলিত, নিপীড়িত, দরিদ্র কৃষকদের পেনসন দেবার ব্যবস্থা করেছি। তারপর পশ্চিমবাংলায় কৃষির ব্যাপারে বীমার ব্যবস্থা করা হয়েছে। যদিও সেটা অল্প, টোকেন ব্যবস্থা হিসাবে হয়েছে কিন্তু তবুও তার একটা শুভ সূচনা হয়েছে একথা বলতে পারি। আমরা ১২ ক্লাস পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করেছি। এর জন্য আমরা গর্ব অনুভব করছি না কিন্তু বলছি একটা পুঁজিবাদী সমাজব্যবস্থার মধ্যেও এই কাজগুলি আমরা করেছি যেটা বিগত ৩৪ বছর ধরে কংগ্রেস সরকার করেন নি। ওঁরা বারবার বেকারভাতার কথা বলতে গিয়ে ক্যাডারভাতা বলেছেন কিন্তু আমি ওঁদের জিজ্ঞাসা করি ১৯৭০/৭১/৭২ সালে যাদের নাম রেজিষ্ট্রী করা হয়েছিল তারা কারা? তারা তো কংগ্রেসেরই লোক। আজকে যাঁরা চাকরি পেয়েছেন তাঁরা কি আমাদের লোক? তারপর আরো একটা কথা বলি। আজকে বিহার, উড়িষ্যাতে এমন কি আসামেও কি হচ্ছে? আসামে বিদ্যুৎ সঙ্কট ছিল না, আজকে আসামেও বিদ্যুৎ সঙ্কট চলেছে, উড়িষ্যাতেও বিদ্যুৎ সঙ্কট দেখা দিয়েছে, এমন কি খোদ দিল্লীতেও বিদ্যুৎ সঙ্কট চলেছে, একবারও কিন্তু সেসব কথা বলা হয়নি। আজকে সারা ভারতবর্ষে ৫ কোটি বেকার নাম লিখিয়ে রেখেছে। এটা ধনবাদী সমাজব্যবস্থার একটা অপরিহার্য অঙ্গ। পুঁজিবাদী সমাজব্যবস্থার অবসান না হলে ভারতবর্ষের বুক থেকে বেকার সমস্যার সমাধান হবে না। আজকে বেকার সমস্যার সমাধান করতে হলে তার জন্য চাই ব্যাপক ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্স, সেটা দেবার কথা কেন্দ্রের কিন্তু সে ব্যাপারে বিরোধীদলের মুখ থেকে কোন কথা শুনলাম না। ভালো কাজ যেগুলি আমরা করেছি তার এ্যাপ্রিসিয়েশান আপনাদের তরফ থেকে থাকা উচিত ছিল। তারপর আরও একটা কথা বলি। ১৯৭২/৭৩/৭৪ সালে ঐ ম্যাট্রিক থেকে আরম্ভ করে কলেজ পর্যন্ত আমরা দেখেছি সমস্ত পরীক্ষাতেই গণ-টোকাটুকি হয়েছে, আজকে কিন্তু সেই গণ-টোকাটুকি বন্ধ হয়ে গিয়েছে। ডাক্তারিতে ভর্তি করানোর জন্য বিহারে লক্ষাধিক টাকা প্রণামী দেওয়া হচ্ছে, এটি কংগ্রেস(ই) শাসিত একটি রাজ্যে।

[5-00—5-10 p.m.]

তাব অভিযোগ পেয়ে রাষ্ট্রপতি বিহারে এসেছিলেন। বিহারের কংগ্রেস নেতারা চান না তিনি বিহাব পরিদর্শন করেন। আমি কংগ্রেস নেতাদের এবং বিরোধীদলকে জিজ্ঞাসা করি যে পশ্চিমবঙ্গে ইঞ্জিনিয়ারিং ছাত্র ভর্তি করার সময়ে, মেডিক্যাল কলেজে ছাত্র ভর্তি করার সময়ে এই ধরনের অভিযোগ উত্থাপন করার দু:সাহস আছে কিনা, এই বিধানসভায় দাঁড়িয়ে বলুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেজন্য একথা বলতে হচ্ছে যে বিরোধীদলের পক্ষ থেকে শুধু সমালোচনা করার জন্য করা হচ্ছে, সংবাদপত্রে এইসব খবর প্রচার করার জন্য বলা হচ্ছে যে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে, রোজ ডাকাতি হচ্ছে। কালকেও তো ১২ লক্ষ টাকা ডাকাতি হয়েছে দিল্লীর পোষ্ট অফিসে সে কথা তো একবারও বললেন না। কংগ্রেস সদস্যদের মুখ থেকে একথা উচ্চারিত হল না যে দিল্লীর উপকণ্ঠে সন্ধ্যার পরে মেয়েরা রাস্তায় বের হতে

পারে না, সিনেমা যেতে পারে না। রাজস্থানের মুখ্যমন্ত্রী জগন্নাথ পাহাড়িয়া বরখাস্ত হলেন দুর্নীতির অভিযোগে। লজ্জা করে এসব কথা বলতে। আমরা মনে করি যে আমাদের আরো অনেক কিছু করার ছিল কিন্তু আমরা সেই কাজ আর্থিক সংগতির জন্য, কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাবের জন্য করতে পারিনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্যবাবু এই বিধানসভায় দাঁড়িয়ে অসত্য কথা বললেন যেটা তার চরিত্রের একটা অঙ্গ হিসাবে দেখা দিয়েছে। কারণ আমরা দেখছি যে রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে রেখেছেন, সেই ভাষণকে ওঁরা আলিমুদ্দিন ষ্ট্রীটের ভাষণ, জ্যোতিবাবুর ভাষণ বলে রাজ্যপালকে অসম্মান করেছেন। স্বভাবতঃই প্রশ্ন ওঠে যে সংসদীয় গণতন্ত্রের প্রশ্ন ওঁরা তুলেছেন সেই সংসদীয় গণতন্ত্রে কি আদৌ ওঁরা বিশ্বাস করেন? আজকে ইন্দিরা গান্ধী তাঁর দলের নির্বাচন পর্যন্ত করেন নি। কোন্ রাজ্যের মুখ্যমন্ত্রী কে হবেন তা ঠিক করে দেবেন ইন্দিরা গান্ধী। অন্ধ্রপ্রদেশের একজন কংগ্রেস(ই) সদস্য কংগ্রেস থেকে পদত্যাগ করেছেন এই কথা বলে যে অন্ধ্রের মুখ্যমন্ত্রী কে হবেন সেটা অন্ধ্রের বিধায়করা ঠিক করবেন। কিন্তু তা নয়, দিল্লী থেকে দিল্লীশ্বরী ঠিক করে দেবেন যে কে অন্ধ্রের মুখ্যমন্ত্রী হবেন। আজকে আমাদের প্রতি বলা হচ্ছে যে পশ্চিমবাংলার বামফ্রন্ট গণতন্ত্রে বিশ্বাস করে না। আমরা বলি যে গণতন্ত্রে আমরা বিশ্বাস করি। গণতন্ত্রে ওঁরা বিশ্বাস করেন না, ওঁরা স্বৈরতান্ত্রিক ব্যবস্থায় বিশ্বাসী এবং অত্যন্ত দুঃখজনক কথা যে জনতা পার্টির জন্মেজয় ওঝার কথা বলতে হচ্ছে যে সেদিন গণতন্ত্রের জন্য স্বৈরতন্ত্রের বিরুদ্ধে জয়প্রকাশ নারায়ণের নেতৃত্বে দাঁড়িয়ে লড়াই করেছিলেন সেকথা আজকে কেমন করে ভুলে গেলেন এবং কংগ্রেসের সঙ্গে হাতে হাত মিলিয়ে পশ্চিমবঙ্গ সরকারকে স্বৈরতান্ত্রিক সরকার বলতে সাহস পেলেন। এই কথা আমার ভাবতে অবাক লাগে। সব শেষে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ এই সভায় রেখেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরাম চ্যাটার্জী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণকে সমর্থন করে আমি এই কথা বলতে চাই যে, বিরোধীপক্ষে যাঁরা রয়েছেন, যাঁরা অত্যন্ত চিরকাল মানুষকে স্লেভের মত ব্যবহার করেছে, প্রত্যেকটি মানুষ যেন তাঁদের কাছে স্লেভ। এই যে ভাষণ রাজ্যপাল রেখেছেন, এই রাজ্যপাল ওঁদের হাতের মুঠোয় কারণ ইন্দিরা গান্ধীর মাধ্যমে তিনি এসেছেন। রাজ্যপাল প্রথমে এসে বলেছেন যে তিনি গ্রামে যাবেন, শহর দেখবেন। কিন্তু যখন চিত্র পেলেন পশ্চিমবাংলার—তিনি যদি গ্রামে যেতেন তাহলে সেখানে কি দেখতেন? তিনি দেখতে পেতেন একদিকে ঐ ২৫ জন জোতদার, আর একদিকে হাজার হাজার কঙ্কালসার মানুষের দল এবং সেই মানুষের দল এই বামফ্রন্ট সরকারকে আশীর্বাদ করছে। তবুও তিনি এখানে এসে দেখেছেন, বুঝেছেন যে, আকাশে-বাতাসে, প্রতিটি গরীব মানুষের মুখে বামফ্রন্ট সরকারের নাম। আজকে এখানে রজনীবাবু এবং সত্যবাবুরা বলেছেন যে, রাজ্যপালকে দিয়ে ঐসব কথা বলানো হয়েছে, কিন্তু আমি ওঁদের বলব যে, তা নয়, তাঁকে দিয়ে বলানো হয়নি, তিনি এখানে এসে দেখেছেন, বুঝেছেন এবং তারপরে তাঁর মুখ থেকে ঐসব কথা উচ্চারিত হয়েছে। তিনি যদি তা না বুঝতে পারতেন তাহলে তো আপনাদের নেত্রী ইন্দিরা গান্ধী রয়েছেনই, তাঁর কাছে চলে যেতেন। কিন্তু মুস্কিল কি হলো? তিনি এখানে দেখলেন একদিকে সুশৃঙ্খল একদল এম এল এ আর একদিকে কয়েকজন উচ্ছৃঙ্খল এম এল এ। এই অবস্থা দেখে রাজ্যপাল অবাক হয়ে গেলেন, তাঁর মুখে কোন কথা এলো না, তিনি ভাবতে লাগলেন ঐ ক'জন—ওঁরা কারা। বিরোধীদলে পশ্চিমবাংলার বুকে কারা

রয়েছেন। তিনি তাঁর বন্ধু-বান্ধবদের বলেছেন, আমি প্রথমে বিরোধীদের কথা শুনে ভেবেছিলাম যে, পশ্চিমবাংলায় যে সরকার রয়েছে, সে একটা ভীষণ সরকার, কিন্তু আসলে দেখলাম তার উল্টো। ঐ ক'জন শুধু বিধানসভাকে তোলপাড় করছে। রাজ্যপাল বলেছেন ওঁদের ব্যবহারে আমার মাথা নীচু হয়ে গেছে, এ রাজ্যের অপোজিসন এইভাবে আমাকে হেয় করছে। আজকে এখানে কারা অপোজিসনে রয়েছে? কেন্দ্রে ইন্দিরা গান্ধীর দলের সরকার রয়েছে, সেই দলেরই একটা শাখা। ওঁরা রাজ্যপালের মুখকে মুখর করে তুলতে চেয়েছিলেন, কিন্তু আমরা চেয়েছিলাম রাজ্যপাল সত্য ভাষণ দিন এবং আমরা তাঁর সেই ভাষণ শুনেছি। যে রাজত্ব একদিন ওঁদের ছিল আজকে আমরা সে রাজত্ব ওঁদের কাছ থেকে নিয়ে নিয়েছি, মানুষ সে রাজত্ব আমাদের হাতে তুলে দিয়েছে। কারণ গরীব মানুষদের ওঁরা চিরকাল শোষণ করে এসেছেন, তাঁদের রক্ত শুষে এসেছেন। যখন যেখানে যারাই গরীব মানুষকে শোষণ করবে তখনই সেখানে আমরা তার বিরোধিতা করব। ওঁরা অবশ্য মাঝে মাঝে গরীব মানুষের জন্য মায়াকান্না কাঁদেন, সেটা আজকে গরীব মানুষ বুঝতে পেরে গেছেন। আমরা জানি আফ্রিকার জঙ্গলে পথিক যখন রাস্তা হারিয়ে ফেলে তখন ক্লান্ত পথিকের পাশে বসে এক জাতের পাখী তাদের বাতাস করে এবং সেই বাতাস পেয়ে যখন পথিক ঘুমিয়ে পড়ে তখন সেই পাখী তার রক্ত চুষে খায়। সেরকম কংগ্রেসীরা ভ্যাম্পায়ারের মতো জন্য গরীব মানুষদের রক্ত চুষে খেয়েছে।, প্রথমে কিছু কিছু ভাল ভাল কথা শুনিয়েছে, তারপরে রক্ত চুষে খেয়েছে। আমি সত্য বাপুলিকে বলব যে, সামনে দিন আসছে, তখন তোমরা বুঝতে পারবে কোথায় দাঁড়িয়ে আছ। ওঁরা বলেছেন দেশে বেকারী রয়েছে। হ্যাঁ, এটা সত্য কথা যে, দেশে বেকারী রয়ে গেছে, কিন্তু এটা ওঁরাই তো ৩৩ বছর ৯ মাস ৯ দিন ধরে তৈরী করেছে। কারা বেকার সৃষ্টি করেছে? দীর্ঘদিন ধরে ওঁরা এই বেকারদের সৃষ্টি করেছেন। এই অবস্থার পরিবর্তন করতে হবে। সেই পরিবর্তনের জন্যই আমরা এসেছি, সংঘবদ্ধ হয়েছি। আমরা জানি সেই পরিবর্তনের মধ্যে দিয়ে আপনারা ভেসে যাবেন শুধু পশ্চিমবঙ্গ থেকে নয়, সারা ভারতবর্ষের বুক থেকে। বিগত দিনে যখন বাংলাদেশের লড়াই হয়েছিল ভারতবর্ষের মাটিতে তখন আমরা কি দেখেছিলাম।

[5-10—5-20 p.m.]

আমরা দেখলাম, আমাদের গরীব ঘরের ছেলেমেয়েরা যখন রাইফেল নিয়ে চলে গেল তখন আপনারা কি করলেন? জিনিসপত্রের দর বাড়িয়ে দিলেন, গরীব মানুষেরা হাহাকার করে মরলো। আপনারা দেশকে লুঠ করেছেন। কিন্তু আমরা আছি, আমরা থাকবো, এই দেশের গরীব মানুষের পাশে আমরা থাকবো। (এ ভয়েস ফ্রম কংগ্রেস-আই বেঞ্চ) আপনাদের কাকে বলবো? একটা দলের মধ্যে ৩২টি ভাগ। সুতরাং কাকে বলবো। আপনারা ৩ জন তিনটি দলের লোক। কিন্তু আমরা আছি, আমরা থাকবো, আমাদের মধ্যে কোন বিরোধ নেই। আমরা এই সমস্ত জিনিস করি না। আপনারা দেশে যে জিনিস সৃষ্টি করে গেছেন তার বোঝা আমাদের বইতে হচ্ছে, আপনারা এই বোঝা দিয়ে গেছেন। বেকারদের ৫০ টাকা করে দেওয়ার মানে কি? মানে হচ্ছে, আমরা বেকার যুবকদের পাশে আছি। এর মানে এই নয় যে, এর দ্বারা তাদের পেট ভরবে। আমরা শুধু পশ্চিমবাংলায় নয় তথা ভারতবর্ষকে পাল্টাতে চাই। (এ ভয়েস ফ্রম কংগ্রেস-আই বেঞ্চ) আপনারা তো অন্ধকার জগতের মানুষ, আই সব কিছুই অন্ধকার দেখেন। তবে এইটুকু বলতে পারি, নতুন সূর্য উঠছে। নতুন

সূর্যকে আহ্বান করছি ভারতবর্ষকে পাল্টাবার জন্য। (শ্রীসুনীতি চট্টরাজ: বন্দে মাতরম্) এই কথা বলবার অধিকার আপনাদের নেই। আপনারা মায়ের লাঞ্ছনা করেছেন। দেশকে বিচ্ছিন্ন করেছেন, দেশকে টুকরো টুকরো করে দিয়েছেন, যেমন, সিদ্ধার্থশঙ্কর রায় পশ্চিমবাংলার কংগ্রেসকে টুকরো টুকরো করেছে তেমনি শ্রীমতী ইন্দিরা গান্ধী ভারতবর্ষকে টুকরো টুকরো হতে সাহায্য করছে। ভারতবর্ষে একটা শ্রেণী দুর্বার আক্রোশে মাথা তুলে দাঁড়াচ্ছে। আমরা দেখছি, গরীব মানুষেরা জাগছে। এই সমস্ত গরীব মানুষেরা আপনাদের পাল্টে দেবে। আমাদের বনমন্ত্রী বালখিল্যের জন্য বেলেঘাটার কাছে একটা বাগান করেছেন। সেখানে কিছু হরিণ আছে। সুনীতিবাবু এবং সত্যবাবুরা আপনাদের শিশুসুলভ আচরণের জন্য আপনাদের আহ্বান করছি, আপনারা সেখানে যাবেন, আপনাদের জন্য করা হয়েছে। আমরা দেশকে তুলতে চাচ্ছি আর আপনারা দেশকে ডোবাতে চাচ্ছেন। আপনারা দেশকে ছিন্নভিন্ন করে দিতে চাচ্ছেন, কিন্তু আমরা তা চাইনি। আর জনসাধারণ যদি আমাদের ভোট দেয় তাহলে আমাদের দোষটা কোথায়? সুতরাং চেঁচিয়ে আপনাদের লাভ নেই। জনসাধারণের কাছে পারলেন না, তাঁরা ভোট দিলেন না। কাজেই এখন রাজ্যপালকে নিয়ে টানাটানি করছেন। এখানে সুখ পেলেন না, ছুটলেন সুপ্রীম কোর্টে, কিছু হল না, হাইকোর্টেও কিছু হল না। দেখুন, একটা জিনিস হচ্ছে সেটা খুব ভাল জিনিস, আপনারা আমাদের এগিয়ে দিচ্ছেন। আমরা হাইকোর্ট, সুপ্রীম কোর্ট কিছুই বুঝতাম না, আপনারা বুঝিয়ে দিচ্ছেন, দেখিয়ে দিচ্ছেন। দেখিয়ে দিয়ে হয়েছে কি? দু'জন লোক ফিরে এল। শ্রীভোলা সেন এবং শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় দু'জনে নাক খৎ দিয়ে ফিরে এল সেখান থেকে। আমি এসেছি। এসেছ? তা কি সন্দেশ নিয়ে এসেছ? একটি ২০ বছরের মেয়ে, সদ্য বিধবা, সত্যবাবু জানেন সে বলছে যে, 'ও এসেছে'। কে, কে, কে এসেছে? না ও এসেছে। তখন পাশের যে লোক রয়েছে সে বললে যে 'ও আর আসবে না'। সত্যবাবু সে আর আসবে না, চিরকালের জন্য চলে গেছে। আজকে দুর্গন্ধযুক্ত কংগ্রেস, যে কংগ্রেস মরে গেছে—আসুন তাকে আমরা কবর দিই। তাই বলি যে পশ্চিমবঙ্গে সে নাহি আসিবে আর। এই কথা বলে গভর্ণরের বাজেটকে পুরোপুরি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রীপ্রাণনিয়েল মুর্মু:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আমাদের বিধানসভায় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেটি সমর্থন করতে উঠে দু'-একটা কথা বলছি। নির্বাচনের মুখে আমরা দাঁড়িয়ে আছি বলে কোন সময় মনে হচ্ছে, আবার কোন সময় মনে হচ্ছে নির্বাচন কবে হবে? এই রকম একটা চিন্তা বিধানসভার সব সদস্যের মনে হচ্ছে। সুপ্রীম কোর্ট পর্যন্ত মামলা-মোকর্দমা হয়েছে। জানি না, আগামী ১৫ তারিখে কি হবে, এই চিন্তা প্রত্যেকটি বিধানসভা সদস্যের মনে দেখা দিয়েছে। আজকের পত্রিকায় যা দেখলাম নির্বাচন কমিশনারের সুপারিশ যথেষ্ট তাৎপর্যপূর্ণ বলে মনে হয়। সমস্ত রাজ্যগুলিকে রাষ্ট্রপতির নিয়ন্ত্রণাধীনে রেখে নির্বাচন হবে, এমন সময় নির্বাচন কমিশনার এই কথা বলেছেন। আমরা, বিধানসভার সদস্যরা এই কথা নিয়ে চিন্তা না করে পারছি না। যাই হোক, আমার মনে হয় ইলেকশন যে মাসেই হোক, জুন মাসেই হোক কি ১৯৮৩ সালেই হোক ওঁরা আর এই পশ্চিমবঙ্গে আসবেন না। পশ্চিমবঙ্গে বামফ্রন্টই আসবেন এবং আসার যে কারণগুলো আছে সেই কারণগুলো অনেকবার বলেছি, এবারেও বলছি। বামফ্রন্ট ভালমন্দ দুই করছে কিন্তু পশ্চিমবঙ্গের ব্যবস্থাপনার মধ্যে নতুন জিনিস আমরা চালু করেছি যে জিনিসগুলির কথা এক, দুই, তিন

করে ভাবতে পারা যেত না একথা অনেকেই বলেছেন। একটা সামান্য বিষয়ের উল্লেখ করব। আমাদের বনমন্ত্রী মহাশয়, যে সোস্যাল ফরেস্ট্রি, সামাজিক বনপ্রকল্প চালু করেছেন এটাতে কি হয়েছে? এটা প্রসারের জন্য গ্রামাঞ্চলে একটা প্রতিক্রিয়া দেখা যাচ্ছে। গ্রামের রাস্তার পাশে, গ্রামের ছোট ছোট বাড়ীগুলির পাশে যে জমিগুলি আছে সেই জমিতে ফুলগাছ, ফলের গাছ করার ব্যবস্থা হয়েছে এবং তা থেকে আয়ের ব্যবস্থাও হচ্ছে। এই পরিকল্পনা নিয়ে গত ৩০ বছর ধরে কারো মাথায় আসে নি। এই কথা গ্রামের মানুষের কাছে দেখা দিয়েছে যে বামফ্রন্ট থাকলে এটার প্রসার হবে। গ্রামে কটা গাছ পোঁতা হল কি হল না সেসব পঞ্চায়েতের মাধ্যমে করা হচ্ছে। দ্বিতীয়তঃ উপজাতি সম্প্রদায়ের ছেলেমেয়েরা বোর্ডিংয়ে থাকে না। তারা মাসিক ৩০ টাকা করে জলপানি পাবে। স্কুলের মাইনে তো তাদের লাগবেই না, উপরন্তু স্কুলে যাবার জন্য তারা এই জলপানির টাকাটা পাবে। তাই আমি বলছি এবার বামফ্রন্ট আসবে।

[5-20—5-30 p.m.]

বামফ্রন্টের আমলে কিছু কিছু কাজ আমরা করতে পারি নি। কেন পারিনি তার মধ্যে এখানে যেতে চাই না। কিন্তু সেই কাজগুলি আমাদের করা উচিত ছিল। আমি নিজে আদিবাসী সম্প্রদায়ের মানুষ, আমার আশা ছিল—সংবিধান স্বীকৃত একটা অধ্যায়ে—যে আদিবাসীদের মাতৃভাষায় শিক্ষাদান ব্যবস্থা করা হবে। এই প্রতিশ্রুতি আমরা বামফ্রন্টের পক্ষ থেকে দিয়েছিলাম। কিন্তু সেটা কেন পারিনি সে ব্যাপারে কে দোষী, তা এখানে বলতে চাই না। শুধু বলতে চাই যে এর মধ্যে সরকারী আমলাদের ষড়যন্ত্র, কেন্দ্রীয় সরকারের হিন্দী চাপানোর ষড়যন্ত্র এই ব্যবস্থা কার্যকরী না হওয়ার পেছনে কাজ করেছে। সেজন্য আমি বলতে বাধ্য হচ্ছি যে বেশীর ভাগ ক্ষেত্রে প্রাথমিক পর্যায়ে আদিবাসী ছেলেমেয়েদের প্রাইমারী স্কুলে শিক্ষা দেবার পর্যাপ্ত ব্যবস্থা আমরা করতে পারিনি। এই কথা আমাদের মনে রাখতে হবে এবং ভবিষ্যতে যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবেন তাঁদের কাছে বামফ্রন্টের একজন সদস্য হিসাবে এই অনুরোধ রেখে যেতে চাই যে তাঁরা যেন এই ব্যবস্থা যথাযথ রূপ দিতে সচেষ্ট হন। কারণ আপনারা জানেন, এইবারে কমপিটিটিভ একজামিনেশনে আমাদের আদিবাসী ছেলেমেয়েরা দাঁড়াতে পারেনি। স্বভাবতঃই তাদের বাংলা ভাষার উপর দখল অনেক কম, ইংরাজী ভাষায় দখল অনেক কম। অবশ্য মাতৃভাষায় কমপিটিটিভ একজামিনেশনে বসার সুযোগ পেলে তাদের যোগ্যতা প্রমাণ করতে তারা সক্ষম হতো। আজকে সরকারী চাকুরীর ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের নজর আছে, সুনির্দিষ্ট প্রতিশ্রুতিও আছে এবং পরবর্তী সময়েও এগুলি রক্ষা করার প্রয়োজনীয়তা আছে। সেচ পরিকল্পনার ব্যাপারে একটা কথা বলে যেতে চাই, বিশেষ করে পুরুলিয়া এবং বাঁকুড়াতে ছোট ছোট সেচব্যবস্থা আছে, সেখানে বাঁধ দিয়ে লিফটের মাধ্যমে চাষের ব্যবস্থা সুষ্ঠুভাবে করা হয়নি। তা যদি করা হতো তাহলে আমরা অনেক এগিয়ে যেতে পারতাম। কিন্তু পরবর্তী সরকারের কাছে এই অনুরোধ রাখব যে এই ক্ষুদ্রসেচ পরিকল্পনার ব্যাপারে তাঁরা যেন নজর দেন। আমার পরবর্তী নিবেদন এই যে আদিবাসীদের মধ্যে যে বিচ্ছিন্নতার বীজ ছড়ানো হচ্ছে, বিশেষ করে পশ্চিমবাংলার পশ্চিমাঞ্চলে—পুরুলিয়া, ঝাড়গ্রাম প্রভৃতি অঞ্চলে, ঝাড়খণ্ড মুক্তি মোর্চার নাম করে সেখানকার খেটে খাওয়া মানুষদের ঐক্যকে বিনষ্ট করবার চেষ্টা নেওয়া হচ্ছে। সেখানে আদিবাসীদের দুঃখ-দুর্দশা, অভাব-

অভিযোগের সুযোগ নিয়ে এই অনৈক্য সৃষ্টির ষড়যন্ত্র করা হচ্ছে। পুলিশ দিয়ে এর মোকাবিলা আমরা করতে চাই না। কারণ সেখানে দুঃখ আছে, অভাব আছে, বিক্ষোভ আছে, এর একটা এ্যাসেসমেণ্ট হওয়া প্রয়োজন। আদিবাসীদের কি করে উন্নত করা যায় তা না করে, সেভাবে তাদের পরিচালিত না করে, তাদের অভাব-অভিযোগের ক্যারেক্ট এ্যাসেসমেণ্ট না করে, বিপথে পরিচালিত করবার চেষ্টা নেওয়া হচ্ছে। এ-ব্যাপারে বিভিন্ন বিভাগের মধ্যে সমন্বয়ের অভাবকে দূর করে এই অবস্থার অবসান ঘটাতে হবে। তাদের উন্নয়নের জন্য সার্বিক পরিকল্পনা গ্রহণের কথা আগামী দিনে যাঁরা বিধানসভায় আসবেন তাঁদের কাছে আমি সেই আবেদন রেখে যেতে চাই। মিঃ ডেপুটি স্পীকার স্যার, এখানে পরিবহনমন্ত্রী উপস্থিত আছেন, আমি মনে করি, এই সরকারের আমলে সমস্ত জায়গায় পরিবহনের ব্যবস্থা করা দরকার এবং তারই একটা প্রাথমিক প্রচেষ্টা হিসাবে আমাদের রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থা যেগুলি রয়েছে সেগুলিকে পুনর্বিন্যাস করা দরকার। যেমন, উত্তরবাংলার জন্য উত্তরবঙ্গ পরিবহন ব্যবস্থা, কলিকাতার জন্য কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থা আছে, দুর্গাপুরে দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থা আছে, তেমনি এগুলির মাঝামাঝি আর একটা জায়গায় পরিবহন ব্যবস্থা চালু করা দরকার। যেমন ফারাক্কাকে কেন্দ্র করে মধ্য-পশ্চিমবাংলায় একটা পরিবহন ব্যবস্থা করা দরকার। আমি বীরভূমে গিয়েছি, সেখানকার মানুষ অভিযোগ করেছেন উত্তরবাংলাতে পরিবহন ব্যবস্থা আছে, কলকাতার মানুষের জন্য পরিবহন ব্যবস্থা আছে, কিন্তু আমাদের জেলার জন্য সরকারী পরিবহন ব্যবস্থা নেই। এই ধরনের অভিযোগ মেদিনীপুরের মানুষেরও আছে। সেজন্য আমি বলতে চাই যে রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থার একটা সার্বিক পরিকল্পনা রূপায়িত হওয়া দরকার। আমার সর্বশেষ বক্তব্য হচ্ছে, নির্বাচনের আগে ওঁরা চেষ্টা করবেন আমাদের এই ব্যর্থতার কথা তুলে ধরতে, আমরাও চেষ্টা করব আমাদের সাফল্যের দিক জনসাধারণকে তুলে ধরবার। কিন্তু এগুলিই সব নয়। এর ফলভোগ আমাদেরই করতে হবে। এগুলি ওঁরা এই পশ্চিমবাংলার বিধানসভাতে তুলে ধরতে গিয়ে অনেক সময়ে বিধানসভার মর্যাদা অক্ষুণ্ণ করতে দ্বিধাবোধ করেন নি। আমি ১৯৬৭ সালে বিধানসভাতে প্রথম যখন এসেছিলাম তখন যে অবস্থা ছিল আর আজ যে অবস্থায় এসে দাঁড়িয়েছে তাকে স্বস্থানে নিয়ে যাওয়ার জন্য দায়িত্ব যেমন বিরোধী দলের রয়েছে তেমনি সরকার পক্ষেরও এই দায়িত্ব আছে। এর মধ্যে দিনের পর দিন জিনিসপত্রের দাম এমন একটা জায়গায় এসে দাঁড়িয়েছে যার ফলে এখানকার মেহনতী মানুষদের আমরা তেমনভাবে কাজে লাগাতে পারিনি। কেন্দ্র এই কথা বারে বারে বলছেন। ওঁরা জিনিসপত্রের দাম বাড়িয়ে দিয়ে গণতান্ত্রিক আবহাওয়ায় কাজ করার যে কথা বলছেন তা কখনই সম্ভব নয়। ওঁরা যদি জনগণের উন্নয়নের জন্য কোন কাজ করতে চান তাহলে পশ্চিমবাংলার মানুষ কখনই বাধা দেবে না। জরুরী অবস্থার সময়ে আমরা দেখেছি আইন-শৃঙ্খলার কোন ব্যাপার তখন ছিল না—কেন্দ্র তখন ইচ্ছা করলে যাকে খুশী মিসায় গ্রেপ্তার করেছেন। কেন্দ্র চাইছেন সেগুলিকে আবার ফিরিয়ে আনতে। তাঁরা যদি ক্ষমতায় ফিরে আসেন পুরানো নিয়ম-নীতিগুলিকে চালু করবার চেষ্টা করবেন, কিন্তু পশ্চিমবাংলাতে সেটা কখনই সম্ভব হবে না। আপনাদের নিজেদের মধ্যে কোন ইনটিগ্রিটি নেই। আমরা দেখছি, এ ওকে মানে না, আর তাঁরাই আজ চীৎকার করছেন গণতন্ত্র বলে। এবং এইভাবে আপনারা আমাদের বামফ্রন্ট সরকারকে হ্যাকল্‌ করবার চেষ্টা করছেন। তার আগে আপনাদের নেতা কে হবেন তা ঠিক করুন। জেলা কমিটিগুলি কিভাবে করবেন সেগুলি

ঠিক করে লড়াইয়ে আসুন। আমরা জানি আপনারা নির্বাচনে লড়াই করতে ভয় পাচ্ছেন। আপনাদের নিজেদের মধ্যে আপনারা খুনোখুনি করছেন। আপনাদের নেত্রী দিল্লী থেকে এসে কিছু ম্যাজিক দেখিয়ে যান এই আশাতে আপনারা আছেন। কিন্তু পশ্চিমবাংলাতে তা হবে না। এর আগে পশ্চিমবাংলাতে যে রাজনীতি করেছেন সে রাজনীতি চিরদিনের জন্য শেষ হয়ে গেছে। পশ্চিমবাংলাতে যদি আপনাদের প্রতিষ্ঠা লাভ করতে হয় তাহলে বামফ্রন্টের কাছে কিছু শিক্ষা নিতে হবে। লোকের জন্য কিছু কাজ করতে হবে, পরস্পরকে সাহায্য করতে হবে, গ্রামাঞ্চলে যেতে হবে, তাহলেই পারতে পারেন। কিন্তু শুধু সুযোগ নিয়ে ষড়যন্ত্র করলে চলবে না। আমি বিরোধী দলের প্রতি এই বক্তব্য রেখে, রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরেণুপদ হালদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে গিয়ে প্রথমে আমি পঞ্চায়েত সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। পঞ্চায়েতের দুর্নীতি সম্পর্কে এর আগে অনেক কথা হয়েছে। পঞ্চায়েতের দুর্নীতি ক্রমশ:ই বেড়ে যাচ্ছে। অতীতে যে দুর্নীতিপরায়ণ পঞ্চায়েত ছিল তাকে পালটে সরকারপক্ষ থেকেই বলা হয়েছিল দুর্নীতিমুক্ত করবেন এবং ঘুঘুর বাসা ভাঙবেন। দীর্ঘ তিন বছর ধরে পঞ্চায়েতের মধ্যে দুর্নীতি চলছে তা অতীতের ইতিহাসকে ছাড়িয়ে গেছে যার জন্য পঞ্চায়েতমন্ত্রী উদ্বেগ প্রকাশ করে বলেছেন যে দুর্নীতি দূর করার জন্য একটা সেল গঠন করা হোক। তিনি আরও বলেছেন যে ঐসব দুর্নীতির মধ্যে সি পি আই এম, এফ বি, আর এস পি কর্মীরাও আছেন। এই জন্য আমরা তখন ভেবেছিলাম যে এর মধ্যে দিয়ে হয়ত দুর্নীতি দূর করা সম্ভব হবে। কিন্তু দেখলাম বামফ্রন্ট-এর চেয়ারম্যান এ সম্পর্কে বাধার সৃষ্টি করলেন। এবং বললেন মন্ত্রিমহাশয় যেন তাঁর কথা প্রত্যাহার করে নেন। ফলে দুর্নীতি দূর করার যে সদিচ্ছা ছিল সেটাও আর হল না। আমরা দেখেছি পঞ্চায়েত সম্বন্ধে হাজারের উপর কেস রয়েছে। যেগুলিতে দেখা গেছে সরকারী অর্থ, সিমেণ্ট, ধান, চাল ও গম আত্মসাৎ করা হয়েছে। এর মধ্যে অনেকগুলি পুলিশ থেকে দায়ী করা হয়েছে। সাত হাজারের উপর দরখাস্ত পড়েছে যা ডিপার্টমেণ্ট তদন্ত করবে কিন্তু আজ পর্যন্ত কিছু হয়নি। আমি নিজে অনেকগুলি দরখাস্ত রেকমেণ্ড করে দিয়েছি। কিন্তু সে-সবের তদন্ত এখনও হয়নি। সেইজন্য আমাদের দলের পক্ষ থেকে আমরা বলেছিলাম যে রাইট টু রিকলের ব্যবস্থা যদি আইনে থাকত তাহলে নিশ্চয় এই সমস্ত দুর্নীতি হতো না। কিন্তু সরকারপক্ষ থেকে রাইট টু রিকলের নীতি গ্রহণ করা হয়নি। সেইজন্য এখানে স্বজনপোষণ, দুর্নীতি এবং দলীয় স্বার্থসিদ্ধি করা হচ্ছে। টিউবওয়েলের ব্যাপারে পঞ্চায়েত সমিতিকে দায়িত্ব দেওয়া হয়েছে কিন্তু টিউবওয়েলগুলি যে-সমস্ত জায়গায় বসানো দরকার সেই সমস্ত জায়গায় বসানো হচ্ছে না। যেখানে নিজের দলের লোক আছে সেখানে বসানো হচ্ছে। মগরাহাট ২নং ব্লকে আলে মহেশপুর গ্রামে জনসাধারণের ন্যায়সঙ্গত দাবী ছিল তাঁদের গ্রামে টিউবওয়েল দেবার জন্য, এটা দেবার ব্যাপারে ঠিকও হয় কিন্তু যখন জানতে পারা গেল এই সমস্ত দলের লোকেরা নিজেদের লোক নয় তখন দুটো গ্রামের মাঝখানে বসানোর ব্যবস্থা হলো। কিন্তু তাও আজ পর্যন্ত হয়নি। বর্তমান ঘূর্ণিঝড়ের জন্য সুন্দরবন এলাকায় যে-সমস্ত টিউবওয়েল নষ্ট হয়ে গেছে সেগুলি এখনও ঐরকম অবস্থায় আছে। পঞ্চায়েতের তিনটি ক্যাবিনি এক

জায়গায় বাস করে সেই দক্ষিণ কাখিনগরে একটা টিউবওয়েল দেওয়া হলো অথচ তিনশত লোক যেখানে বাস করে তাদের জন্য দেওয়া হলো না।

আমি এস ডি ওকে বললাম যে এই ব্যাপারটা আপনি দেখুন, এস ডি ও বি ডি ও'র কাছে পাঠিয়ে দিলেন। পঞ্চায়েত সমিতির সভাপতি বললেন, এটা একটা প্রেসটিজ ইস্যু হয়ে গেছে, এটা পঞ্চায়েত সমিতির একজনের বাড়ী, সে ছাড়ছে না, তাই ৩শো ঘর লোকের জন্য পরে দেওয়া যাবে। এই হচ্ছে পঞ্চায়েতের কাজকর্মের নমুনা। তারপর পরিবহন ব্যবস্থা সম্পর্কে আমি আপনাদের কাছে কিছু বলতে চাই। আজকে গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় যে-সমস্ত বাস চলছে তার সংখ্যা খুব কম এবং সেই সমস্ত বাস প্রায়ই বসে যায় এবং ব্রেকডাউন হয়ে যায়, খুব অল্পসংখ্যক বাস রাস্তায় বের হয়। গ্রামের জনসাধারণকে তাই দীর্ঘ ১/১½ ঘণ্টা অপেক্ষা করে বাসে উঠতে হয়। সেজন্য বাস বাড়াবার জন্য বলা সত্ত্বেও কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। কলকাতা শহরের অবস্থা সকলে জানেন, কলকাতায় পরিবহন ব্যবস্থা মাঝে মাঝে ভেঙে পড়ে। এখানকার জনসাধারণের যাতায়াতের জন্য সরকারের যে ন্যূনতম ব্যবস্থা আছে তাও অনেক সময় থাকে না। বাসের ভাড়া দু'-দুবার বাড়ানো হল অথচ পরিবহন ব্যবস্থা উন্নত করার জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার ছিল, জনসাধারণের সুবিধার জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার ছিল সেটা হল না। সেই অবস্থার মধ্যে আজকে জনসাধারণ ভুগছে, সে সম্পর্কে কোন ব্যবস্থা করা হল না। বাসের মালিকদের ভর্তুকি দেওয়ার ব্যবস্থা করেছেন কিন্তু অন্যান্য জিনিসে ভর্তুকি দিচ্ছেন না। যেখানে চালের দাম ৩ টাকা থেকে বেড়ে ৩.৫০ পয়সা হয়েছে, গরীব লোক চাল কিনতে পারছে না, কেরোসিন তেলের দাম বাড়িয়ে দেওয়ায় দুস্থ লোক কেরোসিন তেল কিনতে পারছে না। সেখানে গরীব লোকের সুবিধার জন্য ভর্তুকি দিচ্ছেন না, আর যারা ভাড়া বাড়িয়ে অনেক টাকা লাভ করছে, ডিজেলের মূল্য বৃদ্ধির জন্য তাদের সঙ্গে যে চুক্তি করেছেন সেই চুক্তি রক্ষা করার জন্য তাদের ভর্তুকি দেওয়ার ব্যবস্থা করছেন। আমরা দেখলাম ৮৩ নং বাস যেটা ফলতা থেকে এসপ্ল্যানেড আসে সেই রুটের যাত্রিসাধারণ দাবী করেছিলেন যে ২০/৩০ মিঃ অন্তর বাস চালানো হোক, অসংখ্য লোক দাঁড়িয়ে দাঁড়িয়ে অপেক্ষা করে বাসের জন্য, ছেলেরা পরীক্ষার সময় ঠিক সময়ে পৌছোতে পারে না, তাই বাস ছাড়ার সময় ৩০ মিঃ অন্তর করা হোক, সেজন্য তারা বাস অবরোধ করেছিল। সেখানে পুলিশ গুলি চালিয়ে ২ জন ছাত্রকে নিহত করেছে। ২টি ছেলে নিহত হওয়ার পর দীর্ঘদিন সেখানে বাস বন্ধ ছিল, যার জন্য এস ডি ও বারবার আর টি ওকে অনুরোধ করেছেন যাতে বাসের সংখ্যা বাড়ে এবং বাস আধ ঘণ্টা অন্তর ছাড়ে। কিন্তু পরিবহন বিভাগ থেকে কোনরকম ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এই হচ্ছে পরিবহন ব্যবস্থার নমুনা গ্রামে-শহরে সর্বত্র। আজকে যাত্রিসাধারণের ভাগ্যে কষ্ট-দুর্ভোগ বেড়েই চলেছে। আপনারা জানেন আজকে হাসপাতালগুলোর কি অবস্থা। আপনারা জনস্বাস্থ্য রক্ষার কথা বলেন, কিন্তু আমি অনেকগুলো হাসপাতালে গিয়ে দেখেছি হাসপাতালগুলো পরিষ্কার-পরিচ্ছন্ন করা হয় না, একেবারে নোংরা অবস্থায় পড়ে রয়েছে। রোগীদের সেখানে থাকার মত কোন পরিবেশ নেই। অত্যন্ত নোংরা পরিবেশের মধ্যে রোগীদের থাকতে হয় এবং এত দুর্গন্ধ যে যাওয়া যায় না। হাসপাতালে সিট নেই, ঔষধ নেই এবং অনেক সময় রোগীদের তাড়িয়ে দেওয়া হয় এবং অনেক হাসপাতালে ডাক্তার পর্যন্ত নেই। আশ্চর্যের বিষয় অনেক বলা সত্ত্বেও কোন ফল হয় না। তারপর, হাসপাতালের

জন্য কোম্পানীর কাছ থেকে যে-সমস্ত ঔষধ কেনা হয় তারা ভেজাল ঔষধ দেয় এবং এমন সব ঔষধ দেয় যেগুলো ব্যবহার করা যায় না—অর্থাৎ তার টাইম পার হয়ে গেছে। শুধু তাই নয়, এমনও দেখা গেছে ইনজেকশনের খালি এ্যামপুল কিনে নিয়ে গেছে। অথচ সেই সমস্ত কোম্পানীর বিরুদ্ধে কোন ব্যবস্থা অবলম্বন করা হয় না, তারা ঠিকমত তাদের টাকা নিয়ে নিচ্ছে। আজকাল হাসপাতালের চেহারা অত্যন্ত খারাপ, অনেক জায়গায় বেড বাড়ানো দরকার, অনেক হাসপাতালে বাউণ্ডারী ওয়াল পর্যন্ত নেই। তারপর, এ্যাম্বুলেন্সের অবস্থা অত্যন্ত শোচনীয়। ২/৩ বছর পূর্বে এ্যাম্বুলেন্স সারাতে গিয়েছে কিন্তু আজও পর্যন্ত সেটি আর ফিরল না। মারাত্মক অসুস্থ রোগী যাদের রয়েছে তাদের নিজেদের পয়সা খরচ করে হাসপাতালে পাঠাতে হয়। সাধারণ মানুষ যারা এই টাকা দিতে পারে না তাদের মরা ছাড়া আর কোন পথ নেই। হাসপাতালে যে সমস্ত ডাক্তাররা রয়েছেন তাঁদের বেশীর ভাগই প্রাইভেট প্রাকটিস করেন। দুঃখের বিষয় তাঁদের সেই প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করবার কোন ব্যবস্থা নেই। রোগীরা হাসপাতালে গেলে তাদের বলা হয় হাসপাতালে চিকিৎসা করালে কোন ফল হবে না, ডাক্তারবাবুর চেম্বারে নিয়ে যাও। এইভাবে ডাক্তাররা রোগীদের কাছ থেকে প্রচুর টাকা গ্রহণ করেন। এইসব কথা বারবার বলা সত্ত্বেও তার কোন প্রতিকার হচ্ছে না। এই ব্যাপারে সরকারের তরফ থেকে যে-সমস্ত ব্যবস্থা অবলম্বন করা দরকার সেগুলো করা হচ্ছে না। আমরা অবশ্য এই ৫ বছরে বেশী কিছু আশা করিনি, কিন্তু যেটুকু করা উচিত ছিল সেটাও করা হয়নি। তারপর, হাসপাতালের প্রশাসনিক ক্ষেত্রে নিজেদের মধ্যে দারুণ বিরোধ চলছে, হাসপাতালের ঔষধপত্র, জিনিসপত্র বিক্রি হয়ে যাচ্ছে, পাচার হয়ে যাচ্ছে। আশ্চর্যের বিষয় এই সমস্ত অভিযোগ থাকা সত্ত্বেও কোন ব্যবস্থা অবলম্বন করা হয়নি। হাসপাতালে চোলাই মদের আখড়া তৈরী হয়েছে অথচ তা বন্ধ করবার কোন ব্যবস্থা নেই। হাসপাতালে ঠিক যথার্থভাবে চিকিৎসা করার যে ব্যবস্থা করা উচিত ছিল সেটা করা হয়নি।

আজকে নির্বাচনের কথা উঠেছে এবং এই নির্বাচন নিয়ে কংগ্রেসের পক্ষ থেকে নির্বাচন বন্ধ হয় সেই চেষ্টা করা হচ্ছে। এবং বামফ্রন্টের পক্ষ থেকে এই নির্বাচন যাতে দ্রুত হয় সেই চেষ্টা করা হচ্ছে। উভয়ের এই যে চেষ্টা তার মধ্যে আমরা দেখছি প্রশাসনকে কে ব্যবহার করবে সেই প্রতিযোগিতা চলছে, কে প্রশাসনকে কব্জা করে নির্বাচন করবে সেই প্রচেষ্টা চলছে। জনসাধারণকে সঙ্গে নিয়ে সুষ্ঠু নির্বাচনের ব্যবস্থা করা হচ্ছে না। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুনীতি চট্টরাজ:** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি রাজ্যপালের ভাষণের ২০ প্যারা প্রথমে পড়ছি। যে প্যারায় উনি বলতেন—আমি নিরুপায়, আমি অপদার্থ, পশ্চিমবাংলার গ্রামে-গঞ্জে, পশ্চিমবাংলায় অত্যাচারের যে কথা আমি শুনেছি, আমি ব্যক্ত করতে পারছি না। আমি দুঃখিত। কিন্তু স্যার, আমরা দেখলাম, এই ২০ প্যারা অমিট থেকে গেল রাজ্যপালের ভাষণ থেকে। কারণ কনস্টিটিউশনালি রাজ্যপাল নিরুপায়। কিন্তু যদি সেইরকম পশ্চিমবাংলার মানুষের ক্রন্দন শোনার মত উপযুক্ত মানুষ পেতাম তাহলে তিনি বলতেন। নিশ্চয়ই সেদিনের কথা বামফ্রন্ট ভুলে যাননি, সেই রাজ্যপালের কথা যিনি কারেজিয়াসলি পশ্চিমবাংলার সুরে সুর মিলিয়েছেন, এদের সুরে সুর মেলান নি। সেদিন রাজ্যপাল পশ্চিমবাংলার স্বার্থে যা বলেছিলেন,

যে আচরণ করেছিলেন, সেটা ইতিহাস হয়ে থাকল। আমি আশা করেছিলাম রাজ্যপাল পুরুষোচিত ব্যবহার করবেন। পশ্চিমবাংলার গ্রামে-গঞ্জে যেকথা তিনি মানুষের কাছে শুনেছেন, যে অভিযোগ বামফ্রন্টের সম্বন্ধে দিনের পর দিন নথিভুক্ত করেছেন সেকথা বলবেন, অন্ততঃ তিনি প্রটেস্ট করবেন এবং দুই-একটি প্যারা স্লিপ করে যাবেন। কিন্তু দেখলাম সেটা হয়নি। রাজ্যপালের কথায় আমি যাচ্ছি না, কারণ রাজ্যপালের যে ভাষণ সেটা তৈরী হয় আলিমুদ্দিন স্ট্রীটে সেখানে প্রমোদ দাশগুপ্ত এ্যাপ্রুভ্যাল দিয়েছেন এবং যে নির্বাচনী ইস্তাহার তৈরী করেছেন, বামফ্রন্ট সরকারের পুতুলের মত রাজ্যপালের মুখ দিয়ে বলানো হয়েছে। রাজ্যপালের অস্তিত্ব দরকার নাই, রাজ্যপাল না থাকার কথা যুবমানসের তরফ থেকে বলেছি, পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষের কথাও তাই যে রাজ্যপালের কোন কাজ নাই, কনস্টিটিউশনাল হেড হিসাবে সই করার জন্য তার অস্তিত্বকে স্বীকার করি না। (ভয়েস ফ্রম ফরওয়ার্ড ব্লক বেঞ্চ: আমরাও তো বলি আপনারা বলেন, কিন্তু কোনদিন সেকথা বলেছেন দিল্লীতে? আমরা দিল্লীতে বলেছি। রাজ্যপাল বাবদ যে বিরাট খরচ করা হয়,—কনস্টিটিউশনালি সেই অফিসিয়াল পোস্ট রাখার জন্য একটা তার উদ্দেশ্য থাকবে তো। কিন্তু পশ্চিমবাংলার মানুষের স্বার্থে এই হাজার হাজার টাকা ব্যয় করার দরকার নাই। আমরা একথা বলেছি কিন্তু বামপন্থী বন্ধুরা একবারও দিল্লীতে একথা বলেন নাই, এটা আমরা লক্ষ্য করেছি। যে ভাষণ রাজ্যপাল মহাশয় কনস্টিটিউশনালি প্লেস করেছেন, তার মধ্যে পশ্চিমবাংলার মানুষের কথা নাই। এই ভাষণ পশ্চিমবাংলার মধ্যবিত্ত বেকার যুবক কারও মনের কথা নয়। এই ভাষণ দিয়েছেন তিনি আগামী দিনের নির্বাচনকে উপলক্ষ করে, এই ভাষণে, বামফ্রন্টকে যে মুষ্টিমেয় মানুষ, পশ্চিমবাংলার ৩৩ শতাংশ কি ৩০ শতাংশ মানুষ সমর্থন করে, তাদের মনের কথা হয়ত লিপিবদ্ধ আছে। আমি জানি যাদের আপনারা সমর্থক বলে ধরে রেখেছেন, এই ৩০ শতাংশ মানুষের মধ্যেও ডিভিশন আছে, সেটা লক্ষ্য করেন নি, আপনারা যে হ্যাভ নটসদের নিয়ে রাজনীতি করেন, যাদের আপনারা পাইয়ে দিয়েছেন, তাদের সমর্থক হিসাবে পেতে পারেন কিন্তু এদের মধ্যেও যারা পায়নি, সেই সমস্ত হ্যাভ নটস অনেক আছে যারা কিছুই পায়নি। তাই এই ভাষণ আমাদের নয়, এতে আমাদের কথা নাই, সর্বহারাদেরও নাই। জোর করে এই সমস্ত মানুষের কথা বলতে আরম্ভ করেছেন এই করে সত্যকে গোপন করা যায় না। আগামী দিনে এই সত্য গোপন করার জন্য খুব অপদস্থ হবেন, একথা মনে রাখবেন। আপনাদের একটা কথা বলি। আপনারা গরীব মানুষদের কথা বলেন। রাজ্যপালের ভাষণের মধ্যেও বলেছেন। কিন্তু এই অপদার্থ বামফ্রন্ট সরকার বিগত পাঁচ বছরে এই গরীব মানুষদের জন্য কি কি কাজ করেছে তার কোন হিসাব এই ভাষণের মধ্যে নাই। আমি পুংখানুপুংখরূপে জানিয়ে দিতে পারি যে যেসব কথা রাজ্যপালের ভাষণের মধ্যে আছে তা সম্পূর্ণ অসত্য। আপনারা আসল কথা গোপন করেছেন, সে কথা আজকে পশ্চিমবাংলার মানুষ উপলব্ধি করতে পেরেছে এবং তার প্রতিফলন আগামী দিনেই জানতে পারবেন। আমি ষ্ট্যাটিসটিক্সের কথা বলব না, মেট্রিক টনের কথায় যাবো না, মেগাওয়াটের কথায় যেতে চাই না। আসলে আমরা কি লক্ষ্য করেছি? পশ্চিমবাংলার সাধারণ গরীব মানুষ কি লক্ষ্য করেছে? আপনারা কতটুকু তাদের জন্য করেছেন? কতটুকু বেকার সমস্যার সমাধান হয়েছে? শিল্পে কতটুকু উৎপাদন বৃদ্ধি হয়েছে? আপনাদের কথাই বলি, আপনারা ষ্ট্যাটিসটিক্স বিশ্বাস করেন এবং আপনাদের এই অপদার্থ সরকারের মুখ্যমন্ত্রী মাঠে-ময়দানে এবং বিভিন্ন জায়গায় নানারকম

ফিরিস্তি দেন। কিন্তু আপনাদেরই ইকনমিক রিভিউতে কি আছে, এই শিল্পোৎপাদনের ক্ষেত্রে আপনারা কি করেছেন। ১৯৭০ সালকে ১00 ধরলে ১৯৭৬ সালে ১১৯'১ আর ১৯৮0 সালে ১১৯'৮। উৎপাদন বৃদ্ধি নাই বললেই চলে। হোয়াট ইজ দি রিজন। কোথা থেকে হবে? ল এণ্ড অর্ডার বলতে কিছুই নাই। শ্রমিকদের মধ্যে সংঘর্ষ বাধিয়ে দিয়েছেন। কারখানায় উৎপাদন বৃদ্ধি করার কোন প্রচেষ্টাই আপনাদের নেই। বামফ্রণ্ট সরকারের শাসনের আমলে শাসন বলে কোন অস্তিত্বই নাই। তা না হলে উৎপাদন বৃদ্ধির চিত্র এইরকম হয়? আর এই পশ্চিমবাংলার মধ্যে লক্ষ্য করুন চা-শিল্প যেটা কেন্দ্রীয় সরকারের জুরিসডিকসনে—কেন্দ্র দ্বারা শাসিত সেখানে চায়ের উৎপাদন ১৯৭৭ সালে হয়েছে ১১ লক্ষ ১৭ কেজি আর ১৯৮0 সালে হয়েছে ১৩৩২ লক্ষ কেজি। অর্থাৎ প্রোডাকসন দারুণভাবে বেড়েছে। পাটশিল্প যেটা কেন্দ্রের ডিসিপ্লিনে আছে, সেখানে ১৯৭৬ সালে উৎপাদন হয়েছে ১0'৩ লক্ষ টন, আর ১৯৮0 সালে ১১'৮ লক্ষ টন। অর্থাৎ পশ্চিমবাংলার মধ্যেই যেটা কেন্দ্রের জুরিসডিকসনে, কেন্দ্রের ডিসিপ্লিনে, কেন্দ্র যেখানটা শাসন করছে সেখানে কিন্তু উৎপাদন ভীষণভাবে বৃদ্ধি পাচ্ছে। এই ডি ভি সি-র অফিস যেটা এণ্ডারসন হাউসে রয়েছে এবং যেটা সেণ্টারের এনার্জি মিনিষ্টারের আণ্ডারে রয়েছে এবং যেখানে সুধার কণ্ট্রোল করছে—কি সুন্দর অবস্থার সৃষ্টি হয়েছিল। আর এই অপদার্থ এই জ্যোতি বসু ক্ষমতা পেয়ে সি ই এস সি, ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড এইসব কি অবস্থায় এনেছেন। আপনারা বলেন সীমিত ক্ষমতার মধ্যে আমরা কিছু করতে পারছি না। কিন্তু কিছুদিন আগে ১৯৭৭ সালে ৩৬ দফা কর্মসূচী ঘোষণা করেছিলেন এবং এই পশ্চিমবাংলার মানুষের সর্বনাশ করেছিলেন—তখন তো এই সীমিত ক্ষমতার কথা বলেন নি। আগামী দিনে আপনারা কি বলতে পারবেন যে এই সীমিত ক্ষমতার মধ্যে আমরা কিছু করতে পারবো না। আপনাদের কি সেই সততা আছে? এই হচ্ছে বাস্তব অবস্থা। আপনারা অন্ধকারের জীব—অন্ধকারের মধ্যে থাকতে ভালবাসেন। এই কিছুদিন আগে শুনলাম একজন মন্ত্রীর কাছে যে পর্যটকের সংখ্যা বেড়েছে। কিন্তু কি জন্য যে বাড়ছে তা বলেন নি।

আপনারা হার স্বীকার করেছিলেন। কিন্তু এই বামফ্রণ্টের আমলের ষ্ট্যাটিসটিক্স দিয়ে আমি বলে দেব যে কোটি কোটি মানুষ এই বামফ্রণ্ট শাসনের আমলে পশ্চিমবাংলায় এসেছে। কি কারণে এসেছে? বিগত যুদ্ধের পর এতবড় ব্ল্যাক আউট কোন সরকারের আমলে পশ্চিম-বাংলায় কেউ লক্ষ্য করেন নি। সেজন্য তারা এসেছে, তারা ব্ল্যাক আউট দেখতে এসেছে, লোড-শেডিংয়ের রাজত্ব দেখতে তারা পর্যটক হিসাবে এখানে এসেছে। অন্ধকার কি রকম জিনিস তা তারা দেখতে চেয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে রাজ্যপালের ভাষণ সম্পর্কে, এই সি পি এম পার্টি যাদের জনগণ বলে ক্রিমিন্যাল পার্টি অফ মার্ডারারস সেই সি পি এম পার্টির অপপ্রচারের কথা একটা বলি। অত্যন্ত হাস্যকর কথাটা, তাই আমি বলতে বাধ্য হচ্ছি। সেদিন আম্রকানন গ্রামের পাশে জিউধারপুরে আমি গিয়েছিলাম। সেখানকার কিছু গরীব মানুষ ভুল করে হোক বা ঠিক করে হোক আমাকে ভোট দিয়েছিল। আমি যখন সেখানে গেলাম তখন তারা বলল সুনীতিবাবু আপনাকে আর আমরা ভোট দেব না। গরীব মানুষ তারা কিছু বোঝে না, তাদের মাথায় কাঁঠাল ভেঙে এরা পকেট ভারী করেছে। কথাটা অত্যন্ত অপ-প্রচার, আমি জিজ্ঞাসা করলাম কেন ভোট দেবে না? তারা বলল যে এখন গ্রামে-গঞ্জে আমরা চুলকুনি, খোসে দারুণভাবে ভুগছি। আবার শুনলাম দিল্লী থেকে নাকি এমন আইন করা হচ্ছে যাতে গ্রামে-গঞ্জে প্রত্যেক মানুষের এ্যাজমা হবে। সি পি এমের কর্মীরা বলে গেছে দিদিমণি

নাকি এ্যাজমা এনেছে, সেই এ্যাজমায় আমরা আক্রান্ত হব। জোর করে আমাদের ইলেকসন দেওয়া হবে, এইরকম অপপ্রচার এরা চালাচ্ছে, ভুল বোঝাবার চেষ্টা করা হচ্ছে মানুষকে, মানুষকে ঠকাবার চেষ্টা করছে, মানুষকে ষড়যন্ত্র করার চেষ্টা করছে। হোয়াট ইজ এ্যাজমা? হোয়াট ইজ এসেনসিয়েল মেনটেন্যান্স অর্ডার? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আপনি ঐ অবাধ্য সন্তানদের একটু বোঝাবার চেষ্টা করুন। আজকে আমি বলতে চাই পশ্চিমবাংলার বুকে আমরা কি লক্ষ্য করেছি? ছোট ছোট শিল্প যারা এক্সটেনসন করার জন্য ব্লু প্রিণ্ট তৈরী করেছিল, তারা মহারাষ্ট্র, গুজরাট, উত্তরপ্রদেশ-এ চলে যাচ্ছে আর আমাদের এখানকার বেকার যুবকেরা চিৎকার করে কাঁদছে।

আমি মুখ্যমন্ত্রীকে বলছি, ৫০ টাকা বেকারভাতা দিয়ে পশ্চিমবাংলার যুবকদের আপনি শান্ত রাখতে চান, আপনার ছেলেকে আমি ৫০০ টাকা বেকারভাতা দেব, তাকে শান্ত রাখার চেষ্টা করুন, তাহলে আপনাকে আমি ধন্যবাদ দেব। বেকারভাতা দিয়ে পশ্চিমবাংলার যুবকদের হাতে আপনি ললিপপ ধরিয়ে দিয়েছেন। কটা বেকার যুবকের সমস্যার সমাধান করার চেষ্টা করেছেন? কেন করতে পারছেন না? আমি রাজ্যপালের ভাষণে লক্ষ্য করেছি এই অপদার্থতার কথা কিছু লেখা নেই, বেকারদের জ্বালার কথা কিছু নেই, গ্রামে-গঞ্জে, মানুষের ঘরে ঘরে যে ডাকাতি হচ্ছে, এদিকে-ওদিকে যে ব্যাঙ্ক ডাকাতি হচ্ছে সে সম্বন্ধে কিছু লেখা নেই। আমরা কি লক্ষ্য করেছি, এই ব্যাঙ্ক ডাকাতি প্রসঙ্গে? ব্যাঙ্ক ডাকাতি হয়েছে, একজন সি পি এম নেতা অসুস্থ আছেন তাঁর নাম করব না, তাঁর গাড়ী স্পট থেকে পাওয়া গেল। তিনি বলছেন তাঁর গাড়ী নাকি চুরি গিয়েছিল। আমি তাঁকে জিজ্ঞাসা করি, আপনি আগে জানালেন না কেন? স্পটে গাড়ী পাওয়া যাচ্ছে, তুমি পরে বলছ আমার গাড়ী চুরি গিয়েছিল। পশ্চিমবাংলার মানুষ এত বোকা নয়। ব্যাঙ্ক ডাকাতি হচ্ছে আর আলিমুদ্দীন ষ্ট্রীটে নতুন চকচকে বিল্ডিং তৈরী হচ্ছে। পঞ্চায়েতে দুর্নীতি হচ্ছে, প্রধানরা টাকা মারছে, জেলা পরিষদের মেম্বাররা টাকা মারছে, শেয়ার চলে যাচ্ছে আলিমুদ্দীন ষ্ট্রীটে, সেখানে চকচকে বিল্ডিং তৈরী হচ্ছে। কংগ্রেস ৩০ বছর শাসন করে গেছে, এখন একটা চকচকে বিল্ডিং করতে পারে নি। আলিমুদ্দীন ষ্ট্রীটে ৫ বছর রাজত্ব করে কটা চকচকে বাড়ী হল?

লজ্জা লাগছে? মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ের কোন কথা এই রাজ্যপালের ভাষণে নেই। আমাদের কথা বলছি না, আপনাদের মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় কি বলেছিলেন? তিনি বলেছিলেন পঞ্চায়েতে দুর্নীতি চরমভাবে বেড়েছে, এই বামফ্রণ্ট সরকারের আমলে। রাজ্যপাল তাঁর ভাষণে দেবব্রতবাবুর কোন কথা বলেন নি, কারণ প্রমোদবাবুর এ্যাপ্রুভ্যাল নেই। কারণ প্রমোদবাবু দেবব্রতবাবুকে কনডেম করেছেন। আমাদের কথা নাই বা দিলেন, বামফ্রণ্টের মন্ত্রীর কথা দিন। ২০/২১ পাতায় একটা প্যারাগ্রাফ যোগ করে দিন। এই প্যারাগ্রাফ যোগ করতে কোন অসুবিধা নেই। মাননীয় পঞ্চায়েতমন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় বলেছেন পশ্চিমবাংলায় পঞ্চায়েতীরাজে দুর্নীতিরাজ হচ্ছে। প্রধানরা চুরি করে সব শেষ করে দিল, মানুষকে খতম করে দিল। সেই কথা এই ভাষণে নেই। আগামী নির্বাচনে আপনাদের এটা ফেস করতে হবে। আমার বড়ভাই ১ লক্ষ টাকা লোন নিয়েছিলেন। সিদ্ধার্থ রায় বলেছিল আমি নাকি ইনফ্লুয়েন্স করে লোন পাইয়ে দিয়েছি। এটা ওয়াংচু কমিশনের কাছে পাঠিয়েছিল। ১ লক্ষ টাকা ইনফ্লুয়েন্স করে লোন পাইয়ে দিয়েছিলাম—আমি সরে

গিয়েছিলাম। ইনফ্লুয়েন্স নয়, লক্ষ-কোটি টাকা নিজেরা আত্মসাৎ করছেন। আপনারা বুকে হাত দিয়ে বলতে পারবেন, মানুষের কাছে গিয়ে বলতে পারবেন দেবব্রত বন্দ্যোপাধ্যায় যে কথাগুলি বলে গেছেন সেগুলি অসত্য? অসত্য বলতে পারবেন? স্যার, ওরা নির্লজ্জ, জনগণ ওদের উচিত শিক্ষা দেবে। আমরা পশ্চিমবাংলার মানুষকে বিশ্বাস করি। আজকে পশ্চিমবাংলার মানুষের কাছে একটা বিরাট প্রশ্ন দেখা দিয়েছে—ওদের আমরা নির্বাচিত করেছিলাম এই-জন্য যে রাজ্যপালের মুখ দিয়ে কিছু কথা বলিয়ে দেব, আর বিধানসভায় হৈচৈ করব, মানুষের মঙ্গল করব না। ১৯৭৭ সালে কংগ্রেস তোমরা অন্যায় করেছিলে, ১৯৭৭ সালে কংগ্রেসের কিছু নেতা তোমরা মানুষকে অপদার্থরূপে শাসন করেছিলে, নিজেদের অযোগ্য প্রমাণ করেছিলে, মানুষের প্রতি অবহেলা করেছিলে, ঝগড়া করেছিলে তাই তোমাদের মানুষ ছুঁড়ে ফেলে দিয়েছে। আর ১৯৮২-৮৩ সালে যখন নির্বাচন হবে, বামফ্রন্ট তোমাদেরও সেই একই অবস্থা হবে, পশ্চিমবাংলার মানুষ তোমাদের ছুঁড়ে ফেলে দেবে। আমার আরো অনেক বক্তব্য ছিল, আপনি যখন আর সময় দিলেন না, তখন আমি একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। স্যার, ওদের কন্ট্রোল করার ক্ষমতা আমার নেই। স্যার, আমরা ঈশ্বরে বিশ্বাস করি। তাই শেষ কথা আমি আপনার কাছে জানিয়ে যাই—ঈশ্বরের কাছে মানুষের হয়ে প্রার্থনা জানিয়ে যাই, জনগণের অন্তরের কথা ঈশ্বরের কাছে জানিয়ে যাই—

"ওঁ যাহা চণ্ডী মধুকৈটভাদি দৈত্যদলনী,
যাহা মাহিষুমোন্মিনী,
যাহা ধূম্যক্ষণে চণ্ডমুণ্ডমথিনী,
যাহা রক্তবীজাসনী,
শক্তি শম্ভু নিশুম্ভ দৈত্যদলনী,
যাহা সিদ্ধি—দাত্রীপরা,
সা দেবী: নবকোটি মূর্তি সহিতা,
মাং পাতু: বিশ্বেশ্বরী:।"

মা, এই অসুরদের হাত থেকে আমাদের রক্ষা করুন, এই পশুদের হাত থেকে আমাদের রক্ষা করুন, পশ্চিমবাংলাকে বাঁচান, বাঁচান, বাঁচান—জয়হিন্দ্, বন্দেমাতরম্।

**ডাঃ সেখ ওমর আলি:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে কেন্দ্র করে যে সমস্ত মন্তব্য এখানে করা হয়েছে সেই মন্তব্য যাঁরা করেছেন তাঁদের সংসদীয় গণতন্ত্রের যে রীতিনীতি প্রচলিত আছে সে সম্পর্কে একটু চিন্তা-ভাবনা করা উচিত বলে আমি মনে করি। কারণ, আমরা সবাই জানি যে আমাদের সংবিধানে এইরকম নিয়ম আছে যে মন্ত্রিসভা যে ভাষণ তৈরী করে দেন সেই ভাষণ রাজ্যের ক্ষেত্রে রাজ্যপাল পাঠ করেন এবং কেন্দ্রের ক্ষেত্রে রাষ্ট্রপতি পাঠ করেন। কোন ক্ষেত্রেই রাষ্ট্রপতি বা রাজ্যপালের নিজের কথা বলার অবকাশ থাকে না। কেন্দ্রের ক্ষেত্রে এবং রাজ্যের ক্ষেত্রে এটাই হচ্ছে প্রচলিত সংসদীয় গণতন্ত্রের নিয়ম। যাঁরা এই নিয়মকে কটাক্ষ করছেন তাঁদের সংসদীয় গণতন্ত্রের প্রতি কতখানি বিশ্বাস আছে সেটা সন্দেহ করার অবকাশ আছে। আমি তাঁদের বিষয়টা ভালোভাবে ভেবে দেখতে অনুরোধ করবো। আমাদের পশ্চিমবাংলার

বামফ্রন্ট সরকার তাঁর কার্যকালের মধ্যে যেসব উল্লেখযোগ্য কাজ করেছেন সেই কাজের কথা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বলা হয়েছে এবং আরো অনেকগুলি ক্ষেত্রে যে কাজ করা উচিত, যা করলে আমাদের পশ্চিমবাংলা অর্থনৈতিক দিক থেকে উন্নত হবে তারও একটা রূপরেখা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে এবং কেন আমরা যা চাই পশ্চিমবাংলার ক্ষেত্রে তা করতে পারিনি সে সম্পর্কে সুচিন্তিত বক্তব্য আছে। আজকে এই বক্তব্য রাজ্যপালের ভাষণের মধ্যে প্রকাশিত হয়েছে তাই নয় অনেক আগে থেকেই একথা বলা হয়েছে যে একটা রাজ্যের উন্নয়নের দায়দায়িত্ব যখন সেই রাজ্য সরকারের তখন সেই রাজ্য সরকারের হাতে অধিক ক্ষমতা দিতে হবে বা আরো বেশী ক্ষমতা দিতে হবে। ১৯৬৭ সাল এবং ১৯৬৯ সালে যখন যুক্তফ্রণ্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছিল পশ্চিমবাংলায় তখন থেকেই এই প্রশ্ন উঠেছিল এবং পরবর্তীকালে বামফ্রণ্ট সরকার আসার পরে এই প্রশ্ন আবার তাঁরা উত্থাপন করেছেন এবং এই প্রশ্নে সারা ভারতবর্ষে একটা বিতর্কের সৃষ্টি হয়েছে। আজকে অনেকেই এটা সমর্থন করছেন, এর প্রয়োজনীয়তা উপলব্ধি করছেন যে কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস প্রয়োজন। কেন্দ্রের হাতে যাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত না হয় তা দেখা প্রয়োজন। রাজ্যের হাতে উন্নয়নের ব্যাপারটি যেহেতু রয়েছে সেহেতু রাজ্যের হাতে অধিক ক্ষমতা থাকা প্রয়োজন। তা না হলে দেশের উন্নয়ন ব্যাহত হবে এবং একদিন আমাদের দেশের গণতন্ত্র বিপন্ন হবে। ইন্দিরা কংগ্রেসের বন্ধুদের একটি কথা স্মরণ করিয়ে দেবার জন্য স্যার, আমি একটি উদ্ধৃতি দিচ্ছি। যখন কংগ্রেস আন্দোলন করতো বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তখন তাঁরা 'কুইট ইণ্ডিয়া' রেজলিউসান করেছিলেন এবং সেই রেজলিউসানে জওহরলাল নেহরু একটা বক্তব্য রেখেছিলেন। সেই বক্তব্য হল এই যে কেমন হবে ভারতের সংবিধান। সে সম্পর্কে তিনি বলেছিলেন,

The Constitution according to the Congress view should be a Federal one with largest measure of autonomy for its Federal Units and with residuary Power vesting with the units.

তখন এর প্রয়োজনীয়তা অনুভূত হয়েছিল যে রাজ্যের হাতে সবচেয়ে বেশী ক্ষমতা দিতে হবে এবং সামান্যতম ক্ষমতা থাকবে কেন্দ্রের হাতে, না হলে একটা ফেডারেল সংবিধান চলতে পারে না। পরবর্তীকালে এর পুরোটা গৃহীত না হলেও ১৯৪৬ সালের কংগ্রেসের যে নির্বাচনী ইস্তাহার বের করেছিলেন তাতে তাঁরা বলেছিলেন,

The Constitution in its view should be a Federal one with an autonomy for its constitument units and its legislative organs elected under the universal adult franchise. The Federation of India must be villing unity of its various parts in order to give maximum freedom to the constituent units.

একথাও তাঁরা বলেছিলেন অবশ্য সংবিধানে এইসব কথা লিপিবদ্ধ নেই। যা লিপিবদ্ধ আছে দেখা যাচ্ছে দিনের পর দিন সেখান থেকে তাঁরা পিছু হটছেন। যে ক্ষমতা রাজ্য ভোগ করতো সেই ক্ষমতা কেড়ে নেবার চেষ্টা চলছে এবং যত দিন যাচ্ছে তাদের আকাংখা আরো বেড়ে যাচ্ছে। আর্থিক ক্ষেত্রে দেখা যাচ্ছে যে রাজ্য যে সমস্ত ব্যাপারে কর আরোপ করে তাদের কিছুটা আর্থিক ক্ষমতা বাড়াতে পারতো সে ক্ষেত্রেও কেন্দ্র ইদানিং হাত বাড়িয়েছে এবং সেটাও আরো সঙ্কুচিত করার চেষ্টা করছে যাতে রাজ্যের উপর উন্নয়নের ভার থাকলেও তারা কেন্দ্রের উপর নির্ভরশীল হয়ে পড়ে এবং যথেষ্ট আর্থিক ক্ষমতা অর্জন করতে না পারে

এবং রাজ্যে উন্নতি ঘটতে না পারে। অপরদিকে তাকে মূলধন করে কংগ্রেস আবার ক্ষমতায় আসতে পারে। একটা সুপরিকল্পিত ব্যাপার তাঁরা এর মধ্যে দিয়ে ঘটাবার চেষ্টা করছেন। কাজেই আমি বিষয়টা সকলকে ভেবে দেখার জন্য অনুরোধ করবো। আমাদের রাজ্যের হাতে যে ক্ষমতা আর্থিক দিক থেকে আছে সেটা অত্যন্ত সীমাবদ্ধ, এই বিষয়ে কোন সন্দেহ নেই। সেই ক্ষমতা বাড়াবার কিছু প্রস্তাব আমি এখানে উত্থাপন করতে চাই আমাদের সরকারের বিবেচনার জন্য। যেমন মহারাষ্ট্রে একটা স্কীম চালু আছে যে সেখানকার কিছু কিছু উৎপাদিত পণ্য তাঁরা প্রাইভেট মালিকানার হাতে রপ্তানীর দায়িত্ব ছেড়ে না দিয়ে সরকারের তত্ত্বাবধানে রপ্তানীর ব্যবস্থা করেছেন এবং তার মধ্যে দিয়ে তাঁদের আর্থিক সম্পদ বাড়াবার চেষ্টা করেন। তাঁরা একটা এক্সপোর্ট প্রমোশন কর্পোরেশন গোছের সংস্থা গড়ে তুলেছেন। আমাদের পশ্চিমবাংলা থেকে চা রপ্তানী হয়, পাট জাতীয় দ্রব্য রপ্তানী হয়, চর্ম এবং চর্ম জাতীয় দ্রব্য রপ্তানী হয়। এই রপ্তানী-গুলি ব্যক্তিগত মালিকানাধীনের লোকেরা, টাটাদের ইউনিটগুলি করে। এই ক্ষেত্রে যদি রাজ্য সরকার এই পণ্যগুলি রপ্তানী নিজেদের ম্যানেজমেণ্টে, নিজেদের সরকারের তত্ত্বাবধানে এনে রপ্তানী করার ব্যবস্থা ক'রে এক্সপোর্ট প্রমোশন কর্পোরেশন গঠন করে তাহলে আমার মনে হয় যে রাজ্যের হাতে কিছু আর্থিক সম্পদ বাড়বে। আমাদের পশ্চিমবাংলা সরকার প্রস্তাব করে-ছিলেন পাটচাষীদের যাতে রক্ষা করা যায়। সেজন্য আমাদের জুট কর্পোরেশন গঠন করতে দিতে হবে কিন্তু কেন্দ্র এই ব্যাপারে নীরব, তাঁরা এতে কোন সম্মতি দেননি। অথচ মহারাষ্ট্রের ক্ষেত্রে তুলোচাষীদের রক্ষা করার জন্য কটন কর্পোরেশন হয়েছে। সেই কর্পোরেশনকে মদত দিচ্ছেন কেন্দ্রীয় সরকার এবং কোটি কোটি টাকা রিজার্ভ ব্যাঙ্ক দিচ্ছে। কিন্তু পশ্চিমবাংলার পাটচাষীদের রক্ষা করার জন্য জুট কর্পোরেশন গঠন করার ব্যাপারে কেন্দ্রীয় সরকার নীরব ভূমিকা পালন করছেন, তাঁরা এতে সম্মতি দিচ্ছেন না। আর উল্টোদিকে দেখা যাচ্ছে যে পাটশিল্পের মালিকরা এই সুযোগ নিয়ে বেশী করে মুনাফা লুঠছেন। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে ক্রেডিট কনট্রাকশন-এর কথা। কতটা ক্রেডিট কনট্রাকশন হচ্ছে, কিভাবে হচ্ছে আমার জানা নেই। তবে এটা জানা আছে যে গত বছর আজকের যিনি অর্থমন্ত্রী, প্রণববাবু, তিনি সেদিন শিল্প-বাণিজ্যমন্ত্রী ছিলেন, তিনি এই ব্যাপারে মালিকদের সঙ্গে বৈঠক করে তাঁদের হাতে ৮৫ কোটি টাকা দিয়ে দিয়েছিলেন এবং উদ্দেশ্য ছিল এই যে যাতে কৃষকদের কাছ থেকে তাঁরা কাঁচা পাট কেনেন। কারণ তখন সরকার নির্ধারিত দাম থেকে পাটের দাম কম ছিল। কিন্তু অবাক হয়ে দেখলাম যে সেই ৮৫ কোটি টাকা শিল্পপতিরা মেরে দিলেন, কিভাবে কি করলেন আমি জানি না কিন্তু তাঁরা পাট কিনলেন না। তারপরে পাটের উৎপাদকরা একটা কঠিন আর্থিক সঙ্কটের মধ্যে পড়েছিলেন। আর এই পাটশিল্প যে ক্রমে ক্রমে সঙ্কুচিত হয়ে যাচ্ছে তা নয়, রপ্তানীর ক্ষেত্রে কিছু কমেছে। কিন্তু রপ্তানী কমলেও ঘরোয়া যে ব্যবহার সেই ব্যবহার অনেক বেড়েছে। পাটের রপ্তানী হয়েছিল ১৯৭৯-৮০ সালে ৪ লক্ষ ৯২ হাজার ৪ শত টন, আর ঐ সময়ে ঘরোয়া ব্যবহার হয়েছিল ৪ লক্ষ ১২ হাজার ৬ শত টন অর্থাৎ মোট ছিল ১০ লক্ষ ১৪ হাজার টন। ১৯৮০-৮১ সালে রপ্তানী একটু কম ছিল। সেই সময়ে ছিল ৪ লক্ষ ৩৯ হাজার ৯ শত টন এবং ঘরোয়া ব্যবহার হয়েছিল ৯ লক্ষ ১৮ হাজার ৪ শত টন অর্থাৎ পাটজাত দ্রব্য বিক্রয় হয়েছিল ১৩ লক্ষ ৫৮ হাজার ৩ শত টন। সুতরাং ১৯৭৯-৮০ সালের তুলনায় ১৯৮০-৮১ সালে পাটজাত দ্রব্য বেড়েছিল এবং ভোগও বেড়েছিল। কিন্তু এই সময়ের মধ্যে তাদের মুনাফা বেড়েছে কিন্তু তা বলে পাটশিল্পের মালিকরা তাদের শ্রমিকদের বর্ধিত কোন খোসাল দেয়নি। এমন কি চাষীদের কাছ থেকে কেন্দ্র-নির্ধারিত যে মূল্য সেই মূল্যে তারা পাট

কেনেন নি। কাজেই এই ক্ষেত্রে চাষীদের ঠকানো হয়েছে। কম দামে পাট কিনে এবং শ্রমিকদের বোনাস না দিয়ে মালিকরা অনেক বেশী মুনাফা করেছেন। তাছাড়া নানা অজুহাত দেখিয়ে তাঁরা পাটকলগুলি লক-আউট ঘোষণা করেছেন। যে ১৩টি পাটকলে লক-আউট চলছে সেখানে কর্মহারা হয়েছে ৪৭ হাজার শ্রমিক। শুধু পাটশিল্পের অবস্থা এরকম তাই নয়, আজকে বিড়লার যে কেশরাম কটন মিলে লক-আউট চলছে, ১০,000 কর্মী বেকার হয়ে বসে আছে। বিড়লার আর একটি সংস্থা ওরিয়েণ্ট ফ্যান, সেখানেও লক-আউট চলছে। অর্থাৎ আজকে শিল্পপতিরা আক্রমণের নতুন নতুন সুযোগ খুঁজছে। সেই সাথে কেন্দ্রীয় সরকারও আক্রমণের সুযোগ খুঁজছে এবং তারা পশ্চিমবঙ্গকে তাদের প্রাপ্য টাকা দিচ্ছে না। পশ্চিমবঙ্গ সরকারের নিজস্ব টাকা উপার্জন করবার একমাত্র যে সোর্স বিক্রয়কর, সেখানেও কেন্দ্রীয় সরকার হাত বাড়িয়ে সেটাকেও সঙ্কুচিত করবার চেষ্টা করছে, রাজ্যে আর্থিক সঙ্কট সৃষ্টির চেষ্টা করছে। সেই সাথে এখানকার শিল্পপতিরা শ্রমিকদের উপর আক্রমণ করবার চেষ্টা করছে এবং আক্রমণ করছে। সুতরাং আমরা যদি একথা মনে করি যে, এই বামফ্রণ্ট সরকারের আমলে এখানকার শিল্পপতিরা খানিকটা ধাতস্থ হয়েছে, তাহলে ভুল হবে। আমাদের সরকারের উচিত শিল্পপতিদের উপর নজর রাখা যাতে তারা শ্রমিকদের বিরুদ্ধে আক্রমণ শাণাতে না পারে। অবশ্য রাজ্যপালের ভাষণের মধ্যে এই সমস্ত প্রশ্ন একটু অন্যভাবে উত্থাপন করা হয়েছে। আমি মনে করি এই ভাষণের মাধ্যমে তিনি চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিয়েছেন যে, পশ্চিমবাংলার সমস্যা কোথায় এবং সমাধানের পথই বা কোথায়। যেহেতু তিনি তাঁর এই ভাষণের মধ্যে সত্য চিত্রকে তুলে ধরেছেন সেহেতু তাঁর এই ভাষণকে এবং এই ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবকে আমি পুরোপুরিভাবে সমর্থন করছি।

**শ্রীঅজয়কুমার দে** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানকার সকলেই জানেন যে, রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে রেখেছেন সেটা বামফ্রণ্ট ক্যাবিনেটের তৈরী করা একটা ভাষণ। সে কারণেই সেটা একটা অবাস্তব, অসত্য এবং বিভ্রান্তিকর ভাষণ। সেটা যে কতখানি অবাস্তব সেটা আমি একটা একটা করে উদাহরণ দিয়ে এখানে দেখাচ্ছি।

প্রথমেই মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন, "জনসাধারণের মৌলিক ও গণতান্ত্রিক অধিকারের পুনরুজ্জীবন, সংরক্ষণ এবং সম্প্রসারণ আমার সরকারের এক সুবিদিত কীর্তি। এই রাজ্যে বিভিন্ন রাজনীতিক মতাদর্শে বিশ্বাসী দল ও গোষ্ঠীকে তাঁদের মতামত প্রকাশ করবার এবং কার্যকলাপ চালিয়ে যাওয়ার পূর্ণ স্বাধীনতা দেওয়া হয়েছে।" এটা সম্পূর্ণ অসত্য কথা। মৌলিক অধিকার বলতে যেটাকে প্রথমেই বোঝায় সেটা হচ্ছে বাক্‌-স্বাধীনতা, ভোটার হওয়ার স্বাধীনতা। অথচ আজকে এই রাজ্যের ভোটার তালিকার মধ্যে বহু ভুয়া ভোটারের নাম ঢোকানো হয়েছে এবং সে সম্পর্কে বহু অভিযোগ রাজ্যপাল পেয়েছেন, কিন্তু তা সত্ত্বেও তাঁর ভাষণের মধ্যে সে-সম্বন্ধে কোনকিছু তিনি উল্লেখ করেন নি।

দ্বিতীয় কথা হচ্ছে গ্রামে-গঞ্জে আজকে যে-কোন ব্যাপারেই হোক না কেন শাসকদলের কাজের বিরুদ্ধে কারো কোন কথা বলবার অধিকার নেই। আজকে শাসকদল সমস্ত প্রশাসনকে কব্জা করে রেখেছে। প্রকৃতপক্ষে আজকে সারা পশ্চিমবঙ্গে সি পি এম-এর একদলীয় শাসন চলছে এবং সেটাই তারা পাকাপাকিভাবে কায়েম করবার চেষ্টা করছে। অথচ এখানে রাজ্যপালের

ভাষণের মধ্যে দেখছি যে, বলা হয়েছে, "গ্রামাঞ্চলে কায়েমী স্বার্থবাদীরা কখনও কখনও, বিশেষত বীজ বপন ও ফসল কাটার মরশুমে, আইন-শৃংখলা পরিস্থিতি ঘোরালো করে তুলতে চাইলেও কঠোর প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করে সে-রকম যে-কোন পরিস্থিতির মোকাবিলা করা হয়েছে।" এই যে কথাটা বলা হয়েছে এর চেয়ে অসত্য কথা আর হয় না। মুখ্যমন্ত্রীকে কিছু বললেই তিনি স্পেসিফিক কেস চান, তা আমি তাঁকে এ-বিষয়ে একটি স্পেসিফিক কেস দিচ্ছি। পাণ্ডু গ্রামের সত্য বাউলির ৮ কাঠা জমির ফসলও সে কেটে নিয়ে যেতে পারেনি, কমিউনিস্ট গুণ্ডারা তার ধান লুঠ করে নিয়ে গেছে। যখন সে পুলিশের কাছে গিয়ে অভিযোগ করেছে তখন পুলিশ তাকে বলেছে, তুমি ওদের দলে যোগ দাও তাহলে ওরা তোমার ধান দিয়ে দেবে। আজকে এইভাবে তো মৌলিক অধিকার রক্ষা করা হচ্ছে।

তৃতীয় কথা, রাজ্যপাল ভূমিসংস্কার সম্বন্ধে বলেছেন, "এই রাজ্যে যে-রকম দ্রুতগতিতে ভূমিসংস্কারের কাজ হচ্ছে তা সারা দেশের দৃষ্টি আকর্ষণ করেছে।" তা সেটা কিভাবে করেছে, না, ভূমিসংস্কারের নামে দলের স্বার্থরক্ষা এখানে যে-রকমভাবে হয়েছে সে-রকমভাবে সারা দেশের আর কোন রাজ্যে হয়েছে বলে আমার মনে হয় না। ১০ লক্ষ একর জমি পুনর্বণ্টন করা হয়ে থাকলে, তার মধ্যে ৯ লক্ষ ৯৯ হাজার একরই দলের ক্যাডারদের মধ্যে বিলি করা হয়েছে। আর অন্যদের বলা হচ্ছে, আমাদের পার্টিতে নাম লেখাও তাহলে জমি পাবে। আর যারা নাম না লেখাচ্ছে তাদের বাপঠাকুর্দার আমলের জমিও অন্যের কাছে বণ্টন হয়ে যাচ্ছে, সে জমিও তারা রাখতে পারছে না এবং এ-ব্যাপারে প্রশাসনকে বললেও কোন কাজ হচ্ছে না। আর শ্রমিকদের ব্যাপারে মহামান্য রাজ্যপাল বলেছেন, শ্রমিকদের মজুরী তাঁরা বাড়িয়েছেন, বাড়িয়েছেন ঠিক কথা কিন্তু ওটা কাল্পনিক। বাস্তবে কি হয়েছে? প্রত্যেকটি গ্রামে ঐ সি পি এমের লোকেরা একটা করে লেবার এজেন্সি খুলেছেন। সেইখানে অর্থাৎ সেই লেবার এজেন্সি অফিসে আগে ৯ টাকা ১০ পয়সা করে জমা দিতে হবে তা না হলে মুনীষ যাবে না। কিন্তু শ্রমিকেরা সেখানে ৪ টাকা থেকে সাড়ে ৪ টাকা হারে মজুরী পায়, বাকীটা—ঐ সুনীতি ভাই যা বললেন, কিছুটা আলিমুদ্দিন স্ট্রীটে যায় তার কিছুটা পার্টি অফিস পকেটস্থ করে। তারপর এখানে বলা হচ্ছে, কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের হারে মহার্ঘভাতা দিয়েছেন। খুব ভাল করেছেন, কিন্তু যে সমস্ত বিশেষ দলভুক্ত কর্মচারী যাদের কাজের শৈথিল্যের জন্য জনগণ হয়রাণ হচ্ছে এবং সরকারী কাজ বিঘ্নিত হচ্ছে সেই সম্পর্কে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। কাজ কিভাবে বিঘ্নিত হচ্ছে সেটা আপনারা সকলেই জানেন। শিক্ষকদের বেতনহার যা করেছেন তা সারা ভারতবর্ষের মধ্যে সর্বোচ্চ এটা স্বীকার করি। কিন্তু শিক্ষার মান কতখানি উন্নত হয়েছে। কতখানি আপনারা উন্নতি করতে পেরেছেন সেই সম্পর্কে কোন বক্তব্য আপনারা রাখেন নি। ধর্মঘটের সংখ্যা লক্ষণীয়ভাবে হ্রাস পেয়েছে, খুব ভাল কথা কিন্তু শিল্পের উৎপাদন কতটা বাড়াতে পেরেছেন? আনুপাতিক হারে বাড়াতে পেরেছেন কি? পারেন নি, ব্যর্থ হয়েছেন। যুবকদের জীবননির্বাহের উপযোগী কোন কর্মসংস্থান না থাকার জন্য বেকার-ভাতা দিচ্ছেন। কিন্তু এই ৪০ লক্ষ লোকের মধ্যে কতজন বেকারভাতা পাচ্ছেন? আর এইভাবে কতদিন বেকারভাতা দিয়ে রাখবেন, আগামী বছরে কত লোকের কর্মসংস্থান করতে পারছেন সেই সম্পর্কে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। রাজ্যপালের ভাষণে ১৯৭৬-৭৭ সালে নীট বিদ্যুৎ উৎপাদনের কথা বলেছেন ১ হাজার ৩০০ মেগাওয়াট আর তার উপর বাড়ানো হয়েছে ৬৫০ মেগাওয়াট। যাই বাড়িয়ে থাকুন—আমার প্রশ্ন হচ্ছে, কই আগে তো এত লোডশেডিং

হতো না কিন্তু এখন কেন এত লোডশেডিং হচ্ছে? কাজেই সব কথা অসত্য। এখানে একটা নির্বাচনী ইস্তাহার দিয়েছেন যে আগামী ৫ বছরে আমরা আরও ৪ হাজার মেগাওয়াট বিদ্যুৎ বাড়াবার ব্যবস্থা করেছি। এটা এ্যাবসোলিউটলি নির্বাচনী ইস্তাহার। আপনারা কি করতে পেরেছেন সেটা বলতে পারেন নি। পরিবহন সম্পর্কে বলেছেন যে এই সমস্যা গুরুতর। এই পরিবহন সমস্যা সম্বন্ধে যে সমস্ত বাধা যেমন রাস্তাঘাট, বাজার, হকার তোলা প্রভৃতি এই সমস্ত জিনিস আপনারা করতে পারেন নি। এই হকার তোলার ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী সত্যের অপলাপ করে বিলাপ করেছেন। তিনি বলেছেন পুলিশের জন্য পারছেন না, কিন্তু তার পরদিন পুলিশ থেকে বলা হলো, রাজনৈতিক দলের উস্কানির জন্য হকার তোলা যাচ্ছে না। এই ব্যাপারে রাজ্যের মুখ্য প্রশাসক অর্থাৎ চীফ সেক্রেটারী তিনি একটু প্রলাপ বকলেন, তিনি বললেন, রাস্তা থেকে জিনিস কেনার প্রবণতা যতদিন বন্ধ করা না যায় ততদিন এই সমস্যার সমাধান করা যাবে না। এই ব্যাপারে আমার একটি কথা মনে পড়ে গেল, আপনারা শুনলে আশ্চর্য হবেন, আমার হাতে ৩টি আঙটি ছিল এবং এর মধ্যে ১টি হচ্ছে আমার বিয়ের আঙটি। আমার স্ত্রী বললো, আঙটিগুলি খুলে রেখে যাও কেননা রাস্তাঘাটে ছিনতাই হয়ে যেতে পারে। আমি বললাম, আমি একজন এম এল এ। ছিনতাই হলে থানায় গিয়ে ডায়েরী করলে থানাওয়ালারা আমার ব্যাপারে বিশেষ ব্যবস্থা নেবেন। তখন আমার স্ত্রী বললে, তুমি মুখ্য প্রশাসকের কথা শোননি? তিনি বলেছেন যে, ফুটপাথ থেকে কেনার প্রবণতা বন্ধ না করলে হকার তোলা যাবে না। সুতরাং তুমি থানায় ডায়েরী করতে গেলে থানাওয়ালারা বলবেন, সোনার জিনিস কেনা বন্ধ করুন তা না হলে ছিনতাই বন্ধ করা যাবে না এবং সোনার হদিস করতেও পারবো না। রাজ্যের মুখ্য প্রশাসক যেমন বলেছেন তেমনি থানায় ডায়েরী করতে গেলেও থানাওয়ালারাও তাই বলবেন।

হাসপাতালের কথা। আমরা সবাই হাসপাতালের কথা জানি। যাই হোক আমি যতীনবাবুকে ধন্যবাদ জানাই, যতীনবাবু কিছুটা উঠেপড়ে লেগে কিছু করেছেন। মহামান্য রাজ্যপাল বলেছেন হাজারের বেশী তাঁরা রাজস্ব সংগ্রহ করেছেন, রাজস্ব সংগ্রহটা বড় কথা নয় উৎপাদনের ভিতর দিয়ে কতখানি কাজ করতে পেরেছেন সেটাই বড় কথা। যখন অবিভক্ত কংগ্রেস রাজত্ব ছিল তখন ১৮০ কোটি টাকা রাজস্ব ছিল, তখন এর থেকে অনেক বেশী কাজ হয়েছিল। এই গভর্ণমেন্টের যেটা সবচেয়ে বড় অপদার্থতা, সেটা হচ্ছে যে প্রোকিওরমেন্ট না হওয়া। ১৯৬৬ সালে প্রফুল্ল সেনের আমলে ৫ লাখ ৭২ হাজার কুইন্টাল খাদ্যশস্য সংগ্রহ হয়েছিল। এঁরা তা পারলেন না, পারবেন কি করে? কালোবাজারীদের সঙ্গে এঁদের যোগ আছে, কালোবাজারীরা এঁদের টাকাকড়ি দেন। সেজন্য এঁরা এ-জিনিস করতে পারলেন না, আবার এঁরাই প্রফুল্ল সেনকে বলেন বুর্জোয়া। তারপর রাজ্যপাল কেন্দ্রের সম্বন্ধে নানারকম মন্তব্য করেছেন। কিন্তু ভোট নেবার সময় ওঁরা কি বলেছিলেন? ওঁরা কি বলেছিলেন কেন্দ্র যদি সবটা না দেয় তাহলে সব করতে পারব না, সেকথা তো বলেন নি। তখন তো বলেছিলেন আকাশের চাঁদ হাতে দিয়ে দেব। ডাঃ রায়ের আমল থেকে অবিভক্ত কংগ্রেসের আমলে এই কমিউনিস্ট ভাইয়েরা বহুবার আন্দোলন করেছিলেন, বন্‌ধ ডেকেছিলেন, তখন তো একবারও কেন্দ্রের কথা বলেন নি। এমনকি ১৯৭৫-৭৬ সালে এমার্জেন্সীর সময়েও সবাই গর্তে ঢুকেছিলেন, একবারও বন্‌ধ ডাকেন নি। তারপর এই যে পঞ্চায়েতের চুরি, সেখানে কিরকম কালোবাজারী চলছে, নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ বলে একটা জায়গায় পঞ্চায়েত সমিতির সভাপতির এক বছরে ১০ হাজার টাকা চায়ের বিল উঠেছে। এর সঙ্গে ৪০০ কুইন্টাল গমের হিসাব মিলছে না। তারপর ২ হাজার ৯ শত ব্যাগ

সিমেণ্ট পাচার হচ্ছিল, বি ডি ও ধরে ফেলে এবং সেজন্য বি ডি ওকে মারধোর করা হয়। পরে অবশ্য ক্ষমা চাওয়া হয়েছে, একটা কেস হয়েছিল, এখন শুনতে পাচ্ছি কেস উইথড্র হয়েছে। কাজেই এই সরকার কি করতে পেরেছেন সেটাই বলছি---এই সরকারের আমলে যা হয়েছে তা হচ্ছে আইন-শৃংখলার চরম অবনতি, দলের অভিযুক্ত দাগী ও খুনী মুক্তি, নিষ্ক্রিয় প্রশাসন, ডাকাতি, খুন, রাহাজানি, নারীধর্ষণ, নিরাপত্তাবিহীন জনজীবন, প্রকৃত কৃষক ও চাষীর জমি হতে উৎখাত। বন্দুক, লাঠি, বল্লম, খোঁচা নিয়ে গ্রামে-গঞ্জে শাসকদলের বিচরণ ও ভীতি প্রদর্শন, জাল ভোটার তালিকাভুক্তি, দলীয় স্বার্থে পঞ্চায়েতের অর্থ আত্মসাৎ। দলীয় কার্যে প্রশাসন ও সরকারী গাড়ী ব্যবহার, আমলাতন্ত্র ও অর্থের অপচয়। বিরামহীন বিদ্যুৎ সঙ্কট, 40 লক্ষ বেকারের ভয়াবহ সমস্যা, শ্রমিক ও ক্ষেতমজুরের ৫ কোটি শ্রমদিবস নষ্ট। হাসপাতালে ও স্বাস্থ্যকেন্দ্রে চরম অব্যবস্থা, অবহেলা, শিক্ষায়তনে দলবাজীতে নৈরাজ্য বিপর্যয়কারী, মূল্যবৃদ্ধি, নীতিহীন রাজনীতি, শ্রেণীবিদ্বেষ হিংসা গণহত্যা সংসদীয় গণতন্ত্র ব্যক্তি বাক্-স্বাধীনতা অপহরণকারী, আগ্রাসী মার্কসীয় স্বৈরতন্ত্রের কায়েমী ব্যবস্থা।

**শ্রীবঙ্কিমবিহারী মাইতি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন তাকে সমর্থন জানাচ্ছি। আজকে এবং গতকাল যে বিতর্ক হল, সেই বিতর্কে দেখেছি যে কংগ্রেসী বন্ধুরা এই সরকারকে সমালোচনা করেছেন। তাঁদের কথা বলার অধিকার নিশ্চয়ই আছে। কিন্তু ১৯৮০ সালে ইন্দিরা গান্ধী বর্তমান সরকারে আসার পর থেকে পশ্চিমবাংলার উপর কিভাবে অবহেলা করেছেন তা তাঁরা দেখেছেন কি? এর আগে ১৯৭৭ সাল পর্যন্ত ইন্দিরা সরকার ক্ষমতায় ছিলেন। তারপরে যখন জনতা সরকার এসেছিল এবং পরবর্তীকালে ১৯৮০ সালে যখন ইন্দিরা সরকার এসেছিল---সেই জনতা সরকারের আমলে গ্রামাঞ্চলে কি কাজ হয়েছিল---সেটা যদি পর্যালোচনা করে দেখতেন, তাহলে আজ যাঁরা ইন্দিরা সরকারের পক্ষে ওকালতি করছেন, সেটা তাঁরা করতে পারতেন না। জনতা সরকার গ্রামাঞ্চলে যেটুকু কাজ করেছিলেন, ইন্দিরা গান্ধীর সরকার ক্ষমতায় আসার পরে গ্রামাঞ্চলের মানুষকে পুরোপুরি বঞ্চিত করে রেখেছেন। তাঁদের জন্য প্রাপ্য অর্থ তৎকালীন জনতা সরকার যা বরাদ্দ করেছিলেন, ইন্দিরা সরকার আসার পর সেই সমস্ত উন্নয়নের জন্য বরাদ্দকৃত অর্থ বন্ধ করে দিয়েছে। এটা দেখার দরকার আছে। এই সরকার ক্ষমতায় আসার পর রাষ্ট্রীয় নিরাপত্তা আইনের নাম করে মানুষের বাক্-স্বাধীনতা বন্ধ করেছে। আমরা এই আইনের প্রতিবাদ করেছি। আমরা এখানে প্রস্তাব গ্রহণ করে তার বিরোধিতা করেছি এবং অত্যাবশ্যক আইনের বিরোধিতা করা হয়েছে। সারা ভারতবর্ষে হরিজন এবং সংখ্যালঘু সম্প্রদায়ের উপরে যে অত্যাচার হয়েছে তা এখানে সংঘটিত হয়নি। আইন-শৃংখলার নাম করে যা কংগ্রেসীরা বলেছেন তার থেকে অনেক বেশী হয়েছে বিহার, উত্তরপ্রদেশ প্রভৃতি রাজ্যে। সেখানে গ্রামে গ্রামে হরিজনদের বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছে, তাদের হত্যা করা হয়েছে। এগুলি তাঁরা যদি লক্ষ্য করতেন তাহলে তাঁরা দেখতে পেতেন যে পশ্চিমবাংলায় উন্নয়নমূলক কাজ অনেক বেশীই হয়েছে। কেন্দ্র পশ্চিমবাংলার প্রতি বরং অবহেলাই করে চলেছেন। আমাদের এখানে হলদিয়াতে পেট্রো-কেমিক্যালস্ হওয়ার যে কথা ছিল, সেটাকে দু'বছর পরে অনুমোদন দেওয়া হয়েছে। কলকাতা বন্দরকেও অবহেলা করা হয়েছে। কলকাতা বন্দর রক্ষার ব্যাপারে এখানে সর্বদলীয় মিশন হয়ে গেল। ফারাক্কা থেকে জল পাওয়ার ব্যাপারে সমস্যার সমাধান করবেন বলে তাঁরা যে কথা বলেছিলেন তা তাঁরা

করতে পারেন নি। আসলে কোন সমস্যার সমাধান করতে পারেন নি। তাঁরা আমাদের ব্যাপারে যে সমস্যা দেখা দিয়েছিল তার সমাধানও করতে পারেন নি। একটা মাত্র সমাধান তাঁরা করতে পেরেছেন সেটা হল গ্রামাঞ্চলের মানুষের ব্যবহৃত নিত্যপ্রয়োজনীয় দ্রব্যমূল্য কিভাবে বাড়ানো যায় তা তাঁরা করেছেন। তাঁরা কেরোসিন তেল, পেট্রোল, পেট্রোলজাত দ্রব্য, কয়লা, রেলের ভাড়া, পোষ্টকার্ড এই সমস্ত দ্রব্যের মূল্য বাড়িয়ে দিয়েছেন। আজকে মানুষ দরিদ্র থেকে ক্রমান্বয়ে দরিদ্রতম পর্যায়ে পৌঁছেছে। কংগ্রেসী বন্ধুদের এই বিষয়ে সোচ্চার হওয়া উচিত ছিল। গ্রামাঞ্চলের মানুষদের অসহায় অবস্থার কথা তাঁরা তুলে ধরতে পারেন নি। আজকে আমরা দেখছি, নির্বাচনকে বন্ধ করার জন্য হাইকোর্ট-সুপ্রিম কোর্ট করে তাঁরা প্রহসন করে চলেছেন। নির্বাচনকে বন্ধ করার জন্য ঐ সমস্ত কোর্টে গিয়ে তাঁরা যে ওকালতি ও দালালি করেছেন, ইতিহাসে এটা একটা বড় নজির হিসাবে রয়ে গেল। পশ্চিমবাংলা থেকে অশোকবাবু এবং ভোলাবাবু যে ওকালতি করতে গিয়েছিলেন সেটা একটা ন্যক্কারজনক ঘটনা হয়ে রইল। সেখানে তাঁরা অবহেলিত হয়েছেন, তাঁদের ক্ষমা চাইতে হয়েছে। এটা কংগ্রেসী বন্ধুদের স্মরণ করা উচিত ছিল। ভোলাবাবু এখানে এবং সুপ্রিম কোর্টে ওকালতি করেছেন নির্বাচন বন্ধ করার জন্য। ওদিকে ইন্দিরা গান্ধী বলছেন, আমরা নির্বাচন বন্ধ করার জন্য কিছু করি না। এই কথা বলা ভুল হয়েছে। নির্বাচন বন্ধ করার জন্য আপনারা যা করলেন তা একটা বড় নজির হয়ে রইল। ইন্দিরা গান্ধীর সরকার হচ্ছে একটা ব্যক্তিকেন্দ্রিক সরকার। ইন্দিরাজী এখানে আসেন, ওঁরা বলেন 'মাতাজী', উনি যদি বলেন জল উঁচু এঁরা বলেন, হ্যাঁ, উঁচু। উনি যদি বলেন এখানে মানুষ খুন করতে হবে, এঁরা তাহলে মানুষ খুন করেন। উনি যদি বলেন মানুষকে না খাইয়ে রাখতে হবে, এঁরা তা করেন। এই যে অবস্থা ওঁরা এখানে সৃষ্টি করেছেন, আমি মনে করি, ওঁরা যদি এখানে প্রতিনিধিত্ব করেন, তাহলে ভুলে যাবেন—ডাঃ রায় যে কথা বলেছিলেন, যে সমস্ত প্রকল্পের কথা বলেছিলেন, যেভাবে তিনি পশ্চিমবাংলাকে বাঁচাবার চেষ্টা করেছিলেন—সেই নীতি, সেই আদর্শকে তাঁরা ভুলে যাবেন। এখানে শুধুমাত্র চীৎকার করলেই এই সমস্যার সমাধান করা যাবে না। তাই আমি মনে করি, আজ কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গবাসীদের উপর যে অত্যাচার ও নিপীড়ন চালিয়েছেন, যে অবহেলা তাঁরা এখানে দেখিয়েছেন, তার প্রতিবাদ হওয়া উচিত ছিল। পশ্চিমবাংলার উন্নয়নের ব্যাপারে ফ্রন্ট সরকার যে কাজ করেছেন তার সমালোচনা নিশ্চয়ই তাঁরা করবেন, কিন্তু এই সরকার গ্রামাঞ্চলের দিকে লক্ষ্য রেখে কিছু কাজ করেছেন, একথা নিশ্চয়ই বলতে হবে। জনতা সরকারের আমলে যা-কিছু হয়েছিল, ঐ ইন্দিরা সরকার ক্ষমতায় আসার পরে তা থেকে গ্রামাঞ্চলের মানুষকে বঞ্চিত করা হয়েছে। এবং আজকে রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন আপনার মাধ্যমে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগৌরাঙ্গ সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এসেছে তা সমর্থন করে আমি বলতে চাই যে, রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ দেওয়া বিশেষভাবে দরকার। কংগ্রেসী এম এল এ-রা আমাদের বর্তমান রাজ্যপালের মধ্যে ধরমবীরাকে খুঁজতে চেয়েছিলেন। কিন্তু বি ডি পাণ্ডের মধ্যে সেইরকম কিছু না পেয়ে তাঁরা হতাশ হয়েছেন। বিভিন্ন বুর্জোয়া কাগজগুলি এই খবরকে শিরোনাম হিসাবে ব্যবহার করেছেন। কংগ্রেসীরা বি ডি পাণ্ডের মধ্যে ধরমবীরাকে খুঁজতে চেয়েছিলেন, কিন্তু তা না পেয়ে তাঁরা হতাশ

হয়েছেন। খবরের কাগজগুলোতে তার পরের দিনই খবর হিসাবে এটাকে বের করেছেন। যুক্তফ্রণ্ট সরকারের ৪২-৫ বছরের কার্যকলাপের সঠিক মূল্যায়ণ রাজ্যপাল করেছেন এবং তিনি সেভাবেই তাঁর বক্তব্য রেখেছেন। সেই জন্য তাঁকে বিশেষভাবে ধন্যবাদ জানাই। রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেছেন, এই রাজ্যে অর্থনৈতিক অসুবিধা চলছে এবং তার মোকাবিলা করার জন্য বামফ্রণ্ট সরকার চেষ্টা করছেন। এই সমস্যা সমাধানের জন্য যে অর্থ কেন্দ্রের কাছে পাওয়ার কথা ছিল তা পাওয়া যায়নি, একথাও রাজ্যপাল বলেছেন। তাছাড়া, মাশুল, রেলের ভাড়া ইত্যাদি বৃদ্ধি করার জন্য যে সমস্ত জিনিসপত্রের দাম বেড়েছে তার জন্য কেন্দ্রের কাছ থেকে কোন অর্থ পাওয়া যায়নি। এত অসুবিধা থাকা সত্ত্বেও বামফ্রণ্ট সরকার জনসাধারণের জন্য কাজ করে চলেছেন, রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে এইসব কথা উল্লেখ করার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাই। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Ramzan Ali :**

मिस्टर स्पीकर सर,

गवर्नर के स्पीच पर आज जो अपोजीसन पार्टी के माननीय सदस्य श्री सुनीति चट्टोराज ने ( हाउस ) के भीतर जो भाषण दिया है वो कलकत्ते के नकशेबाज कम्पनी का काम किया है। हकीकत को इंकार नहीं किया जा सकता है कि गवर्नर स्पीच सरकार के कामों का एहसास करती है। यहाँ की सरकार पिछले साल जो काम किया है, और आनेवाले साल में जो काम करेगी, उसका गवर्नर ने अपनी स्पीच में हवाला दिया है। ( अपोजीशन से आवाज आने पर ) ट्राई टू एप्रीसीएट भी।

बात यह है कि अपोजीशन पार्टी के मेम्बरान इसे इंकार नहीं कर सकते हैं कि मौजूदा सरकारने जो काम किया है, चाहे वह जमीन का काम हो या और कोई काम हो, मगर उनमें लैंडरीफार्म का काम हुआ है, वह पूरे हिन्दुस्तान के तवारीख में एक मिशाल रखता है। और लोग इससे सबक हासिल कर रहे हैं। जो जमीन सरकारी तौर पर भेस्ट हुआ, वह जमीन सरकार के जरिए लोगों में बाँट दी गई, जिससे बेकारी को समस्या का समाधान हुआ है और लोगों का उससे इतमिनान भी बढ़ गया। यह बड़ा अहम काम हुआ है।

इस हकीकत से मुखालिफ के मेम्बरान इंकार नहीं कर सकते हैं कि तालमी मैदान में इस सरकार ने जो काम किया है वह कांग्रेसी सरकार के चौतीस साल की हुकूमत में नहीं हुआ। मौजूदा सरकार ने बिना फीस के तालीम का इंतजाम १२ क्लास तक किया है। किताबों ओर यूनीफार्म, टिफिन का इंतजाम सरकार ने किया है। अभी अपोजीशन की ओर से कहा गया है कि किताबें नहीं मिलती हैं तो मैं बता देना चाहता हूं कि पंचायत के जरिए किताबों का बँटवारा स्कूलों में होता है। पंचायत के अंदर

ऐजूकेशन समीति है, अगर आपकी कोई शिकायत है, तो किताबों का स्कूलों में बंटन के लिए उससे शिकायत कर सकते हैं। कोई खामी रह सकती है, इसको इंकार नहीं किया जा सकता है लेकिन ऐजूकेशन डिपार्टमेण्ट काम करने की चेष्टा कर रहा है। यह सरकार पूरी तौर से काम कर रही है और सब तरफ देखभाल कर रही है। पहले कांग्रेसी हुकूमत में इस तरह का कोई इंतजाम नहीं था। आप जानते हैं कि जमहूरियत की सारी ताकतों सरको ऊँचा करके खात्मा कर रही थी। आपलोग जयप्रकाश नारायण को मिटिंग नहीं करने दिए। जमहूरियत को आखीतयार होता है कि जहाँ चाहे मिटिंग करे लेकिन कांग्रेसी हुकूमत में सारे सम्प्रदाय को मिटिंग करने को इसतरह की स्वाधीनता नही थी। आपलोगों ने आख्तेयारात को छीन लिया था लेकिन इस सरकार के आनेके बाद जमहूरियत को आजादी मिली। आपलोग जहां चाहें मिटिंग करते हैं, यह सरकार उसकी हिफाजत की जिम्मेदारी लेती है लेकिन कांग्रेस के जमाने में मिटिंग करना मुश्किल हो गया था।

आप इस हकीकत से इंकार नहीं कर सकते हैं कि सरकार मातृभाषा में मादरी जवान में तालीम देने का इंतजाम करके बहुत अच्छा काम किया है। यही नहीं आदिवासियों की जवान के लिए जो इंतजाम किया है, उसका जिक्र किए बगैर नहीं रहा जा सकता है।

गवर्नर स्पीच में एक बात नहीं मिली जो हमारी सरकार ने ३ अक्टूबर को किया है। उस दिन उर्दू एकाडमी की स्थापना हुई, तीन इलाकों में उर्दू को सरकारी जबान का दर्जा दिया गया है—कलकत्ता, आसानसोल, इस्लामपुर मगरवी दिनाजपुर को। गवर्नर स्पीच में इसका जिक्र नहीं है। इसका जिक्र होना चाहिए था। इसलिए मैं गुजारिश करूंगा कि जनाबे बजीर आला ज्योति बासुसे कि वे अपने जवाबी भाषण में इसका जिक्र करें कि उर्दू को जो सरकारी जबान के तौर पर इस्तेमाल करने के लिए जो सरकारी हुकुमनामा ३ अक्टूबर को जारी किया गया—आसानसोल, कलकत्ता, इस्लामपुर मगरवी दिनाजपुरका के लिए। इसका अमल किस हद तक शुरु हुआ है और कब तक अमल होगा? इस पर भी एक रोशनी डालेंगे।

इन अल्फाजों के साथ में गवर्नर के स्पीच पर जो थैंक्स मोशन आया है, उसको ताइद करते हुए, मैं अपना तकरीर खत्म करता हूं।

**শ্রীসুচাঁদ সরেন:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৬ই মার্চ তারিখে রাজ্যপাল এখানে যে ভাষণ উপস্থিত করেছেন তার উপর আমি কয়েকটি বক্তব্য রাখব। ওই ভাষণে বলা আছে, "গ্রামীণ শ্রমিকদের প্রকৃত আয় উল্লেখযোগ্য"। স্যার, গ্রামীণ শ্রমিক মানে ক্ষেতমজুর। এই বামফ্রন্ট সরকার হবার পর থেকে ক্ষেতমজুরদের দৈনিক আয় ৪ টাকা থেকে ৫ টাকা পর্যন্ত হয়েছে। ক্ষেতমজুরদের কাজ হচ্ছে বছরে ৩ মাস। একজন ক্ষেতমজুরের বছরে যদি ৩ মাস কাজ হয় এবং তার যদি দৈনিক ৪ টাকা মজুরী হয় তাহলে তার বাৎসরিক আয় হচ্ছে ৩৬০ টাকা এবং ৫ টাকা হলে বাৎসরিক আয় হবে ৪৫০ টাকা। বর্তমানে নিত্যপ্রয়োজনীয় জিনিসের যে দাম চলছে তাতে দেখছি সর্ষের তেলের দাম প্রতি কেজি ১৫ টাকা থেকে ১৭ টাকা, মোটামুটি একখানা কাপড়ের দাম ২৩ টাকা, আমিষ জাতীয় খাদ্য, যেমন মাছ ১০ টাকা কেজি, মাংস ১৪ টাকা কেজি, চালের দাম দু' টাকা থেকে আরম্ভ করে ২ টাকা ৭৫/৮০ পয়সা। জিনিসপত্রের যখন এই দাম সেই পরিপ্রেক্ষিতে গ্রামীণ শ্রমিকদের আয় কি ধরনের উল্লেখযোগ্য সেটা আমি বুঝতে পারছি না। উপরের দিকে যে সমস্ত সরকারী কর্মচারীরা রয়েছেন তাদের বেতনের পরিমাণ আমরা জানি এবং বামফ্রন্টের আমলে শহরাঞ্চলের অধ্যাপকদের শেষ বেতন যেটা ছিল ১৯০০ টাকা সেটা করা হয়েছে ২৫০০ টাকা---অর্থাৎ তাঁদের বাৎসরিক আয় হচ্ছে ৩০ হাজার টাকা। ৩০ হাজার টাকা যাঁদের বাৎসরিক ইনকাম তাঁরা আমিষ জাতীয় খাদ্য খেতে পারেন, তাঁরা বেঁচে থাকতে পারেন, কিন্তু ক্ষেতমজুররা তাদের ওই বাৎসরিক আয়ে মানুষের মত বেঁচে থাকতে পারে না। তারপর, এখানে খুব আবেগের সঙ্গে বলা হয়েছে আমরা অনেক ভাল ভাল কাজ করেছি। ১৯৬৪-৬৫ সালে বা তারও আগে কংগ্রেস আমলে ক্ষেতমজুরদের মজুরী ছিল দেড় টাকা থেকে দু' টাকা। তখন নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম যদিও কম ছিল কিন্তু আমরা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির তরফ থেকে কংগ্রেসের বিরুদ্ধে সমালোচনা করে বলতাম, সরকারী কর্মচারীদের মাগ্‌গীভাতা বাড়িয়ে দিয়ে কি হবে, নিত্যপ্রয়োজনীয় জিনিসের দামের ক্ষেত্রে একটা সমতা আনুন। কিন্তু তাঁরা আমাদের সেকথা না শুনে বলতেন, যা করেছি ভালই করেছি এবং এই কথাগুলো তাঁরা খুব আবেগের সঙ্গেই তখন বলতেন। বামফ্রন্ট সরকারও খুব আবেগের সঙ্গে কথা বলে চলেছেন। দ্বিতীয় কথা হচ্ছে এখানে তফশিলী জাতি এবং তফশিলী উপজাতিদের কথা বলা আছে। বলা আছে কি? তফশিলী জাতি এবং তফশিলী উপজাতির ছাত্রছাত্রীরা স্টাইপেণ্ড পাচ্ছে এবং তাদের উন্নতির জন্য প্রোগ্রাম নিয়েছেন। এই জাতীয় জিনিস আমরা কংগ্রেস আমলেও দেখেছি। গত বছর ১৯৮১ সালে খাতরা থানার তেলাবনী জুনিয়ার হাইস্কুলে দেখা গেল সেখানকার ছাত্রছাত্রীদের জন্য ২০ হাজার টাকা তোলা হয়েছে, কিন্তু যে ছাত্র স্কুলে নাই, তার বাবদও টাকা ড্র করা হয়েছে। এটা ধরা পড়ার পর ট্রাইবাল অফিসারকে জানিয়ে দেওয়া হল, সেই ট্রাইবাল অফিসার তদন্ত করলেন। যে শিক্ষক এটা করেছেন তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার দরকার, টাকাটা রিফাণ্ড নেবার ব্যবস্থার দরকার কিন্তু সেসব কিছু করা হল না। তারপর খাতরা গার্লস হাইস্কুলের জন্য মেইনটেনান্স বাবদ টাকা দেওয়া হত আগে থেকেই, সেটা এখন পর্যন্ত দেওয়া হচ্ছে। কংগ্রেস আমলে যা হত, এখনও তাই হচ্ছে। বেশী কিছু উন্নতি হয়নি। তারপর ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষের মধ্যে যে উৎসাহ জাগাবার কথা, সেই কাজগুলি সাধারণ মানুষের সমর্থন পাচ্ছে না, তবে এখন পর্যন্ত সমর্থন করছে এজন্য যে এর কোন বিকল্প নেই। তাই বলছি যে এখনও পিছিয়ে আছি। আরও আমার বলার ছিল, কিন্তু সময় নাই বলে এখানেই শেষ করছি।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল মহোদয় যে ভাষণ এই সভায় দিয়েছেন, তার সমর্থনে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে, তাকে আমি সমর্থন করছি। শ্রদ্ধেয় অধ্যাপক হরিপদ ভারতী মহাশয় প্রবীণ শিক্ষাবিদ, বাগ্মী হিসাবেও তাঁর খ্যাতি আছে। তবে বোধ করি বয়সে প্রবীণ হলেও সংসদে নতুন, সেজন্য মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে ধন্যবাদ জানিয়েছেন মাননীয় রাজ্যপালকে ভাষণ পড়াতে পেরেছেন বলে। এটা সংসদীয় রীতি, গণতান্ত্রিক সাংবিধানিক যে দায়িত্ব, সেই দায়িত্ব আমাদের সরকার প্রতিপালন করার চেষ্টা করেছেন। পশ্চিমবাংলায় এর আগে যে মাননীয় রাজ্যপাল ছিলেন শ্রীত্রিভুবননারায়ণ সিং, তিনি যে বিরাট শুভেচ্ছা এবং সমর্থন মানুষের নিয়ে বিদায় নিয়েছেন, তা ভারতবর্ষের যে-কোন রাজ্যপালের ঈর্ষার বস্তু। আজকে মাননীয় বন্ধু সুনীতি চট্টরাজ আবিষ্কার করেছেন—রাজ্যপালের এই ভাষণ মন্ত্রিসভা তৈরী করেন নি, এমন কি মুখ্যমন্ত্রীও তৈরী করেন নি, আলিমুদ্দিন স্ট্রীটে বসে ভাষণ তৈরী হয়েছে। সুনীতিবাবু পশ্চিমবাংলায় কিছুদিন মন্ত্রী ছিলেন, ওয়াঙচু কমিশনের রায়ে তিনি বিদায় নিয়েছেন এবং এই বিদায় নেওয়াতে বোধকরি সিদ্ধার্থ শংকর রায় হাঁফ ছেড়ে বেঁচেছেন। সংসদীয় গণতন্ত্র কি, কিছু তাঁর জানার কথা কিন্তু সেটা জানার পরেও তিনি এইরকম দায়িত্বহীনের মত উক্তি করেছেন, বোধকরি জীবনে বিধানসভায় এই তাঁর শেষ বক্তৃতা, তাই তিনি এইরকম অর্বাচীন উক্তি করে গেলেন। (শ্রীসুনীতি চট্টরাজঃ পাগল, পাগল)। পশ্চিমবাংলার রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণ আরও তাৎপর্যপূর্ণ এজন্য যে বামফ্রন্ট সরকার তাঁর ৫ বছর মেয়াদ পূর্ণ করতে চলেছেন এবং নানা বাধা ও চক্রান্তের মধ্য দিয়ে আমাদের সরকারকে চলতে হয়েছে। এই যে দীর্ঘ ৫ বছরের পথ সেটা কিন্তু কুসুমাস্তীর্ণ ছিল না। সরকারকে পদে পদে কেন্দ্রের স্বৈরাচারী চক্রান্তের এবং অসহযোগিতার সম্মুখীন হতে হয়েছে। এই রাজ্যে বিশেষ করে ইন্দিরা কংগ্রেসের যে-সমস্ত কার্যকলাপ পশ্চিমবাংলার মানুষ দেখেছে গত ৫ বছরে, তার মুখে দাঁড়িয়ে পশ্চিমবাংলার সাফল্যের রূপায়ণ করতে হবে। আমরা পশ্চিমবাংলার জনগণের দ্বারা নির্বাচনের সুপারিশ করেছিলাম, আমরা চেয়েছিলাম নির্বাচন হোক, জনগণের রায় নেওয়া হোক, পশ্চিমবাংলার জনগণের রায় নেওয়া হোক। আমরা হাইকোর্টের দরজায় গিয়ে জনগণের গণতান্ত্রিক অধিকারকে পদদলিত করতে চাই না। আমরা জনগণের অধিকারকে রক্ষা করার চেষ্টা করেছি। আমার বন্ধু মাননীয় অজয় দে মহাশয়ের দুঃখের, ক্ষোভের কারণ বুঝি। ১৯৮০ সালে যখন শ্রীমতী গান্ধীর নেতৃত্বে নির্বাচন হয়, আমরা সেই স্বৈরতন্ত্রের বিরুদ্ধে সংগ্রাম করেছিলাম। ঐ জনতা পার্টি ১৯৮০ সালের নির্বাচনে অজয়বাবুর নেতা আরামবাগ কেন্দ্রে ঐ স্বৈরতন্ত্রের সাথে হাত মিলিয়েছিল—কংগ্রেস(আই)-এর সংগে হাত মিলিয়েছিল। তাঁরা ভেবেছিলেন বামফ্রন্ট প্রার্থীকে পরাজিত করবেন। কিন্তু আরামবাগ কেন্দ্রের মানুষ যখন রায় দিয়েছে, আজকে সেই মনের হতাশার বহিঃপ্রকাশ ঘটছে। আজকে জানি না কোন্ মোহে বামফ্রন্ট সরকারের সাফল্য দেখতে পারছেন না। আমরা গর্বের সংগেই কথা বলতে চাই যে, পশ্চিমবাংলায় বিরোধীদলের গণতান্ত্রিক অধিকারকে এই সরকার রক্ষা করেছে, আমরা যখন বিরোধীপক্ষে ছিলাম আমাদের সেই অধিকার ছিল না। আমাদের সভার নেতা মাননীয় মুখ্যমন্ত্রী বারবার এই কথা বলেছেন যখন আমরা এই বিধানসভায় ছিলাম, আমাদের বামফ্রন্টের অনেক প্রবীণ মন্ত্রী যাঁরা এখানে বসে আছেন তাঁদের বারবার স্থান হয়েছে বিনা বিচারে কারার অন্তরালে। আজকে বিরোধীপক্ষের প্রত্যেকটি এম এল এর এবং প্রত্যেকটি সভ্যের গণতান্ত্রিক অধিকার সুরক্ষিত। আমাদের কংগ্রেস বন্ধুরা যাঁরা এখানে নাই তাঁরা স্বীকার করবেন জ্যোতি বসুর সরকার তাঁদের মর্যাদা দিয়ে বিধানসভায়

বসিয়েছেন। আর সিদ্ধার্থশংকর রায়ের সরকার তাঁদের মিসায় জেলখানায় নিক্ষেপ করেছিলেন। আজকে বিরোধীপক্ষের অধিকারকে আমরা সকল সময় মর্যাদা দিতে প্রস্তুত এবং সেই অধিকার নিশ্চয় থাকবে। ইন্দিরা কংগ্রেসের পক্ষ থেকে বারবার বলা হয় এবং দাবী করা হয় যে তাঁরাই স্থায়ী সরকার গড়তে পারেন। এবং পশ্চিমবাংলায় বামফ্রণ্টের যে সরকার, আমরা এতগুলি দল। আমাদের নানা নীতিগত পার্থক্য আছে। কিন্তু তার মধ্যে দাঁড়িয়ে আমাদের কর্মসূচীর মাধ্যমে পশ্চিমবাংলার জনগণকে সেবা করার চেষ্টা করেছি। অসুবিধা নিশ্চয় আছে, ত্রুটি নিশ্চয় আছে এটা আমরা অস্বীকার করি না। এবং সেই অসুবিধার কথা মানুষের কাছে তুলে ধরতে জানি। অন্য কংগ্রেসশাসিত রাজ্যগুলিতে কি হচ্ছে। অন্ধ্রের কথা আমরা জানি, বম্বে-মহারাষ্ট্রের কথা জানি। আন্তুলের কেলেঙ্কারীর কথা আমরা জানি। আপনি স্যার জানেন ওদের বিভিন্ন রাজ্যে রাজ্যে কি ঘটছে। আমি তার মধ্যে যেতে চাই না। আমার দুঃখ হয় ওরা যখন, বিশেষ শ্রদ্ধেয় অধ্যাপক হরিপদ ভারতী মহাশয় শিক্ষাক্ষেত্রের প্রশ্ন তোলেন এবং আমাদের সরকারকে আক্রমণ করেন। আমি অবাক হয়ে যাই একজন প্রবীণ মানুষ শিক্ষাবিদ যখন আমাদের সরকারকে আক্রমণ করলেন, তিনি একটু ভাল করে বিচার করে দেখলেন না। কেন্দ্রীয় সরকার বলছে ন্যাশন্যাল ইনটিগ্রেশন পলিসি অনুযায়ী ইতিহাসের পাঠক্রম এমন করতে হবে যাতে জাতকে ঘৃণা করার প্রশ্ন থাকবে না। ও মুসলিম ও অনার্য ওকে ঘৃণা করবেন, তা চলবে না। আজকে গোটা ইতিহাসের পাঠক্রমকে দেখতে হবে। বিশ্বব্যাপী যে দৃষ্টিভঙ্গি ওয়ার্লড পার্সপেকটিভ ইণ্টারন্যাশন্যাল কনশেপসন তাতে কি অপরাধ হয়েছে? আমার সংগে লেখাপড়ার খুব বেশী সম্পর্ক নেই। কিন্তু আমরা জানাবার চেষ্টা করেছি, বুঝবার চেষ্টা করেছি যে কি অপরাধ করেছে আমাদের এই বামফ্রণ্ট সরকার। গোটা দৃষ্টিভঙ্গিকে সামনে রেখে এই পশ্চিমবঙ্গ সরকার শিক্ষার্থীদের মধ্যে নতুন দৃষ্টিভঙ্গি এনে দিতে চায়। এইটা কি অপরাধ? এ কি দেশদ্রোহিতা? একজন প্রবীণ শিক্ষাবিদ যিনি বহু ছাত্রকে শিক্ষা দিয়েছেন, তাঁর কাছ থেকে এই ধরনের দায়িত্বজ্ঞানহীন উক্তি আমি আশা করতে পারি না। অন্য রাজ্যের কথা বললে বিরোধী সদস্যরা অখুশী হন। একজন প্রশ্ন করলেন গতকাল শুনলাম অন্য রাজ্যে কি ঘটনা ঘটছে-না-ঘটছে তা আমাদের দেখার কথা নয়। কিন্তু কেন আমরা তুলনা করবো না। ভারতবর্ষের সংবিধানের চৌহদ্দির মধ্যে দাঁড়িয়ে একটি অঙ্গরাজ্যে এই সরকার চলছে। এই সরকারের সাফল্য অন্য রাজ্যের সাফল্য পশ্চিম-বাংলার মানুষ তুলনা করবে না? নিশ্চয় ভারতবর্ষের মানুষ তা করবে। এঁরা শিক্ষাক্ষেত্রে অরাজকতার কথা বললেন, নৈরাজ্যের কথা বললেন, আইন অমান্য করলেন, কত আক্রমণ করলেন, তার মধ্যে যাচ্ছি না। শুধু ইন্দিরা কংগ্রেসের মাননীয় সদস্যদের নজরে আনতে চাই ৯ই মার্চ হিন্দুস্থান টাইমস লিখছে হেডলাইনে—

**M.Ps. shocked at malpractices in medical examination**

Members expressed their shock and dismay at the malpractices in Delhi University entrance examination for admission to the M.B.B.S. course and tests for P.G. degree and diploma courses.

এটা শুধু বিরোধীপক্ষের সদস্যরাই বলেনি, লোকসভায় সরকারীপক্ষের সদস্যরাও বলেছেন যে পশ্চিমবাংলায় এই জিনিস নেই। আমরা গর্বিত এর জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে ইণ্ডিয়ান এক্সপ্রেস কাগজে বেরিয়েছিল যে শিক্ষা নিয়ে কি অরাজকতা চলেছে বিহারে। বিহারে এখন ডিগ্রী দেবার দানছত্র চলেছে। ব্যাঙের ছাতার মত শিক্ষায়তন গজিয়ে উঠেছে।

দ্বারভাঙ্গায় প্যারালাল ইউনিভারসিটি গ্রো করেছে স্বয়ং মুখ্যমন্ত্রী জগন্নাথ মিশ্রের নামে—ড: জগন্নাথ মিশ্র ইনস্টিটিউট অফ টেকনোলজি, দ্বারভাঙ্গা। সেখানে দুর্নীতির ব্যাপক অভিযান চলছে শিক্ষার ক্ষেত্রে। সেই ক্ষেত্রে পশ্চিমবাংলায় শিক্ষার ব্যাপারে যে অবস্থা আমরা আনতে পেরেছি তার জন্য আমাদের সরকার পুরোপুরি গর্ববোধ করে এবং যাঁরা আমাদের সরকারের সমালোচক তাঁরা আমাদের সমর্থন জানায়। শেষ কথা, আইন-শৃংখলা নিয়ে অনেক কথা উঠেছে, আমি তার মধ্যে যাব না। কিন্তু পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার সমস্যা কোন্ দিক থেকে আসছে? আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৬ই ফেব্রুয়ারী ব্রিগেডে শ্রীমতী গান্ধী মিটিং করতে এসেছিলেন। ওঁদের দলের তিনি নেত্রী, মিটিং করবেন, আপত্তি কিছু নেই। কিন্তু আমরা অবাক হয়ে দেখলাম, সভা শেষ হয়ে গেল সকলে বাড়ী ফিরছে, কংগ্রেসীদের মধ্যে মারামারি, বোমাবাজী হয়ে গেল। তার দায়িত্ব আমাদের সরকারকে গ্রহণ করতে হবে। পশ্চিমবাংলায় কতজন কংগ্রেসী নিজেদের মধ্যে খুনোখুনি করে, বোমাবাজী করে শেষ হয়ে গেছে তার সঠিক বিবরণ বারেবারে এই সভায় পেশ করা হয়েছে। আপনার নিশ্চয় অজানা নেই ফেরারী ডাকাত দিল্লীতে কংগ্রেসী নেতার বাড়ী থেকে তাকে গ্রেপ্তার করা হয়েছে। আর অন্যান্য রাজ্যের ঘটনা নতুন করে বলার দরকার নেই। আমরা পশ্চিমবাংলার মানুষের কাছে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে কোন উন্নয়নের কর্মসূচী রাখতে চাইনি। আমরা পশ্চিমবাংলার মানুষের কাছে আমাদের গত ৫ বছরের অভিজ্ঞতা বিশ্লেষণ করেছি। আমাদের নীতিগত সিদ্ধান্ত এবং তার রূপায়ণের বিষয়ে আমরা বলতে চেয়েছি। আগামী দিনে পশ্চিমবাংলার মানুষ ঠিক করবেন তাঁরা কি করবেন। সেই মানুষের প্রতি শ্রদ্ধা রেখে, এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার:** আমাদের সময় আছে ৭টা ৩৫ পর্যন্ত। এখন দেখা যাচ্ছে আমাদের আরও কিছু সময়ের দরকার। সুতরাং আমি আপনাদের কাছ থেকে ৮টা পর্যন্ত সময় চেয়ে নিচ্ছি।

(এগ্রিড)

**শ্রীজ্যোতি বসু:** মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করছি এবং যতগুলো এখানে সংশোধনী এসেছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। আমি লক্ষ্য করলাম এবার রাজ্যপালের ভাষণের পর বিরোধীপক্ষ থেকে এবং বাইরেও কিছু কিছু এর সমালোচনা হচ্ছে এইভাবে যে রাজ্যপাল যেহেতু কেন্দ্রীয় সরকারের দ্বারা এখানে নিয়োজিত হয়েছেন সুতরাং উনি আমাদের সরকারের বিরুদ্ধে কেন বললেন না? এটা আমি অবাক হয়ে দেখছি, রাজ্যপাল যদি নিজের কথা বলেন, সরকারের কথা না বলেন তাহলে আলোচনা কি করে হতে পারে? কি আলোচনা হবে? ওঁর নিজের কি ব্যাপার, নিজের কি ব্যক্তিগত মত আছে—তা তো হয় না। সংবিধানে রাজ্যপালের একটা ভূমিকা আছে। তাঁর এক জায়গায় অবস্থান আছে। এইগুলো তো বহু বছর ধরে আমরা জানি। রাষ্ট্রপতি যে ভাষণ দেন যুক্ত অধিবেশনে প্রথম দিন, সেটা কার ভাষণ?

সরকারের যা নীতি, বক্তব্য, সমালোচনা, আত্মসমালোচনা সমস্ত কিছুই তিনি সেখানে রাখেন। তারপর সদস্যরা তাই নিয়ে আলোচনা করেন। এটা ঐ ছোট ছোট ছেলেকে যে-রকম বোঝাতে হয় আমাদের বিরোধীদের তাই বোঝাতে হবে বলে মনে হচ্ছে। সংবিধান তো পড়তে হবে, বুঝতে হবে যখন আমরা সংসদীয় গণতন্ত্রে আছি। কাজেই আমাদের বিরুদ্ধে উনি বলতে

পারবেন না। কি করে বলবেন, কেনই বা বলবেন? আমরা যেমন রাজ্যপালকে পরামর্শ দিই তেমনি উনিও আমাদের সাহায্য করেন। কোন বিষয়ে আমাদের দৃষ্টি আকর্ষণ করেন, কিছু বলেন এবং আমরাও বিভিন্ন ক্ষেত্রে আলোচনা করি। তিনি আমাদের ডেকে নেন, মন্ত্রীদের সংগে আলোচনা করেন। আর আমার সংগে তো করেনই---এই নিয়মে আমরা চলেছি। যখন ইন্দিরা গান্ধী আমাকে বলেছিলেন টি এন সিং-কে বদলাতে হবে, তখন আমি বলেছিলাম না, বদলাবার কোন দরকার নেই। আর তো অল্পদিন আমাদের মেয়াদ আছে, সেই সময় ওঁরও মেয়াদ শেষ হয়ে যাবে, তখন বদলে দেবেন। কি দরকার বদলাবার? যাই হোক কি কারণে জানি না উনি বদলাতে চাচ্ছেন বদলাবেন! কি রকম মানুষ চাই রাজ্যপাল হিসাবে? আমি বলেছিলাম আমি যাঁকে বলব আপনি তো তাঁকে দেবেন না। কাজেই আমাকে এইসব কথা জিজ্ঞাসা করে লাভ কি? আপনি যাঁকে দেবেন আপনার পূর্ণ দায়িত্বে দেবেন। আমার শুধু একটি কথা, আপনি যাঁকে পাঠাবেন তাঁকে সংবিধানমত চলতে হবে। এই তো কথা---আর আমাদের যে রাজ্যপাল তিনি বিশেষভাবে এটা জানেন। এটা না জানার তো কিছুই নেই। অথচ সমালোচনা আমি দেখছি যে কেন রাজ্যপাল সরকারের কথা বলবেন---তিনি তাহলে কার কথা বলবেন? ইন্দিরা গান্ধীর কথা বলবেন, না, বিরোধীদের সংগে আলোচনা করে বলবেন? যাই হোক এই সব কথা এখনো অধিবেশনের শেষের দিকে বোঝাতে হচ্ছে। আর আমরা কি করেছি, না করেছি, সেটা পরবর্তীকালে আপনাদের কাছে যে পুস্তিকা বিতরণ করা হয়েছে অর্থনৈতিক সমীক্ষা, তাতে আছে, সেটা আপনারা দেখে নেবেন, এগুলি সব রাজ্যপালের ভাষণে থাকতে পারে না। অনেকে বলেছেন আমরা কি করেছি, না করেছি, সে সম্বন্ধে তো কিছুই বললেন না। আমরা কি করেছি সেটা ঐ বই-এর মধ্যে আছে। আরো অনেকে অভিযোগ করেছেন---কি অভিযোগ? কেন্দ্রের বিরুদ্ধে কেন সমালোচনা হল? কেন্দ্র সম্বন্ধে কেন কতগুলি বক্তব্য রাখা হল? আমি বলি আমাদের তো একটা দৃষ্টিভঙ্গী আছে কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে---কেন্দ্রের কাছে আমরা কি চাই, কিভাবে পরিকল্পনা করা উচিত, কিভাবে উচিত না, এই সমস্ত কিছু বক্তব্য আমাদের আছে। এই সমস্ত বিষয়গুলি রাজ্যপাল যদি না রাখতেন তাহলে আপনারা কি করে আলোচনা করতেন, সেটা আমি বুঝতে পারছি না। আমি বলছি এইগুলি গুরুত্বপূর্ণ বিষয়। কেউ এক মত হতে পারেন, একমত নাও হতে পারেন। কিন্তু গুরুত্বপূর্ণ বিষয়গুলি মানুষের মধ্যে আলোচিত হওয়া দরকার, সদস্যদের মধ্যে নিশ্চয় আলোচিত হওয়া দরকার। রাজ্যপাল যদি এইগুলি না রাখতেন তাহলে কি করে আলোচনা হত? আর আমি কি বলেছি সেটা আর একবার বলেছি, সেটা আপনারা বাড়ীতে গিয়ে পড়ে নেবেন। আমরা কোন অন্যায় কথা রাজ্যপালকে দিয়ে বলিয়েছি? আপনারা যে ভাষা প্রয়োগ করছেন তাতে উনি অন্যায় কোন কথা কিছুই বলেন নি। উনি ভাষণের মধ্যে বলেছেন মুদ্রাস্ফীতি হয়েছে, জিনিসের দাম বেড়েছে, অর্থনৈতিক সংকট দেখা গেছে। কেন্দ্রীয় সরকারও তো সেই কথা বলছেন, এই কথা সবাই বলছেন, অর্থনীতিবিদরাও এই কথা বলছেন। খালি ইন্দিরা কংগ্রেসের কিছু এখানে আছেন তাঁরা মনে করছেন এটা বংশবদ হওয়া দরকার, আমরা কেন তা বলব না---কিন্তু তাঁরা তো বুঝছেন জিনিসটা হচ্ছে। আমরা বলেছি কেন্দ্রীয় সরকার এবং অর্থনৈতিক প্রতিষ্ঠান যদি আরো পুঁজি নিয়োগ করতেন আরো সাহায্য করতেন অর্থনৈতিক দিক দিয়ে তাহলে আরো উন্নততর ব্যবস্থা করতে পারতাম। এটা অন্যায় কি হয়েছে আমি বুঝতে পারছি না। তারপরে আমরা

বলেছি পাবলিক ডিষ্ট্রিবিউশন সিসটেমে রেশন দোকানের মাধ্যমে ১৪টি জিনিস বেছে নিয়ে সেগুলি সরবরাহ করতে হবে। আমরা এই কথা কেন্দ্রীয় সরকারকে বারেবারে বলে আসছি, জনতা পার্টির সরকারের সময় বলেছি, এই আমলেও বলছি। ১৪টি জিনিস বেছে নিয়ে সরবরাহ করতে পারি। কোটি কোটি মানুষকে একই দামে এবং ২/৩ বছরের মধ্যে যেন জিনিসের দাম না বাড়ে সেই ব্যবস্থা করতে হবে। এই করেই তো গরীব মানুষকে বাঁচানো যায়। এই ধনতান্ত্রিক ব্যবস্থায় গরীব মানুষকে বাঁচাবার আর তো কোন উপায় নেই।

আমরা বলেছি যে যা পারি নিজের ক্ষমতায় আমরা সেটা করেছি। কিন্তু এই সরবরাহ করতে গেলে সংগ্রহ করতে হয়। এই ১৪টি জিনিস বিভিন্ন রাজ্য থেকে সংগ্রহ করতে হয়, সেই সংগ্রহের ব্যাপারে কেন্দ্রীয় সরকার যদি সাহায্য না করেন তাহলে আমরা কেউ করতে পারবো না—আমাদেরও অসুবিধা হবে, কংগ্রেসী রাজ্যগুলিও পারবেন না। কাজেই এই অবস্থায় আমাদের নিজেদের ক্ষমতায় যেটুকু আমরা পেরেছি, করেছি। সেখানে ডাল ইত্যাদি দু'-একটি জিনিসে ভরতুকি পর্যন্ত আমরা দিয়েছি—বেশী দামে কিনে কম দামে দিয়েছি। যতটুকু পেরেছি আমরা করেছি কারণ অত টাকা তো আমাদের নেই, সংগ্রহ তো অন্য জায়গা থেকে করতে হয়। তারপর আমরা বলেছি, পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স, ইনচেক, ন্যাশানাল রবার, ইলেকট্রনিকস এগুলি এখনও হল না। কেন্দ্রকে বলা হচ্ছে, রাজ্যপাল বলছেন, এটাতে অসুবিধা কার কি হচ্ছে বুঝতে পারছি না। এটা তো বলেই যেতে হবে। ইন্দিরা গান্ধীর কাছে বললেই উনি বলেন অল দিজ আর আওয়ার কনসিডারেশান, আমরা আবার মনে করিয়ে দিচ্ছি। তারপর আমরা বলেছি চা এবং পাটজাত দ্রব্য এইসব থেকে শত শত কোটি টাকা কেন্দ্রীয় সরকার রোজগার করেন। চা-বাগান যদি বন্ধ হয়ে যায়, সেখানে টি প্ল্যাণ্টস রিনিউয়াল যদি না হয় তাহলে সেটা অসুবিধার কথা। তারপর ১২/১৩টি চটকল মালিক শ্রেণী বন্ধ করে দিয়েছে। ৫/৭টি পরিবার সমস্ত চটকল কণ্ট্রোল করছে। এটা আমরা বলব না কেন্দ্রীয় সরকারকে? কেন্দ্রীয় সরকারের আওতায় এসব পড়ে, আমাদের আওতায় নয়, তাঁরা যদি এগিয়ে আসেন আমরা বাঁচাতে পারি লক্ষ লক্ষ শ্রমিককে এবং এইসব মালিককে শায়েস্তা করতে পারা যায়। তারা তো কোন কথা শুনবে না। আমাদের হাতে যদি পূর্ণ ক্ষমতা থাকতো সে ব্যবস্থা আমরা করতে পারতাম, কিন্তু দুর্ভাগ্যবশতঃ সে ক্ষমতা আমাদের হাতে নেই। সেখান থেকে শত শত কোটি টাকা রোজগার করা হচ্ছে, এমন কি বৈদেশিক মুদ্রা পর্যন্ত আসছে আর সেই ব্যাপারটি দেখবেন না? এ ব্যাপারে আমরা তাই কেন্দ্রের দৃষ্টি আকর্ষণ করেছি। আমি দিল্লী যাচ্ছি, এটা নিয়ে কথা বলতে হবে কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রীপ্রণব মুখার্জীর সঙ্গে, কমার্স মিনিষ্টারের সঙ্গে এবং অন্যদের সঙ্গে। কারণ একটা সর্বনাশা অবস্থার মধ্যে নিয়ে যাচ্ছে আমাদের ঐ চটকলের মালিকরা। কোন্ সাহসে করছে জানি না, সেইসব রহস্য পরে আমরা দেখবো। তারপর রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা বিলের কথা বলেছি। ২০টি বিল আপনারা সবাই মিলে গ্রহণ করেছেন, সেই বিল পড়ে আছে—৬ মাস, ৭ মাস, এক-বছর ধরে—সেই বিলের কথা আমরা বলেছি। কেউ কেউ বললেন আপনারা নির্বাচন করলেন না কর্পোরেশনের ইত্যাদি, খবরও রাখেন না, আমরা কতবার বলেছি, কাগজেও বেরিয়েছে যে আমরা অনুমোদন পাইনি রাষ্ট্রপতির। এই কিছুদিন হল পেয়েছি, বিধানসভার নির্বাচন হয়ে গেলে এগুলি হবে, করতেই হবে, অন্য সমস্ত জায়গায় আমরা করেছি। আমাদের তো জনগণের কাছে যেতে কোন ভীতি নেই, সেটা ইন্দিরা কংগ্রেসের আছে বা অন্য কারুর থাকতে পারে যাঁরা

ইন্দিরা কংগ্রেসের সাথে যোগ দিয়ে মামলা ইত্যাদি করছেন। তারপর আমরা বলেছি রেলওয়ের ফ্রেট, ভাড়া বেড়েছে এটাতে জনগণের অসুবিধা হয়েছে। এটা কি বলা যাবে না কেন্দ্রকে যে কেন বাড়ালেন? বাড়াবার প্রয়োজন নেই। তারপর শুল্ক ইত্যাদি থেকে যখন টাকা তুললেন তখন এমন কায়দা করলেন যাতে আমরা এক পয়সা না পাই তার ব্যবস্থা করলেন। এ্যাড-মিনিস্ট্রেটিভ মেজার্স নিয়ে এমন ব্যবস্থা করলেন যাতে দাম বাড়িয়েও আমাদের এক পয়সাও না দিতে হয়। সেই শুল্ক যদি স্বাভাবিকভাবে বাড়তো তাহলে আমাদের রাজ্যের হাতে কিছু আসতো কিন্তু এখন আসবে না। এইভাবে ওঁরা ১৫/১৬শো কোটি টাকা রোজগার করে নিলেন আমরা কিছুই পেলাম না---এটা কি বলা যাবে না? জনতা সরকারের সময়ও দেখেছি, এখনও দেখছি যে মুখ্যমন্ত্রীরা বাইরে গিয়ে আমাকে বলতেন খুব ভালো বলেছেন আপনি। আমি বললাম বাইরে এসে চা খেতে খেতে এসব বলে লাভ কি, ভেতরে গিয়ে একটু বলুন না, ওঁরা বললেন, বুঝতেই তো পারছেন, এসব বলা যায় না। কার কখন চাকরি যাবে কে বলতে পারে। আমরা পাটের কথা, চায়ের কথা বলেছি। কতকগুলি জিনিস আছে যা সংবিধান যদি বদলানো না যায় তাহলে আমরা তার থেকে যে রাজস্ব আদায় করতে পারি তা আমরা পারবো না। শতকরা ৪ ভাগের বেশী ডিক্লেয়ারড গুডস ওঁরা করে দেন, ওঁরাই সব নিয়ে যান। আমরা চাচ্ছি এটা বদলে সংবিধানগত একটা ব্যবস্থা করার যাতে রাজ্যগুলি এর থেকে লাভবান হতে পারে। তারপর বিশেষ কিছু বলা হয়নি কাজেই বেশী উত্তর দিতে হবে না। আইন-শৃংখলার কথা বলা হয়েছে। বলা হয়েছে যে অন্য প্রদেশে কি হয়েছে না হয়েছে সেটা দেখবার দরকার কি। আমরা ভারত-বর্ষের একটা রাজ্য এবং আমাদের সমস্ত জায়গা দেখতে হবে যে এই প্রবণতা ভারতবর্ষের সমস্ত জায়গায় বেড়েছে কি কমেছে এবং তা বিশ্লেষণ করতে হবে এবং সেইভাবে সিদ্ধান্তে উপনীত হতে হবে এবং সরকারকে সেইভাবে ব্যবস্থা নিতে হবে যাতে আইন-শৃংখলা ব্যাহত না হয়। এই দৃষ্টিভঙ্গী নিয়ে আমি এটা বলতে চাই কিন্তু সেটাও বলতে পারবো না। আমরা তো নিউ ইয়র্কের কথা বলছি না, শিকাগোর কথা বলছি না, আমাদের দেশের কথাও বলা যাবে না যে কোথায় কি হয়েছে, না হয়েছে? তাহলে বোঝা যাবে কি করে? এখানে আইন-শৃংখলার কথা বলা হয়েছে, কাজেই একটু না বললে হচ্ছে না। আমার কাছে যে হিসাব আছে এটা কেন্দ্রীয় সরকারের হিসাব। তাঁরা বলছেন যে ১৯৮০ সালে অপরাধ যেগুলি হয় সেগুলি একটু বেড়েছে, কগনিজেবল ক্রাইম যেগুলিকে বলা হয় সেগুলি বেড়ে গেছে। আমি এর মধ্যে যাচ্ছি না। আমি বলেছি ধরুন তপশীল জাতি এবং উপজাতি যাঁরা আছেন, আমি প্রত্যেককে বলেছি যে এখানেই এইসব জিনিস হচ্ছে না। যা হচ্ছে সবই আমাদের কৃতিত্ব এটাও আমি বলছি না। তবে আমরা এগুলি নজর রাখছি যে তাঁদের উপর যাতে হামলা না হয়, অন্যায় না হয়, হিন্দু-মুসলমানের দাঙ্গা না হয় এটা আমরা নজর রাখছি। কিন্তু একথা কেউ বললেন না যে কংগ্রেস রাজত্ব যতগুলি জায়গায় আছে প্রতিটি জায়গায় হামলা হচ্ছে, বর্বরতা হচ্ছে, হরিজনদের উপর অত্যাচার হচ্ছে, সিডিউল্ড কাষ্ট, সিডিউল্ড ট্রাইবদের উপর হামলা হচ্ছে, হিন্দু-মুসলমানদের দাঙ্গায় দাঙ্গায় ভরে গেল। জনতা পার্টির সময়েরও হিসাব আমাদের কাছে আছে, তা থেকে অনেক বেশী এই ২ বছরে হয়েছে এবং এই বিষয়ে কোন সন্দেহ নেই। হিসাবটা দেখুন, এটা কেন্দ্রের হিসাব---বিহারে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবদের উপর অন্যায় হয়েছে ১৯৮০ সালে দেখা যাচ্ছে ১ হাজার ৮৯০, সেখানে পশ্চিমবঙ্গে ৩৩। একথা বলা যাবে না? মধ্যপ্রদেশে ৩,৮৭৭, মহারাষ্ট্রে ৫১৮, রাজস্থানে ১,১৮০, উত্তরপ্রদেশে ৪,২৭৯ এগুলি কংগ্রেস রাজত্বে হয়েছে। তারপর খুনের প্রবণতা ভারতবর্ষে বেড়ে গেছে এবং এর বিরুদ্ধে আমাদের সকলকে রুখে দাঁড়ানো দরকার। শুধু সরকার নয়, জন-

গণকেও এর বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে। কিন্তু সেখানে আমরা কি দেখছি—অন্ধ্রপ্রদেশে ১৯৮০ সালে ১,৪৬৬, বিহারে ২,১১৪, মধ্যপ্রদেশে ২,৩৪৭, মহারাষ্ট্রে ১,৬৪১, তামিলনাড়ুতে ১,২২৭, উত্তরপ্রদেশে ৫,৩১৬, পশ্চিমবঙ্গে ১,৩৬৯ অনেক কম। কোন কৃতিত্ব নেই আমাদের? তুলনা এইজন্য করতে হয় এবং বিশেষ করে যখন কংগ্রেস থেকে এইসব কথা বলা হচ্ছে। তারপর বড় বড় শহরগুলিতে বোম্বে ১৯৮০ সালে ২১৭ জন খুন হয়েছে, কলকাতায় ১১৬ জন। এটা একটু বেড়েছে, গত বছর ৯৩ ছিল। দিল্লীতে ১৬২ জন খুন হয়েছে। ইন্দিরা গান্ধী নেত্রী যেখানে রয়েছেন। মাদ্রাজে ৬৯ জন হয়েছে। তারপর ডাকাতিতে—বিহারে ১৯৭৯ সালে ২,৭৯৩, উত্তরপ্রদেশে ৬,৩৭৫, পশ্চিমবাংলায় ১,৪০৩। আমি জাষ্টিফাই করছি না। ১,৪০৩-কে ৫০০-তে নামিয়ে আনা যায় কিনা সেটা দেখতে হবে। কিন্তু তুলনা করতে হবে। আমার কাছে হিসাব আছে যে কংগ্রেস রাজত্ব কিভাবে চলছে আর বামফ্রণ্ট, এখানকার রাজত্ব কিভাবে চলছে। আমি দেখছি ডাকাতিতে কলকাতায় বেশী। ১৯৮০ সালের হিসাবে বোম্বে ৫৪ জন, কলকাতায় ৬২ জন, দিল্লীতে ৪০ জন, মাদ্রাজে ৪ জন। এটা কলকাতায় বেশী বেড়েছে। কগনিজেবল ক্রাইম—বোম্বে ১৯৮০ সালে ৩৫ হাজার ৬৫২, কলকাতায় ১৩ হাজার ৯৮১, দিল্লীতে ২৫ হাজার ৬৯৭, মাদ্রাজে ১০ হাজার ৪৩৫। আমরা কিছুটা নিচে আছি এই ব্যাপারে। এই হচ্ছে সব হিসেব, তবে আমরা বিভিন্ন রাজ্য থেকে কমিউনাল ইন্‌সিডেন্সের হিসেবটা জোগাড় করতে পারিনি। কিন্তু সর্বভারতীয় ক্ষেত্রের যে পরিসংখ্যান আছে (অল ইণ্ডিয়া ফিগার) তাতে দেখা যাচ্ছে সারা দেশে মোট ৪২৭টি কমিউনাল ইন্‌সিডেন্স ঘটেছে এবং তার মধ্যে পশ্চিমবাংলায় মাত্র ৭টি। আর অপরদিকে মোরাদাবাদ, জামশেদপুর, বিহারশরিফ, পুণে প্রভৃতি সমস্ত জায়গায় সাম্প্রদায়িক আগুন জ্বলছে। এরকম অনেক জায়গা আছে, কত নাম করব। ল এণ্ড অর্ডার সম্বন্ধে প্রশ্ন উঠছে বলেই এসমস্ত কথা বলতে হচ্ছে। যাঁরা এসব প্রশ্ন তুলছেন তাঁদের আমি জিজ্ঞাসা করি, আগেকার দিনে কি অবস্থা ছিল এখানে? আমি অনেকবার বলেছি কংগ্রেস আমলে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমাদের ১১০০ লোক খুন হয়েছে, কিন্তু সে সম্বন্ধে একটাও মামলা হয়নি। সে সময়ে যাঁরা এখানে কংগ্রেসী এম এল এ ছিলেন তাঁরা এখানে দাঁড়িয়ে বলেছেন যে, আমাদের জীবন বিপন্ন, পুলিশ দিতে হবে। সিদ্ধার্থ-শঙ্কর রায়ের কাছে তাঁরা একথা বলেছিলেন। তাঁদের ভয় কার কাছ থেকে ছিল? সি পি আই (এম)-এর কাছ থেকে নয় বা কোন বামপন্থীদের কাছ থেকে নয়, ভয় ছিল তাঁদের নিজেদের লোকেদের থেকেই। তাঁরা বলেছেন, আমাদের ভয় আমাদের নিজেদের লোকেদের। এইভাবে তাঁরা চলেছিলেন। অথচ আজকে এখানে বিরোধীদল সম্পূর্ণ স্বাধীনভাবে আছেন। আজকে একটা লোকও বিনা-বিচারে আটক নেই। ওঁদের সময়ে বহু লোক বিনা-বিচারে আটক থাকত, ওঁদের লোকেরাই বিনা-বিচারে আটক থাকত। দোলুই মশাই এখন কোথায় গেছেন, জানি না, উনি আটক ছিলেন, কংগ্রেসী এম এল এ হয়েও বিনা-বিচারে আটক ছিলেন। ওঁদের দলের মধ্যে গোষ্ঠীতে গোষ্ঠীতে বিবাদ ছিল, এক গোষ্ঠীকে জেলে রেখে আর এক গোষ্ঠীকে ছেড়ে দেওয়া হতো, এইভাবে ওঁরা রাজ্য চালিয়েছিলেন। এটা আমরা দেখেছি। (এই সময়ে শ্রীসুনীতি চট্টরাজ কিছু বলবার চেষ্টা করেন)। ঐ যে আর একজন ওখানে বসে কথা বলছেন, ওঁকে সিদ্ধার্থশঙ্কর রায় তাড়িয়ে দিয়েছিলেন দুর্নীতিগ্রস্ত লোক বলে। নাম সুনীতি অথচ কমিশনের দ্বারা প্রমাণিত দুর্নীতিগ্রস্ত। আমি আগেও বলেছি যে, এটা আমাদের পশ্চিমবাংলার দুর্ভাগ্য যে, এরকম লোক নির্বাচিত হয়ে এসেছেন এবং নির্বাচক-মণ্ডলীর দুর্ভাগ্য।

তবে আমি বারবার বলছি যে অবস্থা চলছে তাতে আত্মতুষ্টির কোন অবকাশ নেই, সামাজিক অর্থনৈতিক অবস্থার প্রতি আমাদের সতর্ক দৃষ্টি রাখতে হবে এবং জনগণের সহযোগিতা নিতে হবে, শুধু প্রশাসন দিয়ে হবে না। তবে প্রশাসনকে এই সমস্ত অবস্থার বিরুদ্ধে কঠোর হস্তে ব্যবস্থা গ্রহণ করতে হবে।

তারপর এখানে কাশীকান্তবাবু বলেছেন যে, আমাদের এখানে বিদ্যুৎ সম্পর্কে ফিলোজফিক্যাল স্টেটমেণ্ট হয়েছে। এর মধ্যে ফিলোজফির কি আছে? আমরা বলেছি এত মেগাওয়াট নিয়ে আরম্ভ হয়েছিল ১৯৭৭ সালে এবং এ পর্যন্ত তার সঙ্গে ৬৫০ মেগাওয়াট যোগ করা হয়েছে এবং শিল্পপতিদের ৪০০ মেগাওয়াট ক্যাপটিভ পাওয়ার বাড়াবার সুযোগ দেওয়া হয়েছে, তাদের কনসেসন দেওয়া হয়েছে। এর মধ্যে ফিলোজফির কিছু নেই। আমরা এখানে আশা প্রকাশ করেছি যে, ভবিষ্যতে ভাল হবে, নাকি তাও করা যাবে না। আশা প্রকাশ করতে পারব না।

আর ভোলা সেন মহাশয় বলেছেন, এখানে কারখানা সব বিদ্যুতের অভাবে বন্ধ হয়ে গেছে। আমি তাঁকে অনুরোধ করছি, একটা কারখানার নাম বলুন যেটা বিদ্যুতের অভাবে বন্ধ হয়ে গেছে। আমি তো এটা জানি না। একথা আমি পরিষ্কার বলে দিতে পারি যে, পশ্চিমবাংলায় একটাও কারখানা বিদ্যুতের অভাবে বন্ধ হয়নি। তারপরে উনি বলেছেন আপনারা সব টাকা কলকাতার পিছনে খরচ করছেন। আমি ওঁকে বলব যে, কংগ্রেসী আমলে ওসব হয়েছে। ঐ কাশীকান্তবাবু কংগ্রেসী মন্ত্রী ছিলেন, সে সময়ে ঐসব হয়েছে, আমরা সে অবস্থার পরিবর্তন ঘটিয়েছি। আমরা সমস্ত পৌরসভাগুলিকে কোটি কোটি টাকা দিচ্ছি। আগে যা হতো আর এখন যা হচ্ছে তার মধ্যে কোন তুলনাই হয় না। তবে ফল পেতে একটু দেরি হবে, সবে তো কাজ শুরু হয়েছে। সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিতে নির্বাচন হয়ে গেছে। কোন মিউনিসিপ্যালিটির কোন ঘটনা উল্লেখ করে বলতে পারবেন না যে, এক জায়গার টাকা অন্য জায়গায় চলে গেছে।

তারপরে ভোলা সেন মশাই নির্বাচন সম্বন্ধে কথা বলেছেন, উনি দু'কান কাটা তাই নির্লজ্জের মত নির্বাচন সম্পর্কে কথা বলে গেলেন। কথা যা বলবার তা তো সুপ্রীম কোর্টে বলেছিলেন এবং নাক ঘোষে দিয়েছে সুপ্রীম কোর্ট, লিখিতভাবে সেখানে মাফ চেয়ে আসতে হয়েছে। অবশ্য নির্বাচনী মামলায় কি হবে তা বলতে পারি না, সেখানে ১৫ তারিখে বা ২০ তারিখে যা হয় হবে। কিন্তু আমরা স্বাধীন হবার পরে এরকম ঘটনা ভারতবর্ষের ইতিহাসে আর হয়নি। এর আগে হয়েছে কিনা, আমার জানা নেই যেটা সুপ্রীম কোর্টে ঘটে গেল। সেখানে আশ্চর্যের ব্যাপার হচ্ছে, অশোক সেনের মতন মানুষ মিথ্যা কথা বলে দিলেন। ওরা বললেন, ভোটার লিষ্টে ৮ লক্ষ ভোটারের নাম নাকি বাদ গেছে। সুতরাং নতুন করে ঢোকাবার জন্য তাঁরা নাম দিয়েছেন। কিন্তু তিনি ৮ লক্ষ ভোটারের মধ্য থেকে যে ২টি নাম বললেন তাঁরা হচ্ছেন ষ্টেটসম্যান পত্রিকার এডিটর এবং তাঁর স্ত্রী। তাঁদের নাকি নাম নেই। নাও থাকতে পারে, অনেক নাম বাদ থাকতে পারে। কিন্তু আমরা খোঁজ করে দেখলাম যে, তাঁদের নাম আছে। আমি জানি না মিথ্যা কথা বললে সুপ্রীম কোর্টের কিছু সাজা আছে কিনা? একটা ফ্যাক্ট, সেটাকে মিথ্যা করে বলে দিলেন। তিনি ভাবলেন, এটা তো দিল্লী, সুতরাং বলে তো দিই। তিনি বললেন, অনেক জজের নাম নেই। কিন্তু ২/৪ নাম তো দিতে হবে? প্রায় ৩ কোটি ভোটার এই

পশ্চিমবাংলায়। তারপর দেখলাম, চীফ্ ইলেকটোরাল অফিসার যিনি ইলেকসান কমিশনারের কথা অনুযায়ী এখানে কাজ করছেন, তাঁর বিরুদ্ধে বিষোদ্গার কেন? ওনাদের বক্তব্য হচ্ছে, উনি কেন এ্যাডভোকেট জেনারেল স্নেহাংশু আচার্যের সঙ্গে কথা বললেন? আমার প্রশ্ন হচ্ছে, উনি কার সঙ্গে কথা বলবেন? ভোলাবাবুর সঙ্গে কথা বলবেন? ওনাদের সঙ্গে কথা বলবার তো লোক আছে। দিল্লী থেকে একটা ম্যাসেজ এসেছিল। নিয়ম অনুযায়ী এইরকম যদি কোন মামলা হয় কোন প্রদেশে তাহলে সেখানকার এ্যাডভোকেট জেনারেলকে এ্যাপয়েণ্ট করতে পারে আর দিল্লীতে তো ওদের লোক এ্যাপয়েণ্ট করেছেন। সেইজন্য কথাবার্তা বলতে এসেছিল, আর এরই জন্যে তাঁর অপরাধ, তাঁর বিরুদ্ধে বিষোদ্গার করে দিলেন। যাই হোক, সুপ্রীম কোর্টে মিথ্যা কথা বলার জন্য লিখিতভাবে ক্ষমা চাইতে হয়েছে। তারপর দেখছি, শিক্ষা নিয়ে আবার প্রসঙ্গ উঠেছে। এঁরা এস ইউ সির নেতৃত্বে চলছে দেখছি। একজন বলেছেন, শিক্ষার ব্যাপারে দারুণ নৈরাজ্য নাকি, আমি ওঁদের কি বলবো? বলে তো চলে গেলেন। শিক্ষাক্ষেত্রে ১২ ক্লাস অবধি আমরা অবৈতনিক করলাম। ৫ ক্লাস পর্যন্ত বিনামূল্যে বই-পুস্তক দিচ্ছি। ৩০ লক্ষ ছেলেমেয়েকে একটু করে টিফিন দিচ্ছি। আমরা যে পরীক্ষা নিয়মমত করাতে পারছি, এটা শুধু আমাদের গর্ব নয়, অভিভাবক, শিক্ষক, ছাত্র সবাই এটাকে সমর্থন করেছেন। ঐ মুষ্টিমেয় কংগ্রেস পক্ষে যাঁরা আছেন তাঁরা অসভ্যতা করেছেন, বর্বরতা করেছেন, ছাত্রছাত্রীদের বিপথে নিয়ে যাবার চেষ্টা করেছেন। আগে কবে পরীক্ষা হবে তা কেউ জানতো না। আগে কংগ্রেসের ইয়ংম্যানরা টাকার বিনিময়ে পরীক্ষা হলে বই-পুস্তক এগিয়ে দিয়েছে। আরোও বেশী টাকা দিলে তাদের হয়ে প্রশ্নের উত্তর লিখিয়ে দিয়েছে। এখন আর এইসব হয় না। লক্ষ লক্ষ ছেলেমেয়ে পরীক্ষা দিচ্ছে। তারা জানে, কবে পরীক্ষা হবে, কবে পরীক্ষার ফলাফল বেরুবে। এখন দেখছি, বাংলার উপর বিষোদ্গার করা হচ্ছে। প্রথম ক্লাস থেকে ইংরাজী পড়লে নাকি ভাল ইংরাজী শিখবে। সুনীতিবাবু তো প্রথম শ্রেণীর থেকে ইংরাজী পড়েছেন, ইংরাজীতে বক্তৃতা দিন না?

**Shri Suniti Chattaraj :** I challenge you. You are a briefless Barrister. I was an advocate with brief and you are a briefless Barrister. Have a discussion with me.

**শ্রীজ্যোতি বসু :** যাই হোক, ভারতবর্ষের নাগাল্যাণ্ড ছাড়া আর কোথাও নেই। সেখানে প্রথম শ্রেণী থেকে ইংরাজী পড়ানো হয়। নাগাল্যাণ্ডের সঙ্গে পড়াশুনায় আমরা পারবো না। আমরা ৬ ক্লাস থেকে ইংরাজী কম্পালসারী করেছি। আর যাঁরা বাংলা স্কুলে পড়াশুনা করেছেন তাঁদের মধ্যে অনেকেই তো এখানে বসে আছেন আর ইংরাজী স্কুলে ক'জন পড়েছে? আমার মতন ২/১ জন আছে। কাজেই কিছু ভাববেন না। আপনারাও তো বাংলা স্কুলে পড়েছেন। দিব্যি বসে আছেন, জনগণ আপনাদের পাঠিয়ে দিয়েছেন। আর ইংরাজী স্কুলে যারা পড়েছেন, তাঁরা ক'জন আছেন আমার মত? ইংরাজী না পড়লে প্রতিযোগিতায় দাঁড়াতে পারবেন না, টু প্লাশ টু বললে অঙ্ক শিখবেন, আর 'দুইয়ে দুইয়ে চার' বললে অঙ্ক শিখবেন না, এটা কোথায় শিখলেন? সমস্ত ভারতবর্ষের শিক্ষাবিদরা যা করেছেন আমরা তাই করতে চাইছি। সমস্ত শিক্ষা-প্রতিষ্ঠানের সঙ্গে এমন কি কংগ্রেস প্রতিষ্ঠানের সঙ্গে আলোচনা করে একটা নীতি গ্রহণ করা হয়েছে। এটা দেখুন। এটা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে করা হয়েছে। ছয় ক্লাশ থেকে

ইংরাজী কম্পালসারী করা আমাদের দরকার। দুর্ভাগ্যবশতঃ এখনও আমাদের সে অবস্থা আসেনি যে ইংরাজী আমরা পরিহার করতে পারি, কিন্তু ইংরাজী যাতে শেখে সেই ব্যবস্থা করতে হবে। প্রত্যেকে প্রথমে তাদের মাতৃভাষা শিখবে, পরে ইংরাজী পড়বে। এতে দুটো শ্রেণী হয়েছে। ভারতবর্ষে এমন নাকি ব্যবস্থা যে যারা ওখানে ইংরাজী পড়ছে তারাই সব জায়গার শীর্ষস্থানে আছে, কোথায়? যারা ব্যবসা-বাণিজ্য করে কোটিপতি হয়েছে তারা তো এক অক্ষরও ইংরাজী জানতো না, আমি এখনকার কথা বলছি না, তাদের পূর্বপুরুষদের কথা বলছি। যে-কোন প্রতিযোগিতায়, বা যাঁরা বড় বড় বৈজ্ঞানিক হয়েছেন, তাঁরা বাংলা স্কুলে পড়েনি, ইংরাজী স্কুলে পড়ে ক'জন বৈজ্ঞানিক হয়েছেন? এসব বলে কোন লাভ নেই। বাংলাতেও ভালমন্দ স্কুল আছে, আর ওখানে যাঁরা ইংরাজী শিখবেন সেখানেও ভালমন্দ আছে, শেখার ওপর নির্ভর করে। নিজেকে অপমান করে এমন কথা আমি কখন শুনিনি। আমি যদি পাঁচ ক্লাশ পর্যন্ত পড়ে আমার নিজের মাতৃভাষায় পাকাপোক্ত হই, তারপর ছয়ের ক্লাশ থেকে ইংরাজী কম্পালসারী যদি শিখি; সেখানে মাষ্টার মহাশয়দের নজর রেখে পড়াতে হবে, তাহলে এতগুলো বছরে কি আমি কিছুই শিখব না? এতগুলো বছর আমি পড়ব কি করে? যাক এ নিয়ে মন্তব্য করে আমি আর সময় নষ্ট করতে চাই না। শিক্ষার ক্ষেত্রে বলবার মত বিরোধীপক্ষে অনেকে আছেন, আবার পক্ষেও অনেকে আছেন, তা রাজ্যপাল কি বলবেন যে, না, বিরোধী-দলে অনেকে আছেন। ক্যালকাটা ইউনিভারসিটির ইলেকশন হয়েছে। আমাদের পক্ষ নিয়ে যাঁরা দাঁড়িয়েছেন তাঁরা সমস্ত জায়গায় সিট করেছেন। সেখানে গণতন্ত্রীকরণ করা হয়েছে, সমস্ত ইউনিভারসিটিগুলিতে আইন করা হয়েছে, সেখানে নির্বাচন হয়েছে। ভারতবর্ষে কোথায় এরকম হয়েছে, কোন কংগ্রেস রাজত্বে হয়েছে? কোন কংগ্রেস রাজত্বে হয়নি। এই দু' বছরে হয়নি, আগেও হয়নি আমরা দেখেছি। শিক্ষার ক্ষেত্রে আমরা একটু চেষ্টা করছি যাতে বিশেষ করে আমাদের গরীব ঘরের ছেলেমেয়েদের একটু অক্ষরজ্ঞান হয়, একটু অক্ষর তারা পড়তে পারে। যেটা কংগ্রেস সরকারের ২০ বছর আগে করার কথা ছিল। সেটা তাঁরা করেন নি। অবহেলা করেছেন, অপরাধ করেছেন গরীব মানুষের বিরুদ্ধে আমরা সেটার প্রতিকার করেছি, সেটাই যেন আমাদের অপরাধ। এইজন্যই আপনাদের দরকার যে রাষ্ট্রপতির শাসনে নির্বাচন করার। গুণ্ডামি করে নির্বাচন করতে হবে, এই কথাই তো বলছেন। এটাই তো নিয়ম, যেখানে সরকার আছে ৫ বছর পরে আবার তারা নির্বাচন করে নেবে, কিন্তু এমন কোন নিয়ম আছে কি যে রাষ্ট্রপতির শাসনে নির্বাচন হতে হবে? সংবিধান বদলে দিন, তখন দেখা যাবে। রাষ্ট্রপতির শাসন মানে যদি কংগ্রেস রাজত্ব হয় তাহলে আমরাই বা সেটা মানব কেন? আমরা ১৯৭২ সালে তো দেখেছি বেলা ১১টার মধ্যে সমস্ত নির্বাচন শেষ। সেই জিনিস আমরা হতে দেব এখন? সেইজন্যই আমি বলছিলাম যে সময় থাকতে নির্বাচন করতে হবে। যাই হোক ওঁরা সেটাকে মামলা-মোকদ্দমা করে যাতে টেনেটুনে নেওয়া যায় সেই চেষ্টা করলেন। আর, এটাতে ষড়যন্ত্র আছে কেন্দ্রীয় সরকারের সঙ্গে। আমি দিল্লীতে ছিলাম। সেখানেই এইসব মামলা হয়েছে, পরে একদিন গিয়েছিলাম, তখন অতটা বুঝিনি পরে পরিষ্কার হয়ে গেল। এখানকার কাউন্সিলে কংগ্রেস আছেন, আর দিল্লীর সরকারী কাউন্সিলে যিনি আছেন তিনি বলেছেন যে, আমরা বলব আমাদের বক্তব্য। দেরী হলে কিছু আসে যায় না। আপনাদের ইনজাংশানের উপর একটু কথা বলার ছিল, যে এই ষড়যন্ত্র কেন? ভাবছেন রাষ্ট্রপতির শাসনে যদি হয় তো ভাল কথা, কোনক্রমে যদি রাষ্ট্রপতির শাসন নাও করতে পারি তাহলে অন্ততঃ-

পক্ষে পশ্চিমবঙ্গের নির্বাচন যেন অন্য রাজ্যের নির্বাচনের আগে না হয়, এটাই হচ্ছে ষড়যন্ত্র। কিন্তু আমি এটা বুঝতে পারছি না যে অন্যদের জন্য আমাদের কেন অপেক্ষা করতে হবে? জানি না, হরিয়ানা এবং আরও কোথায় কোথায় ৩/৪ জায়গায় হঠাৎ তাঁরা কেন নির্বাচনের তোড়জোড় করছেন। আমাদের ভুক্তভোগী হতে হবে? এই হচ্ছে কংগ্রেসের ষড়যন্ত্র। ওঁরা হারবেন বুঝে নিয়েছেন, তার প্রতিফলন অন্য রাজ্যে যাতে না হয়। এটা দিবালোকের মত পরিষ্কার হয়ে গেছে যে ওঁরা মানুষের কাছে যেতে চান না, মানুষ থেকে ভীত, সন্ত্রস্ত হয়ে দূরে থাকতে চান। প্রত্যেকটা নির্বাচনে দেখছি ওঁরা এটা করেন, ওটা করেন, কখনও বয়কট করেন, নির্বাচন করতে দেবেন না। এই হচ্ছে গণতন্ত্র, এই হচ্ছে ব্যবস্থা। কংগ্রেস এ্যাডহক কমিটি নেত্রী করে দিলেন, আর বোমা পড়তে আরম্ভ করল সেই এ্যাডহক কমিটির উপর। কলকাতায় প্রথম মিটিংয়ে বোমা পড়তে আরম্ভ করল। আমাদের সেজন্য পুলিশ পাঠাতে হয়েছিল, বলতে হয়েছিল যে না বাবা; বোমা-টোমা মেরো না। তারপর জেনারেল সেক্রেটারী শ্রীগোপালদাস নাগ মহাশয়কে পাঠালেন তো তাঁর পাঞ্জাবীটা ছিঁড়ে দিল। তাঁকে বললাম আপনি নূতন একটা পাঞ্জাবী তৈরী করে নেবেন।

মুর্শিদাবাদে দেখেছি ওঁরা এ্যাডহক কমিটির মিটিং করছিলেন এমন সময়ে বাইরে থেকে শ্লোগান দেওয়া হচ্ছিল, এত মুসলমান নেওয়া চলবে না এ্যাডহক কমিটিতে। সেখানে বোমা ফেলা হয়েছিল, একটাও ফাটেনি। তারপর পুলিশের সাহায্যে তারা সেখান থেকে স্কেপ হয়েছিল। আমরা পুলিশ দিয়ে তাদের বাড়ীতে পৌছে দিয়েছিলাম—এই হচ্ছে কংগ্রেসী দল। কংগ্রেসীদের দ্বারাই কংগ্রেসী খুন হয়েছে, ২৪ জন খুন হয়েছে। এই লিষ্ট ইন্দিরা গান্ধীর কাছে আছে। আইন-শৃঙ্খলার ব্যাপারে এজন্য বলতে হয় এটা খানিকটা সত্য। কংগ্রেস-(আই) এসব জিনিস করছে। ওদের বোমাবাজী হয় পাড়ায় পাড়ায়, আর সেখানে মস্তানদের পাশে কংগ্রেসীদের একটা না একটা গোষ্ঠী দাঁড়ায়। এইসব ঘটনা তারা ঘটায়। এই আমাদের শেষ অধিবেশন। পশ্চিমবাংলাকে কেউ কেউ বলেছেন ইলেকশান ম্যানিফেষ্ট। ম্যানিফেষ্ট কিনা জানি না, কিন্তু এই কথাগুলি তো প্রত্যেকটি লোকের কাছে যাবে, আমরা যা কিছু কার্যকলাপ করেছি, বাজেটের মধ্যে যা কিছু বলা হয়েছে আমাদের যা বক্তব্য এখানে হয়েছে তার সমস্ত কথাই প্রত্যেকটি ইলেকটোরেটের কাছে, প্রত্যেকটি মানুষের কাছে যাবে। এটাই তো পার্লামেণ্টারী ডেমোক্রেসীর নিয়ম। তারপর মানুষ বিচার করবে, তারা সিদ্ধান্ত নেবে—এর পরেও তাই হবে। আমরা আশা করি, সাধারণ মানুষ, তাঁরা শত্রু-মিত্র চিনে নিয়েছেন, আরও ভাল করে চিনবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার:** আলোচনা শেষ। মূল ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের উপর ২নং থেকে ১৪২নং পর্যন্ত মোট ১৪১টি সংশোধনী প্রস্তাবের নোটিশ পাওয়া গিয়াছে। এর মধ্যে ১৬নং সংশোধনীটি নিয়মানুগ নয়। এছাড়া, ১০২নং হইতে ১৩৯নং পর্যন্ত সংশোধনীগুলি মূল প্রস্তাবের সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়। শ্রীরাসবিহারী পাল মহাশয় ১০২নং হইতে ১০৪নং সংশোধনীগুলির বদলে ১৪০নং হইতে ১৪২নং সংশোধনীর নোটিশ দিয়াছেন। এগুলির লিষ্ট দিয়ে দেওয়া হয়েছে।

কাজেই ১৬নং, ১০২নং থেকে ১৩৯নং সংশোধনীগুলি ছাড়া বাকী সংশোধনীগুলি বৈধ ও যথাযথভাবে উত্থাপিত হয়েছে বলে ধরা হল।

এখন আমি ১৬নং ও ১০২নং থেকে ১৩৯নং-এর সংশোধনী বাদে বাকী সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দিচ্ছি।

2

The motion of ডাঃ রাসবিহারী পাল That উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক---

"কিন্তু দুঃখের বিষয় এই যে,

আগামী কয়েক বছরের মধ্যে 'বিদ্যুৎ-সরবরাহে সমস্যার অনেকটা সুরাহার' প্রতিশ্রুতি দেওয়ার সঙ্গে পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত বিদ্যুৎ কেন্দ্রগুলির পরিচালন ব্যবস্থায় যে ভয়াবহ অরাজকতা, শৃংখলাহীনতা, আর্থিক অপচয় ও ব্যর্থতা চলিতেছে তাহার প্রতিকারের কোন আভাস নাই। সাঁওতালডিহি, ব্যাণ্ডেল, গৌরীপুর ও জলঢাকা কেন্দ্রে ১৯৮০-৮১ সালে ওভারটাইম বাবদ প্রায় ১ কোটি ২৯ লক্ষ টাকা এবং সাঁওতালডিহি কেন্দ্রে একজন কর্মীকে ২৩,৯৬৬ টাকা ওভারটাইম দেওয়া হয়েছে। কিন্তু রাজ্যপালের ভাষণে এই সমস্ত বিষয়ের কোন উল্লেখ নাই।

3

পরিবহন ক্ষেত্রে সমস্যা এখনও গুরুতর থাকা সত্ত্বেও এবং ১৯৮০-৮১ সালে কলিকাতা, দুর্গাপুর, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন ও কলিকাতা ট্রামওয়েজ কোম্পানীগুলিতে মোট ২২ কোটি ৮৫ লক্ষ টাকা লোকসানের জন্য সরকারী অনুদান দেওয়া সত্ত্বেও হিজলী কো-অপারেটিভ ট্রান্সপোর্ট সোসাইটিকে বিভাগীয় সুপারিশ থাকা সত্ত্বেও সরকারী অনুদান ও অন্যান্য সাহায্য বিষয়ে দীর্ঘসূত্রতার প্রতিকার সম্পর্কে কোন উল্লেখ নাই।

4

নিরপেক্ষভাবে আইন-শৃংখলারক্ষায় পুলিশবাহিনীর ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।" Was then put and loss.

5

The motion of শ্রীজন্মেজয় ওঝা That উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক---

"কিন্তু দুঃখের বিষয় এই যে,

গ্রামাঞ্চলে বিশেষ কোন রাজনৈতিক দলের সমর্থকরা বিগত বীজবপন ও ফসল কাটার মরসুমে যেভাবে বেআইনী জমি দখল এবং অন্যের চাষের ধান লুঠ করেছে ও মারপিট, খুনজখম প্রভৃতির দ্বারা ব্যাপক সন্ত্রাস সৃষ্টি করেছে সে বিষয়ে রাজ্যপাল মহাশয়ের ভাষণে কোন উল্লেখ নাই।

6

পঞ্চম শ্রেণী পর্যন্ত ইংরাজী ভাষা শিক্ষা তুলিয়া দিয়া একই সময়ে শহরাঞ্চলে ইংরাজী-মাধ্যম শিশুশিক্ষা ও প্রাথমিক শিক্ষার বিদ্যালয় স্থাপনে উৎসাহ দিয়া রাজ্য সরকার শিক্ষা-ক্ষেত্রে ধনী-দরিদ্রের যে ব্যাপক ব্যবধান সৃষ্টি করিয়াছেন এবং কায়েমী স্বার্থের সংরক্ষণের যে ব্যবস্থা করেছেন এবং উচ্চশিক্ষাক্ষেত্রে ভাষা শিক্ষা বন্ধ করিয়া শিক্ষার যে অবমূল্যায়ন ঘটিয়েছেন সে বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

7

১৯৮০-৮১ ও ১৯৮১-৮২ আর্থিক বৎসরের বাজেটে মঞ্জুরীকৃত গ্রামাঞ্চলের উন্নয়ন পরিকল্পনার কাজ অধিকাংশ ক্ষেত্রে বন্ধ রেখে উন্নয়ন ব্যাহত করার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

8

বেকার সমস্যা সমাধানে রাজ্য সরকারের সম্পূর্ণ ব্যর্থতার বিষয়ে এবং সামান্যসংখ্যক বেকারকে অতি অল্প বেকারভাতা দেওয়ার ব্যাপারে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

9

পে-কমিশনের সুপারিশে অভিজ্ঞ শিক্ষকদের এবং কয়েক শ্রেণীর সরকারী কর্মচারীর প্রতি অবিচারের এবং সর্বাপেক্ষা কম বেতনভোগী চৌকিদার, দফাদারদের উপেক্ষার বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

10

বর্তমানে চটকল শিল্পে প্রায় সত্তর হাজার শ্রমিক-কর্মচারীর কর্মচ্যুতি এবং এ-ব্যাপারে রাজ্য সরকারের নিষ্ক্রিয়তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

11

রাজ্য প্রশাসনের দুর্নীতিগ্রস্ততা, অপদার্থতা, পক্ষপাতদুষ্টতা ও গতিহীনতা এবং বর্তমান শাসকগোষ্ঠীর দলীয় স্বার্থে এই প্রশাসনকে ব্যবহারের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

12

ওভারড্রাফটের হিসাব না রেখে অহেতুক রিজার্ভ ব্যাঙ্ক ও কেন্দ্রের উপর রাজ্য সরকারের দোষারোপ করার ব্যাপারে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

13

স্বল্প মেয়াদী কৃষিকর্মের জন্য ব্যাঙ্ক এবং সমবায় সমিতি হইতে প্রাপ্ত ঋণের সুদ বাবদ দেয় ভরতুকি অর্থের পুরোটা দু' বৎসর যাবৎ না দেওয়ার ফলে ব্যাঙ্ক ও সমবায় সমিতিসমূহের দাদন-ক্ষমতা হারিয়ে ফেলায় এবং তার ফলে আগামী মরসুমে কৃষিঋণ থেকে কৃষকদের বঞ্চিত হওয়ার ব্যাপারে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

14

রাজ্য সরকার পরিচালিত পরিবহন ও অন্যান্য সংস্থার অযোগ্য পরিচালনার জন্য ক্রমাগত আর্থিক ক্ষতি বেড়ে চলার এবং ভরতুকির সাহায্যে সেই ক্ষতিপূরণের ফলে পশ্চিমবঙ্গের আর্থিক অবস্থা সম্পূর্ণ বিপর্যস্ত হওয়ার ব্যাপারে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

15

পুলিশ প্রশাসন প্রধান শাসকদলের ইঙ্গিতে ও প্রয়োজনে পরিচালিত হওয়ায় পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে সৃষ্ট সন্ত্রাস ও অরাজকতা দমনে ব্যর্থতার কথা রাজ্যপালের ভাষণে নাই।"

The motion of **Shri Birendra Kumar Maitra** That

**উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—**

17

"বর্তমান বৎসরের বন্যায় ক্ষতিগ্রস্ত গৃহহীনদের গৃহনির্মাণের জন্য কোন সাহায্য না দেওয়ার ব্যাপারে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

18

খয়রাতী সাহায্য বিলি না করার ফলে মালদহ জেলায় কয়েকজনের প্রাণ হারানোর বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

19

খয়রাতী সাহায্য বণ্টন, মিনিকিট বণ্টন ইত্যাদি সরকারী দ্রব্য বণ্টন ব্যাপারে দুর্নীতি এবং দলবাজীর অভিযোগগুলির প্রতিকারের বিষয়ে উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

20

পশ্চিমবঙ্গের আইন-শৃংখলার ভয়াবহ অবনতির কথা বিশেষতঃ গ্রামাঞ্চলের পরিস্থিতির কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই। একমাত্র মালদহ জেলায় গত কয়েকমাসে তথাকথিত নকশাল আন্দোলনের নামে অন্ততঃ পঞ্চাশটি মূল্যবান জীবন বিনষ্ট হইয়াছে। মালদহ শহরেব একাংশ ঝলঝলিয়া অঞ্চলে কয়েকটি মূল্যবান জীবন কয়েকমাসে বিনষ্ট হইয়াছে। জনসাধারণ ঐ এলাকা দিয়া রাত্রিকালে ট্রেন হইতে নামিয়া যাইতে পারে না। দুর্ধর্ষ থানার ওসি-র সম্পত্তিও লুণ্ঠিত হওয়ার ঘটনা ঘটিয়াছে অথচ এলাকাটি জেলার হেড-কোয়ার্টারের এক মাইলের মধ্যে অবস্থিত। সাধারণভাবে ডাকাতি, ব্যাঙ্ক ডাকাতি, লুঠ, ছিনতাই, রাস্তায় রাহাজানি পশ্চিমবঙ্গের নিত্যনৈমিত্তিক ঘটনা। প্রকাশ্য দিবালোকে নরহত্যার ঘটনা ঘটিতেছে, পুলিশ নির্বাক দর্শক। শান্তিপ্রিয়, নিরীহ গ্রামবাসীরা গ্রাম ছাড়িয়া শহরে আশ্রয় লইতে বাধ্য হইতেছেন। বিধানসভার একজন মাননীয় সদস্যের জীবন একটি রাজনৈতিক দলের কর্মীদের হাতে বিপন্ন হইয়াছে—তাঁহাকে হাসপাতালে দীর্ঘদিন অবস্থান করিতে হইয়াছে। এই সকল বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

21

পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত কলিকাতা স্টেট ট্রান্সপোর্ট এবং নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের কার্যের ক্রমাবনতি, জনসাধারণের দুর্গতি বৃদ্ধি এবং সরকারের সম্পূর্ণ ব্যর্থতা সম্বন্ধে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

22

পশ্চিমবঙ্গ সরকারের পূর্তবিভাগের রাজ্যের রাস্তাগুলি মেরামত করিতে ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

23

পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্যবিভাগ পরিচালিত হাসপাতালগুলিতে ডাক্তার পাঠাইতে ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

24

সরকারের স্বাস্থ্যবিভাগের অপদার্থতার ফলে জনৈক রোগিণীকে 'কেরোসিন' স্যালাইনরূপে দেওয়া এবং তার ফলে রোগিণীর মৃত্যুবরণ করার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

25

স্বাস্থ্যবিভাগ কর্তৃক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে জীবনদায়িনী ঔষধগুলি সরবরাহে ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

26

পঞ্চায়েতে দুর্নীতি এবং দলবাজী রোধে সরকারের ব্যর্থতার কথা রাজ্যপালের ভাষণে নাই।

27

পঞ্চায়েতের কার্যকাল প্রায় শেষ হইয়া আসা সত্ত্বেও পঞ্চায়েত নির্বাচন সম্বন্ধে কোন পরিকল্পনার উল্লেখ রাজ্যপালের ভাষণে রাখা নাই।

28

কুশিধ্যা (মালদহ জেলা) গ্রাম-পঞ্চায়েতসহ পশ্চিমবঙ্গের বহু গ্রাম-পঞ্চায়েতের প্রধান সংখ্যালঘু অবস্থায় বে-আইনীভাবে মাসের পর মাস কাজ চালাইয়া যাওয়ার এবং তাহা প্রতিরোধের চেষ্টার কোন কথা রাজ্যপালের ভাষণে নাই।

29

পশ্চিমবঙ্গের চৌকিদার, দফাদারগণের বেতন, পোশাক অন্যান্য কোন সুবিধা দিতে বা তাদের অবস্থার কোনপ্রকার উন্নতি করতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

30

বামফ্রণ্ট সরকারের রাজত্বের পাঁচ বছরে মৃত চৌকিদার, দফাদারদের উপযুক্ত পুত্রদের রাজ্য সরকারের অন্যান্য বিভাগের মত চাকুরী দিতে ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

31

সমস্ত প্রশাসনযন্ত্র শাসকদলের স্বার্থে, ব্যবহারের বিষয়ে এবং লালফিতার বাঁধনের আমলাতান্ত্রিক বাধানিষেধ এবং ঢিলেমি ভাব দূর করার বিষয়ে কোন মূল্যায়ন রাজ্যপালের ভাষণে করা হয় নাই।

32

পুলিশের মধ্যে শাসকদলের আশীর্বাদপুষ্ট একটি পুলিশ এসোসিয়েশান গঠন, এবং সরকারী কর্মচারীদের রাজনৈতিক ও ট্রেড ইউনিয়নের অবাধ অধিকার প্রদানের ফলে প্রশাসন এবং শাসকদলের সমর্থক নহেন, এমন জনসাধারণ কি পরিমাণ এবং কিভাবে উপকৃত হইয়াছেন তাহার কোন বিশ্লেষণ রাজ্যপালের ভাষণে নাই।

33

ইসলামপুরে পুলিশী উচ্ছৃঙ্খলতার জন্য গঠিত তদন্ত কমিটির রায় কিভাবে কার্যকরী করা হইয়াছে তাহার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই।

34

পশ্চিম দিনাজপুরে পাইকারী হারে বন্দুক লুঠ, নরহত্যার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

35

তিন বৎসর পূর্ণ হওয়ায় যে সমস্ত যুবকদের বেকারভাতা দেওয়া বন্ধ হইয়াছে তাহাদের সংখ্যা এবং স্ব-নির্ভর কর্মসূচীতে তাহাদের নিয়োগের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

36

বহু সরকারী চাকুরীর পদ শূন্য থাকা সত্ত্বেও গত পাঁচ বছরে তাহা পূর্ণ না করার ব্যাপারে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

37

গত পাঁচ বছরে কত বেকার পশ্চিমবঙ্গে বৃদ্ধি পাইয়াছে---মোট বেকারের সংখ্যা কত এবং তন্মধ্যে কতজনকে চাকুরী এবং কতজনকে বেকারভাতা দেওয়া হইয়াছে তাহার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই।

38

পশ্চিমবঙ্গে বামফ্রণ্ট সরকারের গৃহীত পরিকল্পনায় কি পরিমাণ নূতন চাকুরীর সুযোগ সৃষ্টি হইয়াছে তাহার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

39

এই সরকারের রাজত্বকালে কতগুলি ক্ষুদ্রশিল্প বন্ধ হইয়াছে এবং কত লোক নূতনভাবে বেকার হইয়াছেন তাহার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

40

বিদ্যুৎ সরবরাহে ব্যর্থতার, বিশেষত: গ্রামাঞ্চলে, কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

41

কৃষি-শ্রমিক ও ছোট চাষীদের বার্ধক্যকালীন পেনসন প্রবর্তনে দলবাজীর এবং অধিকাংশ অক্ষম চাষীর এই সুযোগ হইতে বঞ্চিত হওয়ার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

42

বিধবা পেনসন, অক্ষম ব্যক্তিদের ভাতা বণ্টনে যে দুর্নীতি ও দলবাজী করা হইয়াছে সে বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

43

প্রয়োজন অনুপাতে হাসপাতালের শয্যাসংখ্যা বৃদ্ধি করিতে সরকার ব্যর্থ হইয়াছেন তাহার উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

44

যক্ষারোগ-নিয়ন্ত্রণে এবং আক্রান্ত রোগীদের চিকিৎসার জন্য শয্যাসংখ্যা বৃদ্ধি করিতে ব্যর্থতার এবং গ্রামাঞ্চলে ক্লিনিক খুলিতে ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

45

হাসপাতালের এক্সরে মেসিনগুলি চালু রাখিতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

46

অধিকাংশ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের এ্যাম্বুলেন্সগুলি বৎসরের অধিকাংশ সময় চালু রাখিতে ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

47

ছয় একর পর্যন্ত চাষযোগ্য জমির খাজনা মকুবের বিধান গৃহীত হওয়া সত্ত্বেও অধিকাংশ ক্ষুদ্র চাষীর সেই সুযোগ লাভে বঞ্চিত হওয়ার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

48

সরকারের ভূমিরাজস্ব-সংক্রান্ত আইনের উল্লেখ করা হইয়াছে (প্যারা ৯)। সেই আইন চালু করিতে যে সরকার সম্পূর্ণ ব্যর্থ তার উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

49

বর্গা অপারেশনের ক্ষেত্রে রেভিনিউ অফিসারগণের স্বাধীনভাবে রায় দিতে ব্যর্থতার এবং সর্বক্ষেত্রে শাসকদলের ক্যাডারদের হুকুমমত রায় দেওয়ার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

50

সারা রাজ্যে বিশেষত: গ্রামাঞ্চলে নূতন রেশন কার্ড দেওয়ার ব্যাপারে এমনকি পুরাতন রেশন কার্ড বদল করার ব্যাপারে ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

51

গ্রামাঞ্চলে অত্যাবশ্যক পণ্যের বিক্রয়ে কোন ভরতুকি না দেওয়া অথচ কলিকাতাসহ কয়েকটি শিল্প-নগরীতে যেখানে মানুষের গড় আয় গ্রামাঞ্চলের কৃষি-শ্রমিকদের আয় অপেক্ষা কয়েকগুণ বেশী, সেখানে অত্যাবশ্যক পণ্যের বিক্রয়ে ভরতুকি দেওয়ার অসঙ্গতির কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

52

সিমেণ্ট বণ্টন নীতিতে সরকারের সম্পূর্ণ ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

53

খাদ্যশস্য প্রকিওরমেণ্ট কার্যে সরকারের সম্পূর্ণ ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

54

পাটচাষীদের পাটের ন্যায্যমূল্য পাওয়ার ব্যাপারে সরকারের কোনপ্রকার সাহায্য করিতে সম্পূর্ণ ব্যর্থতার উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

55

সরকার বর্তমান বৎসরের লব্ধ অভিজ্ঞতা হইতে আগামী বৎসরে পাটচাষের বিষয়ে কি নীতি গ্রহণ করিবেন তাহার কোন ইঙ্গিত রাজ্যপালের ভাষণে নাই।

56

সরকার হাইস্কুলগুলি মঞ্জুর করার জন্য দলীয় কমিটি গঠন করার বিষয়ে এবং ঐ কমিটির সুপারিশ মানিয়াও অধিকাংশ হাইস্কুলকে মঞ্জুরী না দেওয়ার বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

57

নূতন মাদ্রাসার মঞ্জুরী অধিকাংশ ক্ষেত্রে গত পাঁচ বছরে যে পাওয়া যায় নাই তাহার উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

58

গরীব উঁচু ক্লাশের এবং কলেজের ছাত্রদের বই কিনিতে সরকার কোনপ্রকার সাহায্য করিতে পারেন নাই তার ফলে গরীব ছাত্রদের পড়াশোনায় যথেষ্ট ব্যাঘাত হইয়াছে—এই ব্যাপারে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

59

উচ্চবিদ্যালয়সমূহের ম্যানেজিং কমিটিগুলিতে বিদ্যোৎসাহী (Person interested in education) লোকদের নির্বাচন বন্ধ করিয়া পঞ্চায়েতের যে-কোন মানের শিক্ষিত বা নিরক্ষর সদস্যকে মনোনীত করার ফলে বিদ্যালয়ের জন্য অত্যাবশ্যক শান্ত পরিবেশ বিনষ্ট হওয়ার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক—

60

"কিন্তু দুঃখের বিষয় এই যে, রাজ্যে হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে গুরুতর অব্যবস্থা ও রোগীদের প্রতি অবহেলার ফলে বহু অপ্রীতিকর ও গভীর দুঃখজনক ঘটনা সৃষ্টির কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

61

রাজ্য সরকারের ভ্রান্ত নীতিতে সিমেণ্টের অবাধ চোরাকারবারের ফলে প্রকৃত ব্যবহারকারীরা ন্যায্যমূল্যে সিমেণ্ট পাচ্ছেন না। অথচ একশ্রেণীর ব্যবসায়ী ও চোরাকারবারীরা বেশী দামে অবাধে সিমেণ্ট বিক্রয় করে চলেছেন। রাজ্যপালের ভাষণে এ বিষয়ে কোনও উল্লেখ নেই।

62

বে-সরকারী মালিকানার ব্যবসা প্রতিষ্ঠানগুলির স্বার্থে ও চাপে রাজ্য সরকার লবণের ব্যবসা শীর্ষ সমবায় প্রতিষ্ঠানের নিকট হইতে ছিনাইয়া লইয়া লোভী ব্যবসায়ীকুলের হাতে ন্যস্ত করেছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নেই।

63

এই রাজ্যে মাদ্রাসা শিক্ষাব্যবস্থার উন্নতির জন্য এবং মাদ্রাসা শিক্ষকদের চাকরীর মান অন্যান্য শিক্ষকদের সঙ্গে সমতুলভাবে উন্নয়ন করার জন্য দীর্ঘদিন ধরে আবেদন ও নিবেদন এমনকি আন্দোলন করে আসলেও এ পর্যন্ত রাজ্য সরকার এ বিষয়ে কোনপ্রকার ব্যবস্থা অবলম্বন করেন নি। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোনও উল্লেখ নেই।

64

সীমান্তের ওপারে চোরাচালান ও চোরাকারবার বন্ধ করার উদ্দেশ্যে সীমান্তবর্তী এলাকাসমূহে খুচরা ও পাইকারী কাপড় বিক্রয়ের লাইসেন্স প্রদানে কিছু বাধানিষেধ সত্ত্বেও রহস্যজনকভাবে পশ্চিম দিনাজপুর জেলায় হিলি নামক সীমান্তবর্তী শহরে বিশেষ রাজনৈতিক দলের প্রভাবে কতিপয় ব্যবসায়ীকে কাপড় বিক্রীর বিভিন্ন প্রকার লাইসেন্স সম্প্রতি মঞ্জুর করা হয়েছে। এই গুরুতর দুর্নীতির কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

65

এই রাজ্যে পাটচাষীদের দুর্দশার বিশেষ করে অভাবের সময় দীর্ঘ সময় অপেক্ষা করে 'ফড়িয়া'দের মারফত অত্যন্ত অল্প দামে পাট বিক্রী করার ব্যাপারে রাজ্য সরকারের কোনোভাবে সাহায্য করতে ব্যর্থ হওয়ার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

66

সরকারী দলভুক্ত নহে এমন নাগরিকদের বিশেষতঃ বিরোধী রাজনৈতিক দলসমূহের কর্মীদের নির্বিচারে সুপরিকল্পিতভাবে নৃশংসভাবে হত্যার ফলে জনগণমনে এক বীভৎস ভীতি ও ত্রাসের সঞ্চার হওয়ার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

67

এই রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থার সর্বস্তরে ব্যাপকভাবে দুর্নীতি, অবাধ লুণ্ঠন ও সরকারী অর্থের আত্মসাৎ এবং সরকারী অর্থে রাজনৈতিক দলবিশেষের সম্প্রসারণ এবং দুর্নীতি সম্বন্ধে নিরপেক্ষ তদন্তের ব্যবস্থার কোন আভাস রাজ্যপালের ভাষণে নেই।

68

এই রাজ্যে আইন ও শৃঙ্খলার অবনতির এবং আত্মরক্ষার জন্য মুক্তিপণ দিতে বা আত্মরক্ষার জন্য অন্য ব্যবস্থা গ্রহণ করতে অপারগ গ্রামের দরিদ্র, দুর্বল, অসহায় মানুষদের রক্ষার উপযুক্ত ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

69

শিক্ষাব্যবস্থার যে ব্যাপক দলবাজী চলে আসছে সে সম্বন্ধে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই।

70

আঞ্চলিক বৈষম্য দূর করার প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও রাজ্য সরকার রাজ্যের অনগ্রসর অঞ্চলসমূহে অনগ্রসরতা দূর করার ন্যূনতম প্রয়াসের ব্যাপারে সরকারের অক্ষমতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

71

এই রাজ্যে রেল ও বাসযোগে যাতায়াতে বিপদের, ট্রেন ও বাস ডাকাতির অপরাধ দমনে কার্যকরী ব্যবস্থা গ্রহণে ব্যর্থতার বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই।

72

রাজ্য সরকারের বিভিন্ন বিভাগে বরাদ্দকৃত অর্থব্যয়াদির হিসাব-নিকাশ পরীক্ষা করার অসন্তোষ-জনক ব্যবস্থা, বরাদ্দকৃত অর্থের অপচয় ও তদারকী ব্যবস্থার অভাব সম্পর্কে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই।

73

একদিকে রাজ্য সরকার "ওভারড্রাফট" গ্রহণ করে অনেকের সমালোচনার সম্মুখীন হচ্ছেন অথচ রাজ্য সরকারের ন্যায্য দাবি ও বকেয়া পাওনা আদায়ের কোন চেষ্টাও করা হচ্ছে না, ফলে রাজ্য সরকারের আয়-ব্যয়ের ভারসাম্য রক্ষিত হচ্ছে না। এই বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই।

74

এই রাজ্যে পুলিশ প্রশাসনকে দলীয় স্বার্থে এমনভাবে ব্যবহার করা হচ্ছে যে সাধারণ নাগরিক দলবিশেষের অত্যাচার ও অনাচারের বিরুদ্ধে নালিশ পর্যন্ত থানায় লিপিবদ্ধ করতে পারছেন না। এর ফলে পুলিশ যেমন অসহায় অন্যদিকে নাগরিকসাধারণও তেমনি যুগপৎ অসহায়। এই বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই।

75

এই রাজ্যে বিভিন্ন আদালতে লক্ষ লক্ষ মামলা-মোকদ্দমা বিচার ও নিষ্পত্তির জন্য জমে আছে। রাজ্য সরকার মামলাগুলি নিষ্পত্তির জন্য অতিরিক্ত আদালত গঠন ও বিচারকের সংখ্যা বৃদ্ধি করে এ সম্বন্ধে কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণে ব্যর্থ হয়েছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে এ বিষয়ে কোন উল্লেখ নেই।

76

এই রাজ্যের ভয়াবহ সমস্যা বেকার সমস্যা। শুধুমাত্র নির্বাচিত কতিপয় বেকারকে কিঞ্চিৎ বেকারভাতা প্রদান করে রাজ্য সরকার এই ভয়াবহ ও অগ্নিগর্ভ সমস্যা সমাধান করতে চেয়েছেন। অথচ কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় এই রাজ্যে ব্যাপক কর্মসংস্থানের সৃষ্টি করতে না পারলে অগৌণে এই রাজ্যে এক ভয়াবহ বিস্ফোরণ ঘটতে পারে। রাজ্য সরকার এই বিষয়ে উদাসীন। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নেই।

77

এই রাজ্যে সরকারী ও বে-সরকারী শিল্প উদ্যোগ অত্যন্ত নৈরাশ্যজনক। ফলে বেকারী বৃদ্ধি ও কর্মসংস্থান সঙ্কুচিত হয়ে চলেছে। রাজ্য সরকার এই সমস্যার প্রতি উদাসীন। মাননীয় রাজ্যপালের ভাষণে এই সম্বন্ধে কোন উল্লেখ নেই।

78

এই রাজ্যে বিদ্যুতের অবস্থা সঙ্কটজনক। ফলে শিল্পোদ্যোগ, কৃষি ও সেচব্যবস্থাও সঙ্কুচিত। লোডশেডিং জনজীবনকে বিপর্যস্ত করে চলেছে। বিদ্যুৎ উৎপাদন ও বণ্টন ব্যবস্থা উন্নয়নের ব্যাপারে রাজ্য সরকার সম্পূর্ণ ব্যর্থ। এই বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই।

79

সি এম ডি এ-র পরিচালনায় বৃহত্তর কলকাতার বিভিন্ন উন্নয়ন প্রকল্পসমূহ রূপায়ণে যে গুরুতর দুর্নীতি ও অব্যবস্থা চলছে মাননীয় রাজ্যপালের ভাষণে সে সম্বন্ধে কোন উল্লেখ নেই।

80

কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণের আওতায় পড়ে না এমন বহু নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের মূল্যবৃদ্ধি রোধ ও সুষ্ঠু বণ্টন ব্যবস্থা প্রবর্তনে রাজ্য সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নেই।

81

এই রাজ্যে ক্রমবর্ধমান ব্যাঙ্ক ডাকাতি ও লুঠের সম্বন্ধে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই।"

The motion of শ্রীঅজয়কুমার দে That উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

82

"কিন্তু দুঃখের বিষয় এই যে,

পশ্চিমবঙ্গ সরকারের প্রকিওরমেণ্ট পলিসি কতখানি সাফল্যলাভ করিয়াছে সে বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

83

পশ্চিমবঙ্গের গ্রাম-পঞ্চায়েতগুলির আয়ব্যয়-সংক্রান্ত হিসাব-নিকাশের অডিট রিপোর্টের বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

84

বিভিন্ন জেলার ও মহকুমার থানাগুলি শাসকদলের বড় শরিকের দলীয় অফিসে পরিণত হইয়াছে যাহার ফলে বিচারের আশায় অত্যাচারিত অভিযোগকারীরা অভিযোগ করিয়াও কোন সুবিচার পাওয়া দূরে থাকুক পরিবর্তে আরো নিগৃহীত হইতেছে এ বিষয়েও রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

85

প্রশাসনিক ক্ষেত্রে চরম শিথিলতা—বিশেষ করিয়া পুলিশ বিভাগের মধ্যে ব্যাপক দুর্নীতি ও চরম শৃংখলাহীনতা সম্বন্ধেও রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

86

ফুড ফর ওয়ার্কের জন্য পশ্চিমবঙ্গ সরকারকে কেন্দ্র কর্তৃক প্রদত্ত অর্থ ও গমের হিসাব প্রদানের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

87

ব্যাপকহারে লোডশেডিং-এর ফলে পশ্চিমবঙ্গের ছোট-বড় শিল্পগুলির উৎপাদন কতখানি ব্যাহত হইয়াছে সে বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

88

প্রতিবন্ধীবর্ষে সরকার প্রতিবন্ধীদের জন্য কি সুযোগ-সুবিধা প্রদান ও কি পরিমাণ অর্থসাহায্য করিয়াছে তাহার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

89

পশ্চিমবঙ্গের প্রায় ৭ হাজার গ্রাম-পঞ্চায়েতের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগের বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

90

পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার ও শান্তিপ্রিয় গ্রামবাসীর উপর কোন রাজনৈতিক দলের লোকের অকথ্য অত্যাচারের বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

91

দুর্নীতি দমনের ক্ষেত্রে বিশেষত: কালোবাজারীদের ধরা, পশুপালন দপ্তরে ভিজিলেন্স কমিশনে দোষী সাব্যস্ত অফিসারদের নিয়োগের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ ইত্যাদি ব্যাপারে রাজ্য সরকার কতখানি সাফল্যলাভ করেছেন—সে বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

92

গ্রাম-পঞ্চায়েতগুলিতে যে চরম দলবাজী চলিতেছে এ বিষয়ে বহু অভিযোগ থাকা সত্ত্বেও সে বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

93

এ পর্যন্ত দুর্নীতির দায়ে অভিযুক্ত হয়ে কতগুলি গ্রাম-পঞ্চায়েত বাতিল হইয়াছে সে বিষয়েও রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

94

পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলা, মহকুমা ও গ্রাম-গঞ্জে ও শহরে ব্যাপকহারে যেভাবে লুঠতরাজ, ডাকাতি, ব্যাঙ্ক লুঠ, বিয়েবাড়িতে হামলা এবং সাম্প্রতিক সল্টলেকে সি আই টি-র চীফ ইঞ্জিনীয়ারের বাড়িতে যেভাবে দুর্ধর্ষ ডাকাতি হইয়াছে রাজ্যপালের ভাষণে তাহার কোন উল্লেখ নাই।

95

ডেভেলপমেন্ট ওয়ার্কস-এর স্থিতাবস্থা এমনকি ছোটবড় সড়কগুলির মেরামতি কার্য পর্যন্ত যে একেবারে বন্ধ হইয়া গিয়াছে—ফলে যানবাহন চলাচল তো ব্যাহত হইয়াছে সেই সঙ্গে পথচারীরাও পথ চলিতে যাইয়া ক্ষতবিক্ষত হইতেছে সে বিষয়েও রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই।

96

রাজ্যের হাসপাতালগুলি নরকে পরিণত হওয়া সত্ত্বেও রোগীদের চিকিৎসার ক্ষেত্রে অবহেলা এমনকি স্যালাইনের পরিবর্তে কেরোসিন ব্যবহার করার বিষয়েও কে উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

97

কলিকাতা ও হাওড়া পৌর নিগমগুলির বিলে রাষ্ট্রপতির স্বাক্ষর হওয়া সত্ত্বেও এতদিন কেন নির্বাচন স্থগিত রাখা হইয়াছে সে বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

98

পশ্চিমবঙ্গ সরকারের সমস্ত বিভাগের বিশেষ দলভুক্ত বেশ কিছু সরকারী কর্মচারীর কার্যে শৈথিল্যের জন্য সরকারের উন্নয়নমূলক কার্যে বাধা ও জনসাধারণের চরম হয়রাণির কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

99

পশ্চিমবঙ্গে বেকারভাতার উল্লেখ করা হইয়াছে কিন্তু বেকারভাতা প্রাপকদের চাকুরি না দিয়াই তাহাদের ভাতা বন্ধ করার ও নূতন ব্যক্তিদের বেকারভাতা দেওয়ার কারণ এবং কতজনকে চাকুরি দেওয়া হইয়াছে তাহার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

100

গত ৩১শে মে, ১৯৮১ আরামবাগ পৌরসভার নির্বাচনের দিনে ১০ নম্বর ওয়ার্ডের ১৬নং বুথে একটি রাজনৈতিক দলের সমর্থক কিছু ব্যক্তি জনৈক পোলিং এজেণ্টকে পোলিং অফিসের দরজা ভেঙে প্রচণ্ডভাবে আহত করে ফলে তাহাকে হাসপাতালে স্থানান্তরিত করতে হয়। অভিযুক্ত ব্যক্তিদের (এফ আই আর নেমড্) পুলিশ গ্রেপ্তার বা কোনরূপ আইনানুগ ব্যবস্থা গ্রহণ না করার প্রতিবাদে এক শান্তিপূর্ণভাবে অভিযোগ রাখিবার জন্য সমবেত কিছু ব্যক্তি পরদিন ১লা জুন, ১৯৮১ তারিখে থানা প্রাঙ্গণে গেলে পুলিশ পূর্বোক্ত রাজনৈতিক কর্মীদের দ্বারা প্রভাবান্বিত হয়ে চরম অত্যাচার করে, এমন কি তিন রাউণ্ড গুলীও চালায় এবং তারপর ব্যাপকভাবে সারা আরামবাগ শহরে তাণ্ডবলীলা চালিয়ে, নিরীহ পথচারী, হোটেলে আহাররত ব্যক্তিদের উপর এবং বিধানসভার জনৈক সদস্যের উপরে চরম অত্যাচার চালায় এবং প্রায় ৫৮ জনকে গ্রেপ্তার করে। এ বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।

101

পশ্চিমবঙ্গের অধিকাংশ থানাগুলি শাসকদলের পার্টি অফিসে পরিণত হইয়াছে—যখন অভিযোগকারীরা অভিযোগ করিতে থানায় যায় তখন যাদের বিরুদ্ধে অভিযোগ সেই অভিযুক্ত ব্যক্তিদের সামনে অভিযোগ লিপিবদ্ধ করিতে হয়—ফলে শাসকদলের ইনফ্লুয়েন্স-এ লিপিবদ্ধ অভিযোগের কোন ফল হয় না, উল্টে থানায় অভিযোগ করার জন্য দ্বিতীয় দফায় অত্যাচার আরম্ভ হয়। পুলিশ নীরব দর্শক হইয়া তাহা প্রত্যক্ষ করে। এই সকল বিষয়ের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নাই।"

**ডাঃ রাসবিহারী পাল:** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক—

141

*"কিন্তু দুঃখের বিষয় এই যে, শিক্ষাবিভাগে ও স্বাস্থ্যবিভাগে অযোগ্যতা এবং দীর্ঘসূত্র প্রতিকারের ব্যাপারে কি পদক্ষেপ লওয়া হইতেছে—তাহার কোন উল্লেখ নাই—নিম্নে উদাহ স্বরূপ কয়েকটি উল্লেখ করা হইতেছে—*

(১) ১৯৭৯-৮০, ১৯৮০-৮১ সালে জেলা স্কুল বোর্ড-এ প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষো করণ ৯,৯৬,০০০ টাকার সমস্ত কিছুই ব্যয় করিবার অক্ষমতা ;

(২) কাঁথি আয়ুর্বেদ কলেজে শিক্ষাক্রম পুনরায় চালু করা।

(৩) মেদিনীপুর বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় স্থাপন—দীর্ঘসূত্রতা।"

"কিন্তু দুঃখের বিষয় এই যে, পশ্চিমবঙ্গে শিল্প প্রকল্প স্থাপনে কেন্দ্রীয় সরকা অসহযোগিতার বিষয় উল্লেখের সময় তিনি দুঃখ প্রকাশ করেছেন কিন্তু জনতা পার্টির রাজত্বকা কাঁথির সমুদ্র উপকূলে লবণ কারখানা ও অন্যান্য উন্নয়নমূলক প্রকল্প, বিশেষ করে কাজু বাদ ও নারিকেল চাষ বৃদ্ধি, সামুদ্রিক ও অন্তর্দেশীয় মৎস্যকেন্দ্র স্থাপনের কেন্দ্রীয় সরকারের প্রস্তা গুলির অগ্রগতি সম্পর্কে কোন তথ্যের উল্লেখ করেন নাই।"

142

"কিন্তু দুঃখের বিষয় এই যে, পশ্চিমবঙ্গের নেপাল ও বাংলাদেশ সীমান্তবর্তী আট জেলায় ১৯৭১-৮১ সালের মধ্যে (বিশেষভাবে নদীয়া ও দার্জিলিং জেলায়) অস্বাভাবিক হা জনসংখ্যা বৃদ্ধির প্রতিরোধে পশ্চিমবঙ্গ সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন তাহার কো উল্লেখ নাই। সাম্প্রতিক জনগণনা প্রতিবেদনে জনগণনা আধিকারিকের মতে এইরূপ জনসংখ্যা বৃদ্ধির প্রধানতম কারণ--'বিদেশী অনুপ্রবেশ'।"

যাঁরা এর পক্ষে তাঁরা বলুন, 'হ্যাঁ,'

আর যাঁরা এর বিপক্ষে তাঁরা বলুন, 'না'।

ধ্বনি ভোটে দেখা যাচ্ছে 'না'র সংখ্যাই বেশী, 'না'র সংখ্যাই বেশী। সংশোধনীগুলি অগ্রাহ্য হল।

এবার আমি শ্রীভবানী মুখার্জী মহোদয় কর্তৃক উত্থাপিত মূল প্রস্তাবটি ভোটে দিচ্ছি

**The motion of Shri Bhabani Mukherjee That**

"রাজ্যপালকে তাঁহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক : 'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় অদ্য ৮ই মার্চ, ১৯৮২ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন সেইজন্য এই সভা তাঁহাকে আন্তরিক ধন্যবাদজ্ঞাপন করিতেছে'।"

যাঁরা প্রস্তাবের পক্ষে তাঁরা বলুন, 'হ্যাঁ'।

আর যাঁরা প্রস্তাবের বিপক্ষে তাঁরা বলুন, 'না'।

ধ্বনিভোটে দেখা যাচ্ছে 'হ্যাঁ' পক্ষেই সমর্থন বেশী, 'হ্যাঁ' পক্ষেই সমর্থন বেশী। অতএব, মূল প্রস্তাবটি গৃহীত হ'ল।

সভার কাজ আগামীকাল ১২ই মার্চ, ১৯৮২ তারিখ, বেলা ১টা পর্যন্ত মুলতবী রইল।

**Adjournment**

**The House was then accordingly adjourned at 7-39 p.m. till 1 p.m. on Friday, the 12th March, 1982, at the Assembly House, Calcutta.**

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber, of the Assembly House, Calcutta, on Friday, the 12th March, 1982 at 1-00 p.m.

**Present**

Mr. Speaker (SHRI SYED ABUL MANSUR HABIBULLAH) in the Chair, 16 Ministers, 4 Ministers of State and 209 Members.

[1-00—1-10 p.m.]

আজ আমি সর্বশ্রী বিনোদবিহারী মাজি, নানুরাম রায়, কৃষ্ণদাস রায় এবং কাজী হাফিজুর রহমান, সামসুদ্দিন আহমেদ, এ কে এম হাসানউজ্জমান, বীরেন্দ্রকুমার মৈত্র, দেবপ্রসাদ সরকার এবং ডাঃ জয়নাল আবেদিন মহাশয়ের কাছ থেকে একটি করে মোট আটটি মুলতবী প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে ডাঃ মাজি বাঁকুড়া জেলায় চুরি, ডাকাতি, রাহাজানির ঘটনা বৃদ্ধি সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাবে শ্রীরায় পশ্চিমবাংলার গ্রাম-গঞ্জে ঘেরাও ও অত্যাচার সম্পর্কে, তৃতীয় প্রস্তাবে শ্রীরায় ও শ্রীরহমান মেদিনীপুর জেলার সবং থানায় জনৈক প্রধান শিক্ষিকাকে মারধোর ও শ্লীলতাহানি সম্পর্কে, চতুর্থ প্রস্তাবে শ্রীআহমেদ বাংলাদেশ সীমান্ত ও মালদহ জেলায় সমাজ-বিরোধীদের তৎপরতা সম্পর্কে, পঞ্চম প্রস্তাবে শ্রীহাসানউজ্জমান পশ্চিমবঙ্গে আইন-শৃংখলার অবনতি ইত্যাদি সম্পর্কে, ষষ্ঠ প্রস্তাবে শ্রীমৈত্র পশ্চিমবঙ্গের বিশেষতঃ উত্তরবঙ্গে বিদ্যুৎ সঙ্কট এবং সপ্তম প্রস্তাবে শ্রীসরকার প্রাথমিক স্তরে ইংরেজী ভাষা তুলে দেওয়ার সার্কুলার প্রত্যাহার সম্পর্কে এবং অষ্টম প্রস্তাবে ডাঃ আবেদিন কলকাতা পুলিশের গোয়েন্দা দপ্তরের ডাকাতি ও রাহা-জানি শাখার অফিসারের বিরুদ্ধে ডাকাতদের সঙ্গে যোগসাজসের অভিযোগ সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

মাননীয় সদস্যগণ উল্লিখিত সকল বিষয়ই আজকের বাজেট বক্তৃতায় আলোচনা করার সুযোগ পাবেন।

তাই আমি সবকটি প্রস্তাবেই আমার অসম্মতি জানাচ্ছি।

তবে প্রত্যেক রাজনৈতিক দলের একজন করে সদস্য সংশোধিত প্রস্তাবগুলি সভায় পাঠ করতে পারেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৃথিবীতে এইরকম ঘটনা কখনো ঘটেনি...(নয়েজ) কোনদিন এইরকম ঘটনা দেখিনি। কলকাতার ব্যাঙ্ক ডাকাতির উৎস কোথায় আপনারা জানেন? কলকাতার ব্যাঙ্ক ডাকাতির জন্য আপনাদের লজ্জা হবার কথা। এর সঙ্গে জড়িত কলকাতার পুলিশ বিভাগ (নয়েজ)...মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি আপনি আমাকে সুযোগ দিয়েছেন। জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ মুলতবী থাকছে। বিষয়টি হলো কলকাতা পুলিশের গোয়েন্দা দপ্তরের ডাকাতি ও রাহাজানি শাখা (দক্ষিণ)

অফিসার ইনচার্জ শ্রীআশীষ মুখার্জীর বিরুদ্ধে ডাকাতির অভিযোগ। সংক্ষিপ্ত বিবরণ আজকে ১২-৩-৮২ তারিখের দৈনিক আনন্দবাজার পত্রিকার প্রথম পৃষ্ঠার প্রথম কলমে বক্স করে সংবাদ আকারে প্রকাশিত হয়েছে যে আশীষ মুখার্জী নামে জনৈক পুলিশ ইন্সপেক্টর ডাকাতের সঙ্গে যোগসাজসে শহর ও নানা জায়গায় ডাকাতি, রাহাজানি, সংগঠিত করে চলেছেন কিন্তু তিনি এখনো বহাল-তবিয়তে চাকরিতে নিযুক্ত আছেন এতবড় গুরুতর অভিযোগ থাকা সত্ত্বেও, এখনো পর্যন্ত তদন্ত শুরু করা হয়নি। এইদিকে ডাকাতি, রাহাজানি, ছিনতাই খুন, নারীধর্ষণ প্রভৃতি অপরাধের সংখ্যা ক্রমশঃ বেড়ে চলেছে। সরকার হয় পুলিশের মধ্যে দলীয় প্রভাব বৃদ্ধির জন্য কিংবা নির্বিকার। এই বিষয়ে জরুরী আলোচনার জন্য আমরা দাবী করছি।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** Discussion on the adjournment motion is not allowed. I have allowed to raise only.

এর মধ্যে সমস্ত কিছুই বলা আছে। আজকে বাজেট বক্তৃতায় আলোচনা করতে পারবেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** I should be allowed because it is a serious thing. Let the chief Minister come and make a statement. Let him come forward and contradict.

**শ্রীসুনীতি চট্টরাজ :** ডাকাতির বখরা নিয়ে পশ্চিমবাংলায় সি পি আই এম রাজত্ব করছে।

Let the Chief Minister come and make a statement in the House.

পুলিশ যেভাবে ডাকাতি করছে এর জন্য তাঁকে ক্ষমা চাইতে হবে। আমরা এতদিন বুঝতে পারিনি ডাকাতি এত বাড়ছে কি করে। এখন দেখছি সরষের মধ্যে ভূত। আপনার কাছে অনুরোধ মুখ্যমন্ত্রী হাউসে এসে একটা স্টেটমেণ্ট দিন এবং এটাকে কনট্রাডিক্ট করুন।

[1-10—1-20 p.m.]

স্যার, সরষের মধ্যে ভূত, পুলিশের যোগসাজসে ডাকাতিগুলি হচ্ছে এবং এর বখরা সি পি এম পাচ্ছে, আলিমুদ্দিন স্ট্রীট পাচ্ছে। চীফ মিনিষ্টার এর কনট্রাডিক্ট করুক।

(তুমুল হট্টগোল)

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনারা ব্যাঙ্ক ডাকাতির টাকার বখরা নিচ্ছেন। লেট দি চীফ মিনিষ্টার কাম এণ্ড মেক এ স্টেটমেণ্ট।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** আমি বলেছি চীফ মিনিষ্টারের সঙ্গে কথা বলে আজকে এই সম্বন্ধে খবর নিয়ে কালকে তিনি যেন স্টেটমেণ্ট দেন।

**শ্রীঅশোককুমার বোস :** মি: স্পীকার, স্যার, এই ঘটনা সম্পর্কে আপনি যখন অনুরোধ করেছেন তখন নিশ্চয়ই আপনার অনুরোধমত মুখ্যমন্ত্রীকে জানান এবং উনি যাতে কালকে একটা বিবৃতি দেন সেই সম্পর্কে ওঁকে বলব। আগামীকাল এই সম্পর্কে বিবৃতি দেওয়া হবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** এটা কি কথা? যতক্ষণ পর্যন্ত বিবৃতি না হয় ততক্ষণ হাউস চলবে না।

(তুমুল হট্টগোল)

**শ্রীঅশোককুমার বোস :** মি: স্পীকার, স্যার, আপনি যে বিষয়ে বলেছেন সে সম্পর্কে আমার বক্তব্য মাননীয় সদস্য হয়ত ঠিকমত শুনতে পাননি। আমি আবার বলছি, এই সম্পর্কে মুখ্যমন্ত্রীকে আমরা বলব, মুখ্যমন্ত্রী কাল নিশ্চয়ই এই বিষয়ে বিবৃতি দেবেন।

**শ্রীআবদুস সাত্তার :** মি: স্পীকার, স্যার, ডাঃ আবেদিন যে এ্যাডজার্নমেন্ট মোশান নিয়ে এসেছেন তার ফলে আপনি বলেছেন মুখ্যমন্ত্রী আগামীকাল এই সম্পর্কে একটা বিবৃতি দেবেন। কিন্তু প্রশ্ন হচ্ছে আজকে আনন্দবাজার পত্রিকার প্রথম পাতায় প্রধান যে অভিযোগ আছে এটা পুলিশ কমিশনার নিজেই স্বীকার করেছেন যে এই অফিসারদের ডাকাতদের সঙ্গে যোগসাজস আছে; এর সঙ্গে প্রশাসন জড়িত, এর সঙ্গে জ্যোতিবাবুর নাম জড়িত, এর সঙ্গে বামফ্রণ্ট জড়িত, এর সঙ্গে আমাদের পশ্চিমবঙ্গের সুনাম, দুর্নাম সব জড়িত। কাজেই আমার মনে হয় এই মুলতবী প্রস্তাব আলোচনার জন্য গ্রহণ করা হোক।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** স্যার, অন এ পয়েণ্ট অব প্রিভিলেজ। কালকে হাউস বন্ধ হবে এবং আমরা একটা চিঠি পেয়েছি তাতে দেখছি মুখ্যমন্ত্রী আমাদের নিমন্ত্রণ করেছেন ভোজসভায়। কালকে যে স্টেটমেণ্ট দেবেন বলেছেন সেটা যদি আজকে দেন তাহলে ভাল হয়। কারণ সেই স্টেটমেণ্টে যে উত্তপ্ত পরিবেশ সৃষ্টি হবে তার ফলে গ্রেট ইস্টার্ণ হোটেলে আর খাওয়া-দাওয়া হবে কিনা সন্দেহ। কাজেই অনুরোধ করছি আজকেই স্টেটমেণ্ট দেওয়া হোক। আনন্দবাজার পত্রিকায় যে খবর বেরিয়েছে তারপর মুখ্যমন্ত্রীর পদত্যাগ করা উচিত। কোন সভ্য রাজত্ব হলে এই অবস্থায় মুখ্যমন্ত্রী পদত্যাগ না করলে তাঁকে ঘাড় ধরে বার করে দিত। আজকে আমাদের গোয়েন্দা দপ্তরের যে অবস্থা তাতে এখানে শাসন বলে কিছু নেই। এত কোটি কোটি টাকা খরচ হচ্ছে ওই জোচ্চোর পোষার জন্য? গতকাল মুখ্যমন্ত্রী অনেক বড় বড় কথা এখানে বলেছেন। অন্য জায়গা হলে এই অবস্থায় বিধানসভা চলত না।

**ডাঃ বিনোদবিহারী মাজি :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত: তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল—"বাঁকুড়া জেলায় চুরি, ডাকাতি, রাহাজানির ঘটনা বৃদ্ধি"। বাঁকুড়া জেলায় বিশেষত: দক্ষিণ-পশ্চিম বাঁকুড়ায় সম্প্রতি চুরি, ডাকাতি ও রাহাজানি ব্যাপকহারে বেড়েছে। প্রায় প্রতি রাত্রে চুরি, ডাকাতি হচ্ছে। গত কয়েকদিনের মধ্যে দুবরাজপুর, ব্রাহ্মনডিহা, গেড়োড়ি, পুরুলিয়া, দীঘি, আড়কামা প্রভৃতি বিভিন্ন গ্রামে ডাকাতি হয়ে গেছে। প্রকাশ্য দিবালোকে বাঁকুড়া স্টেট ব্যাঙ্কে ১৫000 টাকা ছিনতাই হয়েছে। আজ পর্যন্ত কোন লোক ধরা পড়েনি। উক্ত

ডাকাতিতে ব্যাপকহারে বোমা এমনকি বন্দুকও ব্যবহার করা হচ্ছে। পুলিশের নিষ্ক্রিয় জন্য পল্লীগ্রামের মানুষ ভীত-সন্ত্রস্ত। অবস্থাপন্ন লোকেরা গ্রাম ছেড়ে শহরে চলে যাচ্ছে। আ ও শৃংখলা বলে কিছু নেই, সর্বত্র নৈরাজ্য। উক্ত পরিস্থিতি সম্বন্ধে আলোচনার জন্য আজক সভা মুলতবী রাখা হউক।

**শ্রীনানুরাম রায়ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দি বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল- "পশ্চিমবাংলার গ্রাম-গঞ্জে ঘেরাও ও অত্যাচার"। পশ্চিমবাংলার গ্রাম-গঞ্জে ঘেরাও, অত্যাচার নিত্য বেড়ে চলেছে। বন্ধকী নিয়ে, মজুরী আন্দোলন, ধর্ষণ, খুন, ডাকাতি, রাহাজানি নিত্য বেড়ে চলেছে। প্রশাসন অচল। মানুষ সাধারণ ন্যায়বিচার থেকে বঞ্চিত। জোর করে ঘেরাও ক মারধোর ও জুলুম চালানো হচ্ছে। বহু ব্যক্তি গৃহহারা। চোখের জলের বদলে রক্ত ঝরছে এই কারণে সভা মুলতবী রাখিয়া আলোচনা করা হউক।

**শ্রীদেবীপ্রসাদ বসুঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য জয়নাল আবেদিনসাহে এখানে একটি গুরুত্বপূর্ণ অভিযোগ তুলেছেন যে অভিযোগটি আজ আনন্দবাজার পত্রিকা বেরিয়েছে।

**মিঃ স্পীকারঃ** আমি এখন অন্য প্রোগ্রাম নিয়েছি কাজেই আপনি বসুন।

**শ্রীদেবীপ্রসাদ বসুঃ** স্যার, আনন্দবাজার পত্রিকায় ফল্‌স রিপোর্ট বেরোয় নি। ওই অফিসারের শোবার ঘরে শ্রীমতী ইন্দিরা গান্ধীর একখানা ফটো আছে। এই অফিসারটি প্রতিদিন সেই ফটোতে জবাফুলের মালা এবং রক্তচন্দন লাগিয়ে তবে ডিউটিতে যান।

[1-20—1-30 p.m.]

**শ্রীসুনীতি চট্টরাজঃ** অন এ পয়েণ্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য এইমাত্র যেকথা বললেন, আমি তার উত্তরে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি, ডাকাতরা ডাকাতি করার আগে মা কালীর পুজো করে যান, তাতে মা কালীর কোন ক্ষতি হয় না, তিনি ছোট হন না, ওঁরা ইন্দিরা গান্ধীর মর্ম বুঝলেন না কিন্তু ইন্দিরা গান্ধীকে প্রণাম করলে ইন্দিরা গান্ধী ছোট হন না।

**শ্রীরজনীকান্ত দোলুইঃ** স্যার, ওঁর সঙ্গে সদস্যের যাতায়াত আছে, প্রতিদিন উনি সেখানে যান, আপনি স্যার, ব্যবস্থা নিন।

**শ্রীকৃষ্ণদাস রায়ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল—মেদিনীপুর জেলার সবং থানার অন্তর্গত মাসুমপুর রিয়াসাক বালিকা বিদ্যালয়ের প্রধানা শিক্ষিকা শ্রীমতী ছবি সিন্‌হা বিগত ১৯শে জানুয়ারী মঙ্গলবার ১১-১৫ মিঃ স্কুল খোলার পর একটি রাজনৈতিক দলভুক্ত কিছু ব্যক্তির নেতৃত্বে একটি সশস্ত্র মিছিল স্কুলের দিকে আসে। এই দেখে শ্রীমতী সিন্‌হা স্কুল বন্ধ করে দিয়ে ভয়ে পালিয়ে যেতে থাকেন। দুষ্কৃতকারীরা তাঁকে রাস্তাতেই ধরে ফেলে এবং প্রচণ্ড মারধোর করে। শুধু তাই নয় তাঁর শ্লীলতাহানির চেষ্টা করে। ফলে শ্রীমতী সিন্‌হা অজ্ঞান হয়ে

পড়েন। তাঁর সোনার রিং এবং চাবির গোছা খোয়া যায়। ব্যাপারটি গুরুত্বপূর্ণ। তাই সভার কাজকর্ম বন্ধ করে এ-বিষয়ের উপর জরুরী আলোচনা করা হউক।

**শ্রীকাজি হাফিজুর রহমান :** স্যার, আপনি এতক্ষণ তো ছিনতাই, চুরি এবং ডাকাতির কথা শুনলেন, আমি অন্য কথা বলছি। জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল —মেদিনীপুর জেলার সবং থানার অন্তর্গত মাসুনপুর নিয়াসাক বালিকা বিদ্যালয়ের প্রধানা শিক্ষিকা শ্রীমতী ছবি সিন্‌হা বিগত ১৯শে জানুয়ারী মঙ্গলবার ১১-১৫ মিঃ স্কুল খোলার পর একটি রাজনৈতিক দলভুক্ত কিছু ব্যক্তির নেতৃত্বে একটি সশস্ত্র মিছিল স্কুলের দিকে আসে। এই দেখে শ্রীমতী সিন্‌হা স্কুল বন্ধ করে দিয়ে ভয়ে পালিয়ে যেতে থাকেন। দুষ্কৃতকারীরা তাঁকে রাস্তাতেই ধরে ফেলে এবং প্রচণ্ড মারধোর করে। শুধু তাই নয় তাঁর শ্লীলতাহানির চেষ্টা করে। ফলে শ্রীমতী সিন্‌হা অজ্ঞান হয়ে পড়েন। তাঁর সোনার রিং এবং চাবির গোছা খোয়া যায়। ব্যাপারটি গুরুত্বপূর্ণ। তাই সভার কাজকর্ম বন্ধ করে এ-বিষয়ের উপর জরুরী আলোচনা করা হউক।

**Shri Shamsuddin Ahmed :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,—

The activities of the notorious anti-socials, sometimes with Naxalite colour, sometimes bearing the banner of other left political parties, have been gaining throughout the State of West Bengal.

These activities are being increased in the border areas of this State and Bangladesh in various forms and same is taking a dangerous shape to disturb the integrity of the nation. The Left Front Government is not taking steps to check this dangerous trend. These activities are also found in the border areas of Malda District.

স্যার, এটা একটা নতুন জিনিস। এরা সব বিভিন্ন পার্টির শ্লোগান দিয়ে এইসব কাজ করছে। পুলিশ গেলে তারা সি পি এম-এর ফ্ল্যাগ দেখাচ্ছে। এবং সি পি এম-রা এইসব প্রশ্রয় দিচ্ছে। তারা সব বাইরের সঙ্গে যোগাযোগ চালাচ্ছে। এটা খুবই মারাত্মক। এখনই এই বিষয়ে ব্যবস্থা নেওয়া দরকার।

**শ্রীএ কে এম হাসানুজ্জমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হোল :—পশ্চিমবঙ্গে আইন-শৃংখলার অবনতি ইত্যাদি। পশ্চিমবঙ্গের সর্বত্র আইন-শৃংখলার অবনতি হয়েছে। খুন চুরি ডাকাতি ব্যাঙ্ক ডাকাতি ছিনতাই অহরহ হচ্ছে। গ্রামাঞ্চলে প্রতি রাত্রেই ডাকাতি। গ্রামাঞ্চলের মানুষ আতঙ্কে বাস করছে। পুলিশ প্রশাসন পরিপূর্ণভাবে নিষ্ক্রিয়। ধর্মীয় অধিকার ক্ষুণ্ণ। গত ইদোজ্জোহার সময় অনেক জায়গায় কোরবানী পর্যন্ত হতে পারেনি। শিক্ষার স্বাধিকার সম্পূর্ণ বিধ্বস্ত। মাদ্রাসা শিক্ষাব্যবস্থাও বিপর্যস্ত। মাদ্রাসা শিক্ষার মূল ভিত্তিকে নড়িয়ে দেওয়ার চক্রান্ত হচ্ছে। বেকারী দিনের পর দিন বাড়ছে। শিল্প ও কৃষিতে উন্নতি হয়নি। সংখ্যালঘুদের প্রতি দেওয়া প্রতিশ্রুতিও সরকার

পালন করেন নি। বামফ্রন্টের ছত্রিশ দফা কর্মসূচীর ৩৩(ক) ধারা রূপায়িত হয়নি। সংখ্যালঘু কমিশন গঠনের প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও এখনও পর্যন্ত তা রক্ষিত হয়নি। সরকারী চাকুরীতে সংখ্যালঘুদের প্রতিনিধিত্ব নিতান্ত অপ্রতুল। এই পরিপ্রেক্ষিতে ওয়েষ্ট বেঙ্গল রিজার্ভেসন অব ভ্যাকানসিস বিল ১৯৭৭ বিধানসভায় আমি পেশ করেছিলাম। কিন্তু দুঃখের বিষয় উক্ত বিল বিধানসভায় বিবেচিত হওয়ার সুযোগ পেল না। এই বিষয়ে সভার কাজ মুলতবী রেখে আলোচনা করা দরকার।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হোল:—পশ্চিমবঙ্গে বিশেষতঃ উত্তরবঙ্গে বিদ্যুৎ সঙ্কট। পশ্চিমবঙ্গের বিদ্যুৎ সঙ্কট আজ সর্বজনবিদিত। কিন্তু উত্তরবঙ্গের বিদ্যুৎ সঙ্কট সর্বাপেক্ষা ভয়াবহ। গত দুই বৎসর যাবৎ মালদহ জেলার কতকগুলি এলাকায় তার ও ট্রান্সফরমার চুরি যাওয়ায় চাষীরা চাষের জল পায় না। গত ১০ দিন যাবৎ উত্তর মালদহের হরিশ্চন্দ্রপুর থানার একটি এলাকা অন্ধকারে আছে। আবেদন-নিবেদন করে কোন ফল হয় না। বামফ্রন্টের আমলে উত্তরবঙ্গের ৫টি জেলায় নতুন কোন বিদ্যুৎ কেন্দ্র বসানো হয়নি। নতুন কোন গ্রামে আলো যায়নি। যে-সকল গ্রামে বা মাঠে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা ছিল সেই সকল এলাকা থেকে মাইলের পর মাইল তার এবং ট্রান্সফরমার চুরির ফলে সমাজের গরীব অবহেলিত উত্তরবঙ্গের চাষীরা বিদ্যুৎ সরবরাহ থেকে বঞ্চিত। ফলে চাষের পুরাতন পদ্ধতিতে ফিরে যেতে হচ্ছে। এই চুরির দায়িত্ব পুলিশ ইলেকট্রিসিটি বোর্ডের উপর চাপায়—ইলেকট্রিসিটি বোর্ড চাপায় পুলিশের উপর। উত্তরবঙ্গবাসীকে ফারাক্কা তাপবিদ্যুৎ কেন্দ্রের কথা বলা হচ্ছে। কিন্তু বর্তমান সরবরাহ ব্যবস্থার বিপর্যস্ত ভাব কাটানো আশু প্রয়োজন। সমস্যা অত্যন্ত জটিল—সভায় বিস্তৃত আলোচনা প্রয়োজন জনস্বার্থে। তাই এই আবেদন মুলতবী প্রস্তাব আকারে।

[1-30—1-40 p.m.]

**Shri Debaprosad Sarkar :**

জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হ'ল—

"প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দেওয়ার সার্কুলার প্রত্যাহার"।

এবছর ১৯৮২ থেকে প্রাথমিক স্তরে ইংরাজি পঠন-পাঠন নিষিদ্ধ করে এক সরকারী নির্দেশ জারি হয়েছে। এই নির্দেশ কার্যকর হলে এই রাজ্যের ভবিষ্যৎ নাগরিকরা মানসিক দিক থেকে পঙ্গু হয়ে যাবে। শিক্ষার স্বাধিকার হরণ, শিক্ষায় ভাষা ও সাহিত্যের অবমূল্যায়ন ঘটানো, সমগ্র শিক্ষা থেকে ইংরাজি তুলে দেওয়ার প্রথম পদক্ষেপ হিসাবে প্রাথমিক স্তরে ইংরাজি নিষিদ্ধ করা, এবং এর সাথে প্রাথমিক স্তরে 'পাশ-ফেল' তুলে দিয়ে "অটোমেটিক প্রমোশন" চালু করার সরকারী সিদ্ধান্ত রাজ্যের শিক্ষা-সংস্কৃতির ভিত্তিমূলে কুঠারাঘাত করবে। এই আঘাতে উন্নত জ্ঞান-বিজ্ঞান চর্চা, প্রতিযোগিতামূলক পরীক্ষা, চাকুরী এবং অন্য সব ক্ষেত্রে পিছিয়ে পড়বে আগামী দিনের প্রজন্ম। এরই পাশাপাশি ইংলিশ মিডিয়াম স্কুলগুলির স্বীকৃতি ও পৃষ্ঠপোষকতা এই রাজ্যে দুই শ্রেণীর নাগরিক সৃষ্টি করতে সাহায্য করবে—একদিকে মুষ্টিমেয়

সুবিধাভোগী বিত্তবান ঘরের ইংরাজি-জানা অন্যদিকে সুযোগের অভাবে ইংরাজি না-জানা। শুধু তাই না, সাম্প্রতিক এই সার্কুলার জারি হওয়ার পর বিভিন্ন প্রাথমিক বিদ্যালয় থেকে ছাত্রছাত্রী ছাড়িয়ে নিয়ে ইংলিশ মিডিয়াম স্কুলে ভর্তি করানো শুরু হয়েছে এবং যার ফলে বহু প্রাথমিক বিদ্যালয় বন্ধ হয়ে যাচ্ছে। এইভাবে প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দেওয়ার সিদ্ধান্ত এই রাজ্যে গণশিক্ষা প্রসারের পরিবর্তে গণশিক্ষাকে সঙ্কুচিত করতেই সাহায্য করছে। এককথায় শিক্ষাক্ষেত্রে উল্লিখিত পদক্ষেপসমূহ দেশের জ্ঞান-বিজ্ঞান ও মনুষ্যত্বের উপর চরম আঘাত হানতে সাহায্য করবে। অথচ এই ভাষা ও শিক্ষানীতি গ্রহণ করার পূর্বে অভিভাবক, শিক্ষক তথা আজীবন শিক্ষাব্রতী যাঁরা তাঁদের মতামত যাচাই না করে শুধুমাত্র সরকারী ক্ষমতাবলে প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়া হল। প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়ার সিদ্ধান্ত বাতিল এবং এই মর্মে সরকারী সার্কুলার প্রত্যাহারের প্রশ্নটি রাজ্যের আপামর মানুষের স্বার্থের সাথে ওতপ্রোতভাবে জড়িত। তাই সম্প্রতিকালের এমন একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর আলোচনার উদ্দেশ্যে আপাততঃ সভার কাজ মুলতবী রাখা হোক।

(গোলমাল)

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মন্ত্রীকে এই বিষয়ে বিবৃতি দিতে হবে, সার্কুলার প্রত্যাহার করতে হবে।

(গোলমাল)

**মিঃ স্পীকার ঃ** আপনি বসুন, এইভাবে হাউস চলতে পারে না।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** স্যার, এর বিরুদ্ধে যে জনমত গড়ে উঠেছে তার মর্যাদা দিতে হবে। সরকারের এই সার্কুলার প্রত্যাহার করতে হবে। মন্ত্রী এই বিষয়ে একটা বিবৃতি দেবেন, এই প্রতিশ্রুতি আমরা চাই।

**মিঃ স্পীকার ঃ** আপনি আর কতক্ষণ চালাবেন ? আপনি হাউস চালাতে দেবেন কিনা —আপনি বসুন।

## Calling Attention on matters of urgent public importance

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা :—

১। গ্রামাঞ্চলে রেশন কার্ড সরবরাহ বন্ধ—শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

২। বিচ্ছিন্নতাবাদী শক্তির কার্শিয়াং পলিটেকনিকে ভর্তির জন্য ইন্টারভিউ ভণ্ডুল—শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

৩। বিনা নোটিশে নর্থ বেঙ্গল ট্রান্সপোর্ট কর্পোরেশনের বাস চলাচল বন্ধ—শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

৪। জলপাইগুড়ি সরকারী ইঞ্জিনীয়ারিং কলেজে অচলাবস্থা—ডাঃ বিনোদবিহারী মাজি, শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

৫। কলিকাতা পুলিশের গোয়েন্দা বিভাগের সঙ্গে ডাকাতদের যোগসাজস—ডাঃ বিনোদবিহারী মাজি, শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

৬। গত মাধ্যমিক পরীক্ষায় অংকের প্রশ্নপত্রে গোলমাল—ডা: বিনোদবিহারী মাজি,

৭। গ্রামাঞ্চলে বন্দুকের লাইসেন্স না দেওয়ার সরকারী নির্দেশ—শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

৮। হরিপুর থানা এলাকাধীন এক বাড়ীতে তিনজন খুন হওয়ার ঘটনা—শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

৯। অর্থাভাবে সি এইচ সি ট্রেনিং বন্ধ—শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

১০। মালদহ জেলা স্কুল বোর্ড-এর অধীনে চাকুরী প্রদান—শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র,

১১। ফরাক্কা এন টি পি সি-তে চাকুরীতে নিয়োগ বন্ধ।

আমি কলিকাতা পুলিশের গোয়েন্দা বিভাগের সঙ্গে ডাকাতদের যোগসাজস বিষয়ের উপর ডা: বিনোদবিহারী মাজি, শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র কতৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রিমহোদয়, যদি সম্ভব হয়, ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি:**

Sir, this matter has already been accepted by you and the Chief Minister will make a Statement tomorrow on this issue.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা তো ঠিক হয়ে গেছে, কালকে চীফ মিনিষ্টার বিবৃতি দেবেন, আপনি অন্য একটা ইস্যু সিলেক্ট করুন।

**মি: স্পীকার:** আমি এই বিষয়টির সাথে শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র কর্তৃক আনীত "বিনা নোটিশে নর্থ বেঙ্গল ট্রান্সপোর্ট করপোরেশনের বাস চলাচল বন্ধ" বিষয়ের উপর একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

**শ্রীভবানী মুখার্জী:** কাল মন্ত্রী বিবৃতি দেবেন।

(নয়েজ)

[1-40—1-50 p.m.]

**শ্রীদেবপ্রসাদ সরকার:** স্যার, আমাদের বক্তব্য রাখতে দিন, এটা একটা গুরুতর বিষয়।

(নয়েজ)

**মি: স্পীকার:** হাউসের কাজ আপনি এইভাবে বন্ধ করতে পারেন না, সে অধিকার আপনার নেই। এই যদি করেন তাহলে আমাকে চরম পন্থা অবলম্বন করতে হবে।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** স্যার, মন্ত্রিমহাশয় কোন বিবৃতি দিলেন না এবং আপনিও আমাদের আলোচনার সুযোগ দিলেন না এর প্রতিবাদে আমরা সভাকক্ষ ত্যাগ করছি এবং বাইরে আমরা অবস্থান করবো, বিক্ষোভ জানাবো।

**(At this stage members of the S. U. C. I. walked out of the chamber.)**

**(Noise)**

## Mention Cases

**শ্রীআব্‌দুস সাত্তার :** মাননীয় স্পীকার মহাশয়, একটি জরুরী বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী ও অন্যান্য সভ্যদের দৃষ্টি আকর্ষণ করছি। এটা স্যার, প্রশাসনের একটি জঘন্যতম ঘটনা। স্যার, আজকের কাগজেই দেখেছেন লালবাজারের লক আপে শংকর উপাধ্যায়কে খুন করা হয়েছে। তাকে এমনভাবে মারা হয়েছে যে লক আপেই সে মারা গিয়েছে। আমরা জানি স্যার, গণতন্ত্রকে রক্ষা করার জন্য এই সরকার কোনরকম সিকিউরিটি এ্যাক্ট বা অন্য এ্যাক্ট এ্যাপ্লাই করছেন না। কিন্তু স্যার, আমি জিজ্ঞাসা করি, গণতন্ত্রে কোথায় আছে সে যদি ডাকাত হয় বা চোর হয় তাকে ধরে নিয়ে এসে লক আপের মধ্যে মেরে খুন করা হবে? শুধু তাই নয়, তার স্ত্রী অলকা উপাধ্যায়কে রাত্রিবেলায় ৯টার সময় উঠিয়ে নিয়ে আসা হয়েছে। তার স্ত্রী এখন কোথায় জানা যাচ্ছে না, তার গতিবিধি জানা নেই, তার আত্মীয়-স্বজনরা ছুটে বেড়াচ্ছে কিন্তু কোন খবর পাচ্ছে না, এমনকি ডেডবডি পর্যন্ত দেওয়া হচ্ছে না। গণতন্ত্রের নাম করে পুলিশের এইভাবে হত্যা করার চেয়ে আমার মনে হয় সিকিউরিটি এ্যাক্ট প্রয়োগ করা অনেক ভালো ছিল। পলিশের ইন্সপেক্টার রুনু গুহ, তিনি নাকি এইসব করেছেন, আমি জানিনা সত্য কিনা কিন্তু এই জিনিস হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার দাবী, এই যে লক আপের মধ্যে খুন করা হল বা হত্যা করা হল এর বিচার-বিভাগীয় তদন্ত হোক। স্যার, এটা শুধু একটি ঘটনাই নয়, এর আগে অনেক ঘটনা ঘটেছে যেখানে পুলিশ লক আপে খুন করেছে। আজকে স্যার, আনন্দবাজারে এই ঘটনাটি বেরিয়েছে। স্যার, সিকিউরিটি এ্যাক্ট প্রয়োগ করা হচ্ছে না, যা হচ্ছে সেটা হল ধর, মার আর খুন কর। আমি জিজ্ঞাসা করি এটাই কি বামপন্থীদের গণতন্ত্র? এটাই কি বামপন্থীদের আইন যে ধরে নিয়ে এসে তাকে খুন করতে হবে? আমি স্যার, আবার মুখ্যমন্ত্রী মহাশয়কে এবং তার চেলাচামুণ্ডা যাঁরা এখানে আছেন তাঁদের বলছি এটা দেখুন, এর বিচার-বিভাগীয় তদন্ত করুন।

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, এটা একটা সিরিয়াস ব্যাপার। লক আপে পিটিয়ে মারা হয়েছে এরকম ভয়াবহ ঘটনা কোথাও ঘটেনি। আমরা এর জবাব চাই—লেট দি চিফ মিনিষ্টার কাম হিয়ার।

(নয়েজ এ্যাণ্ড ইণ্টারাপসন্স)

স্যার, দেয়ার ইজ নো অর্ডার এ্যাণ্ড ডেকোরাম। উই ওয়াণ্ট এ জুডিসিয়াল এনকোয়ারী।

(নয়েজ এ্যাণ্ড ইণ্টারাপসন্স)

**শ্রীমাধবেন্দু মোহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরী বিষয়ের প্রতি পূর্ত-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার করিমপুর থানার নারায়ণপুর এলাকাটি একটি অবহেলিত এলাকা এবং সংখ্যালঘু অধ্যুষিত এলাকা। এই এলাকায় একটি কাঁচা রাস্তা আছে যার নাম হচ্ছে, হাগনাগারি-আমতলাঘাট। এই রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং সেইজন্য একে পাকা করবার জন্য ইতিপূর্বে সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। এই রাস্তাটি পাকা হলে ওই এলাকার মানুষের চলাচলের সুবিধা হবে এবং পার্শ্ববর্তী জেলা মুর্শিদাবাদের সঙ্গে যোগাযোগের উন্নতি হবে। কাজেই ওই এলাকার সর্বস্তরের মানুষের যে দাবী তার প্রতি দৃষ্টি দিন এই অনুরোধ আমি সরকারের কাছে রাখছি। আমি আশা করি ওই এলাকার মানুষের এই দাবীর প্রতি মর্যাদা দেওয়া হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকার পক্ষপাতদুষ্ট সরকার, দুর্নীতিপরায়ণ সরকার, দলবাজীর সরকার। স্যার, আমি একটা সীমান্ত জেলা থেকে এসেছি। আমরা জানি চোরাকারবার হবে বলে সীমান্ত জেলায় এই সরকারের নির্দেশে এখনও পর্যন্ত টেক্সটাইল লাইসেন্স দেওয়া হয় না। কিন্তু আশ্চর্যের বিষয় সেই নির্দেশ লংঘন করে কয়েক-জনকে কাপড়ের লাইসেন্স দেওয়া হয়েছে। যাদের এই লাইসেন্স দেওয়া হয়েছে আমি তাদের নামগুলি এখানে পড়ছি।

ওমপ্রকাশ খেমকা, লুনকারাম আগরওয়ালা, রমেশ বাজলা, সরোজ সিং, মণ্টু সরকার। স্যার,

I belong to a community which covers a cloth on the body of a dead person, but we find great difficulty in doing that because there is no Textile Licence there. Now we find that Textile Licences are given to the Marwaris and millionairess in exchange of party profit and party offer.

[1-50—2-00 p.m.]

**শ্রীঅনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। সারা ভারতবর্ষের বুকে আজকে গণতন্ত্র বিপন্ন। আমি এখানে মাথুর কমিশনের রিপোর্টটি উল্লেখ করছি। মাথুর কমিশন তার রিপোর্টে সুপ্রিম কোর্টকে দু'-ভাগে বিভক্ত করার কথা বলেছে। অর্থাৎ এই কাজ আজকে অলক্ষ্য থেকে করা হচ্ছে এবং এর দ্বারা গণতন্ত্রকে ধ্বংস করার চেষ্টা করা হচ্ছে। এইভাবে নতুন রাষ্ট্রপতি নির্বাচনকে কেন্দ্র করে সারা ভারতবর্ষে গণতন্ত্রের পরিবর্তে একনায়কতন্ত্র প্রতিষ্ঠা করার পথ তৈরী করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর দ্বারা ভারতবর্ষের গণতন্ত্র আজকে বিপন্ন হতে চলেছে। একে রোধ করবার জন্য পশ্চিমবাংলার তথা সারা ভারতবর্ষে প্রতিটি মানুষকে প্রতিবাদ করতে হবে।

(গোলমাল)

**অধ্যক্ষ মহোদয় ঃ** ওসব কথা এখানে বলে কি হবে?

**শ্রীহরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অন্য কোন রাজ্যের সংগে তুলনা-মূলক আলোচনার মধ্যে না গিয়ে শুধু পশ্চিমবাংলার একটি আইন-শৃংখলাঘটিত ঘটনার দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে, সাম্প্রতিককালে রাজনৈতিক দলের আশ্রিত পরিচয় দিয়ে বহু সমাজবিরোধী বিভিন্ন দোকানে এবং বিভিন্ন ধনী মানুষের গৃহে গিয়ে হানা দিচ্ছে এবং তাদের কাছ থেকে অর্থ চাইছে। যারা অর্থ দিয়ে দিচ্ছে তারা শান্তিতে বাস করছে, আর যে অর্থ দিতে চাইছে না তাকে নানাভাবে বিপদের মাঝখানে পড়তে হচ্ছে। এমনই একটা ঘটনা হাওড়ার ৬৬/এ, হাওড়া স্কুল রোডে ঘটেছে। ত্রিপলের কারখানা এবং ত্রিপলের গুদামের মালিক শ্রীরামনারায়ণ মিশ্রর কাছে কিছু সমাজবিরোধী গত ২২শে ফেব্রুয়ারী কোন একটি দলের পরিচয় দিয়ে উপস্থিত হয় এবং তাঁর কাছে মাসিক ৫০০ টাকা করে ভাতা দাবী করে, কিন্তু তিনি দিতে চান না। তখন তাঁকে ভয় দেখানো

হয় এবং শেষ পর্যন্ত তাঁর দোকান ও গুদামে আগুন দিয়ে সমস্ত পুড়িয়ে দেওয়া হয়। তারপরে তিনি পুলিশকে খবর দেন এবং গোলাবাড়ি থানা থেকে এ ব্যাপারে সন্দেহ করে কিছু সমাজবিরোধীকে গ্রেপ্তারও করা হয়। কিন্তু অকস্মাৎ কোনো রাজনৈতিক দলের নেতা গিয়ে ঐ সমস্ত সমাজবিরোধীদের মুক্ত করে আনেন। তারপর মুক্ত সমাজবিরোধীরা ঐ ব্যক্তির কাছে খোজ যাচ্ছেন আর তাঁকে শাসাচ্ছেন এর জন্য যদি কোর্ট থেকে বা থানা থেকে কেস উইথড্র করা না হয় তাহলে খুন করে ফেলবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি, ১ জন খুন হলে কিম্বা ২ জন খুন হলে তুলনামূলক বিচারে অন্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলায় খুনের সংখ্যা কম থাকবে কিন্তু যে মানুষ নিহত হবে সেই মানুষ তার বাবা পরলোকে কোন সান্ত্বনা পাবে না। স্বামী যদি নিহত হয় তাঁর স্ত্রীর সিঁথির সিঁদুর ফিরে আসবে না। সেইজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং জানাতে চাইছি এই সন্ত্রাসের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন এবং নিরাপত্তার বিধান করুন।

**Shri Ramzan Ali** : Mr. Speaker Sir, I want to draw the kind attention of Honourable Minister for Public Works (Roads) Department for operating the construction of Kanki Goagao Road via Chakaria which has received the administrative approval. Sir, some of the Cabinet Ministers are well-acquainted with the maladies and miseries of the people of Chakaria and they have also visited the area. Sir, I therefore, request the Honourable Minister concerned to operate construction of Kanki Goagao Road via Chakaria immediately for the convenience of the border population. This road will link N.H. 31 and will run right upto Bangladesh border. This is the only connecting road for the people living in the border areas and unless it is constructed immediately the poor peasantry will suffer much and they will not be able to bring their output in the market for sale.

Thank you.

**শ্রীপঞ্চানন দিগপতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা খানাকুলে ২টি ব্লক আছে এবং সেই ২টি ব্লকে ২ জন বি ডি ও আছেন। কিন্তু গত কয়েকমাস যাবৎ সেখানকার সমাজবিরোধী এবং পঞ্চায়েতের লোকের দ্বারা তাঁরা বিতাড়িত হয়েছেন। তাঁদেরকে মারধোর করা হয়েছে এবং এর ফলে সেখানে কোন বি ডি ও থাকছেন না। ২নং ব্লকের বি ডি ও পালিয়ে গেছেন এবং পালিয়ে গিয়ে এস ডি ও-র কাছে সেল্টার নিয়েছেন। আর ১ নং বি ডি ও একেবারে চলে গেছেন। ১ নং ব্লক অফিসে একজন ব্লক অফিসারকে প্রক্সি দিয়ে বি ডি ও কাজ চালাচ্ছেন। সেখানে যাতে শান্তি-শৃংখলা বজায় রেখে সুষ্ঠুভাবে কাজ চলে এবং উপযুক্ত বি ডি ও যাতে সেখানে পোষ্টিং হয় তার জন্য আমি আপনার মাধ্যমে এই বিষয়ের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীবিমলানন্দ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জন-নিরাপত্তার পক্ষে গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করছি। শান্তিপুর থানার মুসলিম গ্রামে সাহেবডাঙার কাছে কিছু সাধারণ সম্পত্তি আছে। সেই সম্পত্তির একটি বিরোধকে কেন্দ্র করে সেখানকার একদল সমাজবিরোধী তারা কিছু নিজেদের কংগ্রেস দলের লোক বলে, তাদের নেতা ছিল একসময়ে

নকশাল, তারপর এ্যানটি-নকশাল, তারপর কংগ্রেস আর এখন ইন্দিরা কংগ্রেস,—তাদের সাঙ্গ-পাঙ্গরা ডাকাতির সঙ্গে যুক্ত এবং বাংলাদেশের সঙ্গে (স্মাগলিং অর্থাৎ চোরাচালানের ব্যাপার আছে)—তারা গণ্ডগোল সৃষ্টি করে। সাধারণ সম্পত্তিকে কেন্দ্র করে একটা বিরোধ হয় এবং তার জন্য একটা মীমাংসার তারিখ দেওয়া হয়। কিন্তু যেদিন মীমাংসার তারিখ ছিল সেইদিন সেই সম্পত্তির একটা পুকুরে জোর করে মাছ ধরতে যায় এবং এর ফলে অন্য আর একটি পাড়ার লোকেরা প্রতিবাদ করতে গিয়ে লাঠিসোটা, মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে তাদেরকে আক্রমণ করা হয় এবং এর দ্বারা ১ জনকে খুন করা হয়, ২ জনকে সাংঘাতিকভাবে জখম করে। তার মধ্যে একজন থানার লক আপে মারা যায়। এই ঘটনার পর নকশাল দমন করবার জন্য পুলিশ পিকেট বসানো হয়েছিল।

[2-00—2-10 p.m.]

নকশাল দমনের নাম করে পুলিশ পিকেটিংয়ের ব্যবস্থা করা হয়েছে। সাধারণভাবে গ্রামের নিরাপত্তার জন্য সকলে পুলিশকে ডেকে এনেছিল। কিন্তু এই সমস্ত সমাজবিরোধীরা পুলিশের সংগে সহযোগিতা নিয়ে সেই গ্রামের যে অংশের মানুষ তারা গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন করেছে, সেখানকার সম্পত্তি ঠিকমত সাধারণ মানুষের কাজে লাগে সেই দাবী করেছিলেন। কিন্তু সেটা তাদের বিরুদ্ধে গেল এবং নকশালীদের নাম করে তাদের উপর আক্রমণ শুরু হয়ে গেল এবং পুলিশের সামনে পুলিশ পিকেট থাকতে থাকতে এই ঘটনা ঘটল এবং আজও তা চলছে। আমি অবশ্য স্থানীয় প্রশাসন এবং স্থানীয় পুলিশের যোগসাজসে মীমাংসার চেষ্টা করি। কিন্তু দেখা গেল একটা পাড়ার সমস্ত মানুষ ২/৪ জন বৃদ্ধ-বৃদ্ধা ছাড়া সকলেই গ্রাম ছেড়ে পালাতে বাধ্য হল। আমরা অবশ্য বামফ্রণ্ট দলগুলি সেখানে সভা করে এই সমস্ত মানুষদের পুনর্বাসন দিয়েছিলাম কিন্তু তারপরও পুলিশের সহযোগিতা নিয়ে তারা রিপোর্ট করেছে, এস ডি ও'র কাছ থেকে পেলাম যে দুটি মাত্র পরিবার পালিয়েছিল। কিন্তু কার্যতঃ সমস্ত গ্রামের ২/৪ জন বৃদ্ধ-বৃদ্ধা ছাড়া সবাই পালিয়েছিল। যারা সৎ রাজনীতিতে বিশ্বাস করে, সেই নকশালপন্থীদের কথা বলছি, তাদের বাহাদুরপুর, হরিপুর, ছোট গিয়াসপুর থেকে পালাতে হয়েছিল। মুখ্যমন্ত্রী এবং ডি এমের নজরে আনার ফলে এই ঘটনা একটু কমেছিল কিন্তু আজ পর্যন্ত মাঝে মাঝে ওরা গিয়ে যাদের কথা বললাম, সমাজবিরোধী কংগ্রেস নামে পরিচিত তারা বলে পুলিশ আমাদের সহযোগিতা করছে, আমরা বামপন্থীদের গ্রেপ্তার করাব। গ্রামের সব ইয়ং ছেলেরা গ্রাম ছেড়ে পালাতে বাধ্য হচ্ছে। এটা মুখ্যমন্ত্রীর দৃষ্টিতে আনা হয়েছে এবং আমি সেজন্য একটা দরখাস্ত ইতিপূর্বে দিয়েছি। বামফ্রণ্টের রাজত্বে বামপন্থী দলের যদি এই অবস্থা হয় তাহলে কি হবে? এটা যাতে না হয় এবং সাধারণ মানুষের নিরাপত্তা রক্ষার জন্য আমি আবার এখানে উল্লেখ করলাম।

**শ্রীজন্মেজয় ওঝা :** মিঃ স্পীকার স্যার, কৃষ্ণনগর, রাণাঘাট এইসব জায়গায় কিছুদিন ধরে নকশালী তৎপরতা চলছিল। এবং এর ফলে কিছু খুনখারাপি হয়েছে। সেজন্য প্রশাসন যদি কিছু ব্যবস্থা নেন নিশ্চয় তা নিতে পারেন। আমাদের তাতে কিছু আপত্তি নেই, কিন্তু নকশালী দমনের নাম করে সাধারণ সৎ নাগরিকের হয়রাণি করা হয় সেটা কাম্য নয় এবং সেজন্য সন্দেহ করে কাউকে নিয়ে গিয়ে পুলিশ লক আপে মারপিট করবে এটা নিশ্চয় কোন গণতান্ত্রিক রাষ্ট্রের কাম্য নয়। কিন্তু তা হয়েছে। ওখানে নকশালী তৎপরতার নাম করে ওখানকার স্থানীয় পুলিশ

ই এক আর নকশালীদের চাইতেও বেশী সন্ত্রাস সৃষ্টি করেছে। যখন সন্ত্রাস এবং খুনখারাপি চলছিল তখন পুলিশ নিষ্ক্রিয় ছিল। কিন্তু তারপরে ব্যাপকভাবে সন্ত্রাস শুরু করে দিয়েছে এবং ওখানে শক্তিনগর, নতুনপাড়া, কালীনগর, দোগাছি, হাটবোয়ালিয়া, ঝিকটেপোতা, জালালখালি প্রভৃতি জায়গায় ধড়পাকড়, গালিগালাজ চলছে। পুলিশী সন্ত্রাসের ভয়ে অনেকে ঘর ছেড়ে পালিয়ে গিয়েছে। ওখানকার একজন জনপ্রিয় ডাক্তার রবি মুখার্জী তিনি একদিন তাঁর চেম্বারে বসে রোগী দেখছিলেন, ওঁরা তাঁকে সেখান থেকে নিয়ে এসে তারপর সারাদিন তাঁর উপর অত্যাচার করে সন্ধ্যার সময় তাঁকে ছেড়ে দেন। শনিবারে একজন গরীব রাজমিস্ত্রী আজিজমিয়া, তার ১০/১২ বছরের একটি কিশোর ছেলেকে নিয়ে হঠাৎ বেপাত্তা হয়ে যায়। ১০/১৫ দিন পরে তার খোঁজ পাওয়া গেল, তাকে একেবারে আহত করে দিয়েছিল এবং তার মা, বাপের সামনে মারপিট করেছিল। শুধু তাই নয় শক্তিনগরের কমলেশবাবু যার ফটোগ্রাফীর দোকান আছে তার ওপরও সন্ত্রাস চলেছে। আপনি মুখ্যমন্ত্রী মহাশয়কে বলুন। তিনি যেন এই ব্যাপারে একটি বিশেষ তদন্ত করেন ও নির্যাতন বন্ধ করেন। ব্যবস্থা তাঁরা নিশ্চয় নিতে পারেন, কিন্তু এইরকম সন্ত্রাস চলতে পারে না।

**শ্রীঅবিনাশ প্রামাণিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। শুধু মুখ্যমন্ত্রীর নয়, এই হাউসের মাননীয় সদস্যদের একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন ভারতবর্ষে যে রেল পরিচালিত হয় তা কোন রাজ্য সরকার পরিচালনা করে না, করে কেন্দ্রীয় সরকার। বিশেষ করে বর্তমানে ইন্দিরা সরকার। তাই এই রেল পরিচালনার ব্যাপারে এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। সেই অবস্থার দু'-একটা কথা দৃষ্টি আকর্ষণ করে আমি জানাতে চাই। আপনি জানেন যে রেল দুর্ঘটনা বেড়ে যাচ্ছে, রেলে ডাকাতি, ছিনতাই, রাহাজানি এ হল নিত্য-নৈমিত্তিক ঘটনা। দূরপাল্লার যাত্রিসাধারণের কোন নিরাপত্তার ব্যবস্থা নেই, তাদের ধন, মান, প্রাণের কোন নিরাপত্তা নেই। বিশেষ করে পশ্চিমবাংলার ইষ্টার্ণ রেলওয়েতে কোন নিরাপত্তা নেই। হাওড়া ডিভিশনের অবস্থার কথা আপনি জানেন। আপনাকে নিজে যেতে হয়েছে এই হাওড়ার ডিভিশন্যাল ম্যানেজারের কাছে। হাওড়া টু ব্যাণ্ডেলে ট্রেনের ব্যবস্থা যা ছিল স্বাধীনতার পূর্বে জনসংখ্যা বৃদ্ধির সাথে সাথে হাওড়া টু ব্যাণ্ডেলে সেই অবস্থাই চলছে। ব্যাণ্ডেল টু কাটোয়া এই লাইনে সবচেয়ে বড় দুর্ভোগ। আপনি জানেন এই লাইনের অবস্থা, এই লাইন দিয়ে আপনি বারে বারে যান। সেখানে কোন ইঞ্জিন থাকে না, ট্রেন সময়মত চলে না, নিত্যযাত্রীদের চরম দুর্ভোগ। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসন্তোষকুমার রাণা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে খাদ্যের খুব অভাব এবং চালের দাম বেড়ে যাওয়ার জন্য যে পরিস্থিতির উদ্ভব হয়েছে সেই পরিপ্রেক্ষিতে অবিলম্বে গ্রামাঞ্চলে পূর্ণ রেশন ব্যবস্থা চালু করার দাবিতে, ছোট এবং মাঝারি কৃষকদের সব-রকম ঋণ মকুব করার দাবিতে গরীব মানুষের জন্য কৃষক সমিতির নেতৃত্বে কিছু কৃষক এস-প্লানেড ইষ্টে অবস্থান করছে। আমি অনুরোধ করছি রাজ্য সরকারের পক্ষ থেকে কোন প্রতিনিধি তাদের সংগে যেন দেখা করেন এবং তাদের অভিযোগ এবং দাবি-দাওয়া শোনেন।

**শ্রীমনোরঞ্জন রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র কেশরামপুর পঞ্চায়েতে গত ২৬-৮-৮১ তারিখে রেজোলিউশান

হওয়া সত্ত্বেও সেখানে জাতীয় উন্নয়নের কর্মসূচীর টাকা পঞ্চায়েত সমিতির একটা ষ্ট্যাণ্ডিং কমিটির রেজোলিউশান ভায়োলেট করে সেখানকার পঞ্চায়েত সমিতি দিচ্ছে না। যার ফলে সেখানকার গ্রামাঞ্চলে ভাইরাসক্লিষ্ট এবং খরাক্লিষ্ট সমস্ত ক্ষেতমজুররা কোন কাজ পাচ্ছে না। সেজন্য ঐ সমস্ত মানুষদের একটা অসহায় অবস্থার সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে এই বিষয়ে দৃষ্টি দেওয়ার জন্য মাননীয় পঞ্চায়েতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানে আইনসম্মতভাবে এবং সুষ্ঠুভাবে কাজ পরিচালনা করার ব্যবস্থা গ্রহণ করা হয়। তিনি যেন এদিকে দৃষ্টি দেন।

**শ্রীসুনির্মল পাইক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র খেজুরী একটা অনগ্রসর এলাকা। এখানে একশত শয্যাবিশিষ্ট একটা হাসপাতাল নির্মাণের প্রপোজাল দেওয়া হয়েছিল। এটি স্বাস্থ্যবিভাগের অনুমোদন লাভ করেছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী একটি চিঠিতে একথা আমাকে লিখেছেন যে এই হাসপাতাল কেবল স্বাস্থ্যের উন্নতির জন্য ব্যবহৃত হবে না, এটা স্বাস্থ্যনিবাসের জন্য কাজ করবে। এইরকম ধরনের কথা তিনি একটি চিঠিতে আমাকে লিখেছেন। এবং তিনি অর্থদপ্তরকে এ ব্যাপারে দেখাশুনার জন্য অনুরোধও জানিয়েছেন। কিন্তু এটি নির্মাণের জন্য প্রয়োজনীয় অর্থ এখনও পর্যন্ত পাওয়া গেল না। এটি একটি তপশিলী অধ্যুষিত এলাকা। তপশিলী উপজাতিদের উন্নয়নের জন্য পশ্চিমবঙ্গ তথা মেদিনীপুর জেলা থেকে প্রায় কোটি কোটি টাকা ফেরত চলে যাচ্ছে। তপশিলী এলাকার উন্নয়নের জন্য কিছু করতে গেলে, সেখানকার প্রস্তাব কার্যকরী করতে গেলে সেখান থেকে কোন সাড়া পাওয়া যাবে না এটা কিন্তু অত্যন্ত দুঃখের কথা। এইজন্য মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে তিনি যেন অবিলম্বে এই প্রপোজালকে বা গ্রামীণ হাসপাতালটি যেটি একশত শয্যাবিশিষ্ট, তা যেন মঞ্জুরীকরণের জন্য নির্দেশ দেন। আমি আপনার মাধ্যমে এই আবেদন জানাচ্ছি।

**শ্রীপতিতপাবন পাঠক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার বিরুদ্ধে একটি পরিকল্পিত ষড়যন্ত্রের কথা উল্লেখ করতে চাই। এ ব্যাপারে আমি এই হাউসে কয়েকবার বলেছি। হয়ত আপনিও এ ঘটনার কথা জানেন। গঙ্গার ধার দিয়ে গেলে দেখা যাবে যে কোথায় হাঁটুজল, আবার কোথাও মাত্র কোমর পরিমাণ জল আছে। মাননীয় সেচমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনিও এর আগে অনেকবার গঙ্গানদীতে বেশী জল পাওয়ার জন্য চেষ্টা করেছেন। দিল্লীর যে কর্ণধার আছেন, তিনি পরিকল্পিত একটি ষড়যন্ত্র করছেন এখানে জল যাতে উপযুক্ত মাত্রায় না আসে। কিন্তু এ ব্যাপারে আমাদের একটি পরিকল্পনা করতে হবে। আমি এ ব্যাপারে মাননীয় সেচমন্ত্রীকে নিবেদন করতে চাই যে তিনি যেন অবিলম্বে সমস্ত দিক ভালমত দেখে কেন্দ্রের এই চক্রান্তকে দূর করবার চেষ্টা করেন। এ বিষয়ে দলমতনির্বিশেষে আমাদের কারুরই দ্বিমত নেই।

**শ্রীঅজয়কুমার দে:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত মাননীয় পঞ্চায়েতমন্ত্রীর নিকট একটি বিশেষ দিকে দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সকলেই জানেন যে গ্রামে-গঞ্জে যে পঞ্চায়েতীরাজ ওরা সৃষ্টি করেছেন সেখানে কি ব্যাপকহারে চুরি হচ্ছে। আমার এলাকার তিরোল গ্রাম-পঞ্চায়েত প্রধান নুরুল ইসলাম ১৪ হাজার টাকা ডিফলকেশান করার জন্য বর্তমানে তিনি এনফোর্সমেণ্ট কেসে ঝুলছেন। তিনি সি পি এম দলের লোক। গৌরহাটি ২ নং ব্লকে সি পি এম-

এর ষষ্ঠী চ্যাটার্জী ১৮ হাজার টাকার ডিফলকেশান কেসে ঝুলছেন। হরিণখোলা গ্রাম-পঞ্চায়েতের সুশীল রায় মহাশয় ১৮ হাজার টাকা ডিফলকেশান করার ফলে এনফোর্সমেণ্ট কেসে ঝুলছেন— এঁরা সকলেই সি পি এম দলের সদস্য। অথচ এই গ্রাম-পঞ্চায়েতকে এখনও বাতিল করা হচ্ছে না। পঞ্চায়েতমন্ত্রী কিছুদিন আগে নিজেও স্বীকার করেছেন যে পঞ্চায়েতের মধ্যে দুর্নীতি রয়েছে। আমি সেজন্য দাবী রাখছি যে পঞ্চায়েতের যে অডিট রিপোর্ট আছে, সেই অডিট রিপোর্টটি এই সভায় পেশ করার ব্যবস্থা হোক এবং তা পেশ করলে গ্রামাঞ্চলে পঞ্চায়েত কিভাবে এই সমস্ত দুর্নীতিকে অন্যভাবে প্রতিপন্ন করার চেষ্টা করত তা বুঝতে পারা যাবে। গ্রামের মানুষের কাছে কত অসত্য কথা এবং কতবড় অবাস্তব কথা বলছেন সেটা প্রমাণিত হচ্ছে।

**শ্রীশ্যামল চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উল্টাডাঙ্গা অঞ্চলে গত কয়েকদিন ধরে সমাজবিরোধীদের একটা তাণ্ডব চলছে। এখানকার সমাজবিরোধীরা বোমা নিয়ে হামলা করছে। সিটু ইউনিয়ন অফিস পরশুদিন রাতে ভাঙে। স্বভাবতই সেখানকার মানুষ এবং শ্রমিক-কর্মচারীরা এর জন্য প্রচণ্ড প্রতিবাদ করে। কিন্তু দেখতে পাওয়া যাচ্ছে এখনো পর্যন্ত এর জন্য কোন ব্যবস্থা নেওয়া হয়নি। এবং কোন অপরাধী গ্রেপ্তার হয়নি। যারা আক্রমণ করছে তারা ইন্দিরা কংগ্রেস নয় কিন্তু আশ্চর্যের বিষয় যে আক্রমণ করবার পর যাবার সময়ে তেরঙ্গা ঝাণ্ডা নিয়ে ইন্দিরা কংগ্রেসের শ্লোগান দিতে দিতে যাচ্ছে। এইজন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে আবেদন করবো অনতিবিলম্বে এই এলাকায় যাতে শান্তি-শৃঙ্খলা ফিরে আসতে পারে এবং অপরাধী দমন করা হয় তার ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টি বলছি সেটা শুধু মুর্শিদাবাদ জেলার নয় সমগ্র পশ্চিমবঙ্গের। আপনি জানেন যে কেন্দ্রীয় সরকার সিমেণ্টের দাম বাড়িয়েছে। এই দাম বাড়ানোর ফলে সিমেণ্ট এত দুর্লভ হয়ে গেছে। সাধারণ মানুষ এবং সঙ্গে সঙ্গে আমাদের বণ্টন পদ্ধতি যেভাবে গ্রহণ করা হয়েছে তাতে করে সাধারণ মানুষ, নিম্ন-মধ্যবিত্ত লোকেদের সিমেণ্ট কেনা সম্ভব নয়। এইরকম অবস্থা চলছে এবং এর ফলে কাজের প্রচণ্ড ব্যাঘাত হচ্ছে। সেখানে হসপিটাল থেকে শুরু করে বিভিন্ন সরকারী কাজ সিমেণ্ট সরবরাহের অভাবে পিছিয়ে যাচ্ছে এবং ইঞ্জিনীয়ার, কনট্রাক্টররা কাজ করতে পারছেন না। এইজন্য আমি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই সিমেণ্ট চোরাপথে ব্যাপকভাবে ব্ল্যাকমার্কেটে পাওয়া যাচ্ছে এবং তার দাম প্রায় ৭০/৮০ টাকা। কিন্তু সরকারী কাজ যেগুলিতে সিমেণ্টের খুবই প্রয়োজন সেগুলিতে সিমেণ্ট পাওয়া যাচ্ছে না। আরেকটি কথা আমি বলছি শিক্ষা বিভাগ থেকে ইস্কুলগুলিকে টাকা দেওয়া হয় বিল্ডিং করার জন্য কিন্তু সিমেণ্ট নেই যার ফলে ইস্কুলগুলির কাজ হচ্ছে না। মাধ্যমিক ইস্কুলগুলি তৈরী হতে পারছে না। এই ব্যাপার শুধু মুর্শিদাবাদ জেলারই নয় সমগ্র পশ্চিমবাংলার। সেজন্য আমি অবিলম্বে এর ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রীরজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা মাত্র কয়েকদিন সময় পেলাম। পশ্চিমবাংলার আইন-শৃংখলা একদম ভেঙে পড়েছে কিন্তু এই নিয়ে স্পেশিফিক আলোচনা করার সময় পেলাম না। আজকে সভা আরম্ভ হবার সময়ে ডাঃ জয়নাল আবেদিন পশ্চিমবঙ্গে চুরি, ডাকাতি, রাহাজানি, নারীধর্ষণ ইত্যাদি ব্যাপার নিয়ে বলবার সময় গোয়েন্দা বিভাগের ইন্সপেক্টর

শ্রীআশীষ মুখার্জীর কথা বললেন। এটা খুবই সাংঘাতিক কথা এবং এ ব্যাপারে একটা সেনসেশান ক্রিয়েট করছে।

[2-20—2-30 p.m.]

কলকাতার সাপ্তাহিক ডেমক্রেটিভ ফোরাম-এ হাওড়ার এস পি সুলতান সিং এক সাক্ষাৎকারে বলেছেন—

"In fact it was the police who are to blame since they are curiously averse to taking any strong measure that will preclude any further crime."

অর্থাৎ পুলিশ ইচ্ছা করে সমাজবিরোধীদের ধরছে না, নিষ্ক্রিয় রয়েছে, পুলিশের সঙ্গে সমাজবিরোধীদের একটা চক্রান্ত আছে।

তিনি আরও বলেছেন ৯৫ পার্সেণ্ট ক্রাইম দিনের বেলায় হয়।

"As such 95 percent of the crime is committed in daylight and 5 percent in the night."

এস পি এই কথা বলেছেন যে পুলিশের সঙ্গে সমাজবিরোধীদের চক্রান্ত আছে তখন পুলিশ-মন্ত্রী হিসাবে মুখ্যমন্ত্রীর পদত্যাগ করা উচিত। দক্ষ প্রশাসক হিসাবে মুখ্যমন্ত্রীর নাম অনেকে করেন, কিন্তু আমরা দেখছি প্রশাসক হিসাবে তিনি সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। তাঁর বিভাগে পুলিশে পুলিশে মারামারি হচ্ছে, পুলিশ ডাকাতির সঙ্গে জড়িত থাকছে। আশীষ মুখার্জী নিজেই ডাকাতির সঙ্গে জড়িত। পশ্চিমবাংলায় সবচেয়ে বেশী ডাকাতি হয়েছে—৩৯টি ব্যাংক ডাকাতি হয়েছে। এই যদি অবস্থা হয় তাহলে পশ্চিমবাংলায় আইন-শৃংখলা কোথা থেকে আসবে। যাঁদের হাতে আইন-শৃংখলা রক্ষার দায়িত্ব সেই পুলিশের সঙ্গেই ডাকাতের আঁতাত আছে। মুখ্যমন্ত্রী সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন, তাই তাঁর পদত্যাগ করা উচিত। এখনো তিন মাস সময় আছে তিনি পদত্যাগ করে দেখান যে তিনি সৎ, ন্যায় ও নিষ্ঠ।

**শ্রীসুনীতি চট্টরাজ:** স্যার, পশ্চিমবাংলায় প্রশাসন একেবারে ভেঙে পড়েছে। পুলিশ প্রশাসন বলতে কিছু নেই। ডাকাতি, রাহাজানি বেড়ে চলেছে এগুলিকে বন্ধ করবার ব্যাপারে পুলিশ তৎপর নয়। এঁদের শাসনক্ষমতায় লক্ষ্য করলাম ডিসিপ্লিন না থাকার জন্য, ট্রেড ইউনিয়ন করার জন্য পুলিশ উচ্ছৃঙ্খল হয়ে পড়েছে। এ্যান্টি-সোসালদের ধরা হচ্ছে না। একজন আলুর ব্যবসায়ী নিতাই ভুঁইয়াকে হাওড়া জেলার উদয়নারায়ণপুর থানায় একজন হোমগার্ড ধরে নিয়ে গেল। তিনি হচ্ছেন সি পি আই এম কমিটির একজন সভ্য। থানায় নিয়ে যাওয়ার পর তাঁকে পিটিয়ে পিটিয়ে হত্যা করা হলো। প্রথমে তাঁকে বলল আলুর ব্যবসা করছ যখন তখন আমাদের কমিশন দিতে হবে তাতে সে রাজী হলো না। তারপর তাঁকে হিসাব দিতে চাওয়ায় তাতেও সে রাজী হলো না। এর পর তাঁকে থানায় পিটিয়ে হত্যা করে গাছে টাঙিয়ে দেওয়া হলো। এর পরিবার-বর্গরা যখন পুলিশের বিরুদ্ধে কেস করতে গেল তখন তাঁদের উচ্ছেদ করার জন্য পুলিশ চেষ্টা করতে লাগল। পশ্চিমবাংলায় শাসন বলতে কিছু নেই, আইন-শৃংখলা বলতে কিছু নেই, শুধু জঙ্গলের রাজত্ব চলছে। এইরকম একজন নিরীহ মানুষকে থানায় নিয়ে গিয়ে লক আপে মেরেছে যে পুলিশ, তাদের বিরুদ্ধে ষ্টেপ নেওয়ার কোন ক্ষমতা আপনাদের নেই। তার একটা কারণ হচ্ছে পুলিশকে দিয়ে ডাকাতি করিয়ে তার একটা অংশ আপনারা নিচ্ছেন। তাই

আপনাকে অনুরোধ করছি আপনি একটা টিম করে দিন যারা তদন্ত করে ২৪ ঘণ্টার মধ্যে একটা রিপোর্ট দেবে। সেই রিপোর্টের ভিত্তিতে আপনি জ্যোতিবাবুকে বলবেন পদত্যাগ করতে এবং তবেই তাঁর শিক্ষা হবে।

You Jyoti Basu, you resign from the West Bengal Chief Ministership.

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** মি: স্পীকার, স্যার, ফলতা থানায় ছাত্র পরিষদের ছেলেরা বাস বাড়াবার দাবীতে কয়েকবার আন্দোলন করেছিল এবং সেই আন্দোলনে সেখানকার স্থানীয় এম এল এ-ও ছিলেন। ছাত্রদের সাধারণ দাবী ছিল যে সকালের দিকে বাসে অনেক ছেলে যেতে পারে না, এ্যাকসিডেণ্ট হয়ে দুটো ছেলে মারা গেছে, সেজন্য বাস বাড়াবার দাবীতে যেদিন ওখানে পথ অবরোধ করল সেদিন এস ডি ও, ডায়মণ্ডহারবার, এস ডি পি ও, ও সি, ফলতা এক পুলিশবাহিনী নিয়ে গিয়ে সেই সমস্ত নিরপরাধ স্কুল ছেলেদের উপর গুলি চালাল। তার ফলে ২ জন মারা গেল এবং মারা যাবার পর আমি মুখ্যমন্ত্রীর কাছে একটা মেমোর্যাণ্ডাম দিয়েছিলাম কয়েকটি দাবীতে। সেই দাবীর মধ্যে ছিল বিচার-বিভাগীয় তদন্ত করা হোক যেহেতু একজন আই পি এস অফিসার জড়িত, আর আমি চেয়েছিলাম বিচার-বিভাগীয় তদন্ত পেণ্ডিং থাকাকালীন যে-সমস্ত অফিসার ইনভলভড তাঁদের সাসপেণ্ড করা হোক। কিন্তু এতদিন হয়ে গেল দুর্ভাগ্যজনক যে ছাত্র পরিষদ কংগ্রেসের ছেলে মারা গেল বলে কি সরকারের নৈতিক দায়িত্ব ছিল না যে-সমস্ত অফিসার রেসপনসিবল ফর দি পার্টিকুলার অফেন্স তাদের সাসপেণ্ড করা? কিন্তু সেই এস ডি ও, এস ডি পি ও, ও সি, ফলতা কারোর বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আজকে যদি ওদের দলের একটা লোকের গায়ে গুলি লাগত তাহলে কি ওরা পুলিশকে ছেড়ে দিত? যেহেতু কংগ্রেস পাওয়ারে নেই সেজন্য কংগ্রেসের ছেলেরা গুলি খেয়েছে, তার জন্য কোন ব্যবস্থা নেই। যাই হোক একটা কথা আমি রাখতে চাই মানুষ খুন হয়েছে, সুতরাং আইনমাফিক এগজিকিউটিভ এনকোয়ারী করিয়েছি এটা যেন না হয়, এগজিকিউটিভ এনকোয়ারী ইজ নট দি মেন ক্রাইটেরিয়ান। সেজন্য আমার বক্তব্য ছিল হাইকোর্টের সিটিং জাজকে দিয়ে তদন্ত করা হোক এইগুলি সত্যই এক্সেস হয়েছে কিনা। তাই মুখ্যমন্ত্রীর কাছে দাবী নিরপরাধী ১২/১৪ বছরের ২ জন ছেলে পুলিশের গুলি খেয়ে মারা গেছে, এর সঙ্গে জড়িত অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করুন এবং বিচার-বিভাগীয় তদন্ত করা হোক।

**শ্রীকাজী হাফিজুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই সেটা হচ্ছে আমাদের ভগবানগোলা থানায় ২নং ব্লকে সোনাদা গ্রামে একটা মসজিদ এবং একটা কবরস্থান ভূমিসংস্কারের নামে ভূমি বণ্টন সমিতি অন্য লোকের কাছে বিলি করে দিয়েছে। এই কি মার্কসবাদী নীতির উদাহরণ যে এখানে কোন ধর্ম করা চলবে না? এই নিয়ে সেখানকার মানুষের মধ্যে একটা চাঞ্চল্যের সৃষ্টি হয়েছে। আমি ভূমিসংস্কার-মন্ত্রীর কাছে অনুরোধ করছি তিনি যেন এই ব্যাপারটা ভাল করে দেখেন এবং ভবিষ্যতে এইসব জিনিস যাতে আর না হয় তার জন্য যেন ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রীসামসুদ্দিন আমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি আমি এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি বিশেষ করে শিক্ষামন্ত্রীর। আপনি জানেন যে গত ২ বছর যাবৎ পশ্চিমবঙ্গের বেসরকারী কলেজের কর্মচারীরা সমস্ত অশিক্ষক কর্মচারীদের মত সমস্ত

কয়েকটি দাবীর ভিত্তিতে বহু আবেদন-নিবেদন করে আসছিলেন। ২রা জানুয়ারী তারিখে তাঁরা আন্দোলনের পথে নামতে বাধ্য হলেন বিশ্ববিদ্যালয় অশিক্ষক কর্মচারীদের অনুরূপ দাবীতে এবং তাঁরা একসঙ্গে উচ্চশিক্ষামন্ত্রীর কাছে দাবী জানালেন এবং উচ্চশিক্ষামন্ত্রী শম্ভু ঘোষ মহাশয় তাঁদের দাবী সঙ্গত বলে মেনে নেন। তাঁর প্রতিশ্রুতিতে এবং বিশেষ করে বামফ্রন্টের চেয়ারম্যান প্রমোদ দাশগুপ্ত মহাশয়ের প্রতিশ্রুতিতে তাঁরা ঐ আন্দোলন স্থগিত রেখেছিলেন। কিন্তু তাঁদের যে কথা দেওয়া হয়ছিল সেটা পালন না করায় এমন একটা অবস্থা রূপ নিতে যাচ্ছে যে আগামী ১৫ তারিখ থেকে একসঙ্গে বেসরকারী কলেজ এবং স্পনসার্ড কলেজ লাগাতার ধর্মঘটের ডাক দিয়েছে।

[ 2-30—2-40 p.m. ]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীকে জানাতে চাই সেখানে যদি লাগাতার ধর্মঘট হয়, তাহলে শিক্ষাজগতে কিন্তু দারুণ অরাজকতা এবং বিশৃংখলার সৃষ্টি হবে। শিক্ষামন্ত্রী মহাশয় স্বয়ং এবং চেয়ারম্যান মিঃ দাশগুপ্ত প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও সেই প্রতিশ্রুতি ভঙ্গ করা হয়েছে এবং তারই প্রতিবাদে ১৫ মার্চ থেকে লাগাতার ধর্মঘটের কথা উঠেছে। একজন শিক্ষক হিসাবে আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে জানাতে চাই এমনিতেই যখন আইন-শৃংখলা বিঘ্নিত, লক আপের মধ্যে হত্যা এবং ডাকাতের সঙ্গে পুলিশ জড়িত ইত্যাদি ঘটনা ঘটেছে, সেই সময়ে যদি এই কলেজ কর্মচারীরাও আবার অসহযোগ আরম্ভ করেন, তাহলে মহা বিপদ হবে। কাজেই আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে বলছি—তাদের যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে, সেই অনুসারে আপনারা কাজ করুন। না হলে সর্বক্ষেত্রে যে আগুন জ্বলবে সেই আগুন আপনাদের দমকল বাহিনীর জলের মাধ্যমে নেভান যাবে না।

**শ্রীবীরেন বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিলিগুড়ি থানা হাজতে একজন ড্রাইভারকে পিটিয়ে মারা হয়েছে, সেই ঘটনার প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করছি। গত ২রা মার্চ রাত্রি ৯টার সময়ে জগদীশ রায় নামক একজন ট্রাক ড্রাইভার যখন শিলিগুড়ি থানার সামনে দিয়ে যাচ্ছিলেন তখন সে মাতাল এই অভিযোগ করে পুলিশ তাকে গ্রেপ্তার করে এবং থানা হাজতে নিয়ে যায়। থানা হাজতে দু'জন এ এস আই এবং একজন এস আই তাকে এমন নৃশংসভাবে প্রহার করে যে রাত্রি ৩টার সময়ে তিনি শিলিগুড়ি হাসপাতালে মারা যান। স্যার, আপনি জানেন এই পুলিশের একাংশ কিছুদিন থেকে জনমানসে বামফ্রন্টের ভাবমূর্তি কলুষিত করার জন্য সাধারণ মানুষের উপরে বল্গাহীন অত্যাচার চালিয়ে যাচ্ছে। আমি এই প্রসঙ্গে বলে রাখি এই জগদীশ রায় সিটু নিয়ন্ত্রিত বাস ড্রাইভার এসোসিয়েশনের সদস্য। তারপর দার্জিলিং জেলায় গণতান্ত্রিক যুব ফেডারেশনের সাধারণ সম্পাদক অশোক ভট্টাচার্য গত ২৬শে তারিখে শিলিগুড়ি শহরে একজন পথচারীর উপরে পুলিশের অত্যাচারের প্রতিবাদ করায় পুলিশ তাকে এমনভাবে প্রহার করে যে, তাঁর একটি হাতের তিন জায়গায় ফ্রাক্‌চার হয় এবং তিনি এখন মেডিক্যাল কলেজে রয়েছেন। আজকে এটা পরিষ্কার যে, এই বল্গাহীনদের পৈছনে কংগ্রেস-(আই) রয়েছে এবং তাদের মদত ছাড়া তারা এত সাহস পেত না যে আমাদের নেতৃস্থানীয় কর্মীদের গায়ে হাত দেয়। জনমানসে বামফ্রন্টের ভাবমূর্তি কলুষিত করবার যে চেষ্টা হচ্ছে, আমি সেদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রীধীরেন্দ্রনাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সাঁইথিয়া যেমন একটি ব্যবসা কেন্দ্র ঠিক তেমনি এই শহরে চোলাই মদ, পকেটমার এবং জুয়াখেলার একটা রাজত্ব সৃষ্টি হয়েছে। কিছুদিন পূর্বে পুলিশের তরফ থেকে এদের বিরুদ্ধে একটা অভিযান পরিচালনা করা হয় এবং এই পরিচালনায় অন্যান্যদের মধ্যে ৫ জন জুয়াখেলার আসামী ধরা পড়ে। এই ধরা পড়া আসামীদের মধ্যে একজন হচ্ছে ঐ জেলার বিশেষ একটি রাজনৈতিক দলের সভাপতির ভাই। এই পরিপ্রেক্ষিতে ১০০ জন লোক গিয়ে থানা ঘেরাও করে এবং এদের মুক্তি দাবী করে। জেলা প্রশাসন না শোনায় তাঁদের এই বলে শাসায় যে, আমরা ক্ষমতায় এলে এর ফল ভোগ করবে। গত ৩০শে জানুয়ারীর ষ্টেটসম্যান কাগজে এটা ভালভাবে ছাপা হয়েছে। এই বিশেষ রাজনৈতিক দলের নাম হচ্ছে কংগ্রেস-(আই) দল।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশেষ বিষয়ের প্রতি মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও বহুবার এ সম্বন্ধে বলেছি, কিন্তু কোন ফল হয়নি। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশন বলে একটা সরকারী সংস্থা আছে। প্রতি বছর আমরা এই সভা থেকে কয়েক কোটি টাকা তাদের ভরতুকি দিয়ে থাকি। কিন্তু উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কোচবিহার রাষ্ট্রীয় পরিবহনে পরিণত হয়ে গেছে। ভাল বাস হলে কোচবিহারে যাবে। এখানে সোল প্রোপ্রাইটার আমাদের রাষ্ট্রমন্ত্রী শিবেন চৌধুরী। তাঁকে বলেও কোন ফল হয় না। আর এই সমস্ত লোক যেন শিবেন চৌধুরীর জমিদারীর কর্মচারী, তাঁদের নিজেদের ইচ্ছামত বাস চালাবেন, কোন নিয়ম-শৃংখলা নাই, কোন সময়সূচী আছে বলে মনে হয় না। কমপ্লেন করেও কোন ফল হয় না। সেখানে নর্থ বেঙ্গল চাঁচলে যে একটা ডিপো আছে, সেখানে যে অফিসারকে পাঠানো হয়েছে তিনি শিবেন চৌধুরীর আশীর্বাদ-পুষ্ট লোক, কোন গাড়ী টাইমমত চালান না, ভরতুকি সম্বন্ধে আপত্তি করার বাস চলাচল বন্ধ করে দিয়েছেন, নর্থ বেঙ্গল ট্রান্সপোর্টের বাস তুলে নিয়েছেন, আর টি এ নতুন নতুন বাস দিচ্ছে, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট উঠে যাবার মত অবস্থা, এ ব্যাপারে বারবার দৃষ্টি আকর্ষণ করেছি, মাননীয় পরিবহনমন্ত্রী এ বিষয়ে একটু মাথা দিন।

**শ্রীনানুরাম রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা বিষয়ের প্রতি। কেন্দ্রীয় হারে দুর্মূল্যভাতা পশ্চিমবাংলার সরকারী কর্মচারীদের ৪/৫টি কিস্তি পাওনা হয়ে গেছে অনেকদিন ধরে। কিন্তু এ পর্যন্ত এ সম্বন্ধে কোন ব্যবস্থা নেওয়া হয়নি। এই ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হয়েছে জানতে চাই। বর্তমানে রাজ্য সরকারে কর্মরত কর্মচারীদের এল টি সি-এর ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা সে সম্বন্ধেও যদি বিধানসভায় বক্তব্য রাখেন তো ভাল হয়, কারণ কালই বিধানসভা বন্ধ হয়ে যাচ্ছে, তাই অর্থমন্ত্রীকে অনুরোধ করছি, তিনি এই দুটি বিষয়ে কতটা অগ্রসর হয়েছেন বিধান-সভায় বিবৃতি দিয়ে জানান।

**শ্রীহৃষিকেশ মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই। কারণ দেখলাম খবরের কাগজে পরশুদিন মাননীয় সদস্য সত্য বাপুলি মশার এখানে আমার কনষ্টিটিউয়েন্সীর একটা ঘটনার বিষয় বিকৃতভাবে উল্লেখ করে আমার প্রতি কটাক্ষ করেছেন। এবং তিনি সত্য ঘটনা চেপে গিয়েছেন। আমি এ সম্বন্ধে

বিধানসভাকে একটু অবহিত করতে চাই। আসল ঘটনা হচ্ছে ২৫শে ফেব্রুয়ারী তারিখে ইন্দু সাউ নামে এক ব্যক্তি মন্মথপুর গ্রামে তার ৬ বিঘা জমি বিক্রী করে দেয় অশোক মাইতি নামক এক মাষ্টারমশাইকে। এই বিক্রী করার পর তার হঠাৎ মনে হল—সেই জমি তার ফেরত চাই। তিনি আবেদন করলেন গ্রামপ্রধান, উপপ্রধান এবং পঞ্চায়েত সমিতির কাছে এবং একটা ফলস্ পঞ্চায়েতনামা নিয়ে গিয়ে উপস্থিত করলেন। তাঁরা সেই পঞ্চায়েতনামা ছিঁড়ে ফেলে দিলে, সেখান থেকে বিক্ষুব্ধ হয়ে গ্রামের মানুষের কাছে গেলেন, গ্রামের মানুষ তাকে চেনে এবং কেন চেনে সেটুকু একটু বলছি। গ্রামের লোক বললে টাকা নিয়ে এসে কথা বল, তখন কেস বিবেচনা করব। সে চলে গেল এবং ৫ টাকা জমা দেওয়া একটা ব্যাঙ্কের বইয়ে ৫ টাকার আগে একটা দুই বসিয়ে এবং পরে কয়েকটি শূন্য দিয়ে ২৫000 টাকার ব্যাঙ্ক বই গ্রামের লোককে শো করল। গ্রামের লোক বলল এসব বুঝি না ব্যাঙ্কে তোমার টাকা আছে কিনা।

[2-40—2-50 p.m.]

এই ইন্দু সাউ হচ্ছে এমন একটা ব্যক্তি যাকে আমি চিনতাম না, হঠাৎ দেখলাম তিনি একটি চিট ব্যাঙ্ক তৈরী করেছেন। এবং এইভাবে আমার এলাকার একটি মাস্টারের কাছ থেকে ১০ হাজার টাকা চিট করেছেন। এক সূত্রে তার সঙ্গে আমার পরিচয় হয়েছিল এবং ঐ ব্যাপারে তাঁর বিরুদ্ধে মামলা চলছে। কিছুদিন আগে বি ডি ও সেজে লেভি মকুব করে দেবো বলে ঘুষ নিয়েছিল এবং তার জন্যও কেস হয়েছে, মামলা চলছে। এই রকম তাঁর বিরুদ্ধে নানারকম অভিযোগ আছে এবং খুব কুখ্যাত ব্যক্তি। মাননীয় সদস্য সত্য বাপুলির দলের লোক। জানি না কেন তিনি এই রকম অসত্য কথা বললেন। একদিন গভীর রাতে গুণ্ডা ডাকাত ভাড়া করে নিয়ে এসে ঘরে প্রবেশ করে নারী লুণ্ঠন করেছে—শিশুপুত্রসহ। এবং নৌকায় গিয়ে মায়ের বুক থেকে শিশুকে নিয়ে জলে ফেলে দিয়েছে। এই ইন্দু সাউ একজন কুখ্যাত কংগ্রেস কর্মী। স্যার, আমি আপনার মাধ্যমে এই আবেদন করবো এই রকম অসত্য ভাষণ যারা করে বিশেষ ঐ সত্য বাপুলির দলের লোক, তাদের আপনি শাস্তি বিধান করার ব্যবস্থা করুন। আপনার হাতে আইনের অনেক ক্ষমতা আছে, আপনি পারেন এটা করতে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** Sir, on a personal explanation মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিধানসভায় অত্যন্ত দায়িত্ব নিয়েই এই কথা বলেছিলাম। যারা গ্রেপ্তার হয়েছে তাদের মধ্যে দু'জন সি পি এম-এর টিকিট নিয়ে পঞ্চায়েত সমিতিতে জিতেছে। যারা গ্রেপ্তার হয়েছে এবং যারা হাসপাতালে চিকিৎসিত হয়েছে, আপনি স্যার, খোঁজ নিয়ে দেখুন, এস পি-র থেকে খোঁজ নিন এবং আপনি তাদের আপনার ঘরে ডাকুন। দেখবেন সি পি এম-এর গুণ্ডারা এই কাজ করেছে এবং মাননীয় সদস্যেরও এতে সমর্থন আছে।

**শ্রীহৃষিকেশ মাইতি ঃ** আমি গতকালই সেখানে জনসভা করেছি এবং সেখানে দু'-তিন হাজার লোক হয়েছিল।

(গোলমাল)

**শ্রীসত্যরঞ্জন বাপুলি ঃ** গ্রামের লোকেরা আপনাকে তাড়া করেছিল।

**শ্রীনিখিল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রায় ১০/১২ হাজার স্বাস্থ্যদপ্তরের কর্মচারী Joint Council of the State Health employees তাদের একটা সমাবেশ এসেছে স্মারকলিপি প্রদান করতে। এখানে পূর্তমন্ত্রী উপস্থিত আছেন, তিনি এখন স্বাস্থ্যদপ্তর দেখাশুনা করেন। আমি তাঁকে অনুরোধ করছি তিনি যেন তাদের কাছ থেকে এই স্মারকলিপি গ্রহণ করবার ব্যবস্থা করেন।

**শ্রীধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের গ্রামাঞ্চলের মানুষদের কি দুরবস্থা চলছে সে বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন গ্রামবাংলার সাধারণ মানুষের চোখে ঘুম নেই। এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। এবং এই কথা আমরা বিভিন্নভাবে বলবার চেষ্টা করেছি। এই বামফ্রন্ট সরকারের মদতে সমাজবিরোধীরা চুরি, ডাকাতি ও বিভিন্ন সমাজবিরোধী কাজ করে চলেছে। এই কিছুদিন আগে আমাদের পশ্চিম দিনাজপুর জেলার কুসমণ্ডর নিটিহাটিতে গলাকাটা শুরু হয়েছিল।

আমরা এখানে আজকে চিৎকার করছি। আজকে আমার এলাকায় অন্য উপায়ে গণ-ডাকাতি, গণচুরি শুরু হয়েছে। বিগত মাসগুলোতে কুশমুণ্ডি থানার ৮/১০টি পরিবারে গণ-ডাকাতি হয়েছে। গত ফেব্রুয়ারী মাসে দ্বিতীয় সপ্তাহে আজ পর্যন্ত ৮/১০টি পরিবারে নৃশংস-ভাবে গণডাকাতি চলেছে। পশ্চিমবাংলার অন্যান্য অঞ্চলেও গণডাকাতি শুরু হয়েছে। আমরা একটা দুর্বিসহ অবস্থার মধ্যে রয়েছি। আইন-শৃঙ্খলা বলতে কিছু নেই। মানুষ রাত্রে ঘুমোতে পারছে না। আমার এলাকার কুশমুণ্ডি এবং তার আশেপাশের গ্রামবাসীরা নিদ্রাহীনভাবে আতঙ্কের মধ্যে দিন কাটাচ্ছে। স্থানীয় ও সি ও কাজ করছেন না। তাই আপনার মাধ্যমে এই গুরুতর বিষয়ে পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীবঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার নন্দীগ্রাম থানাতে গত স্বাধীনতার পর থেকে ৩৫ বছর পার হয়ে গেল কিন্তু কোন উন্নয়নমূলক কাজ হয়নি। সেই কারণে ওখানকার মানুষেরা অনেক আবেদন-নিবেদন করেছে। বর্তমানে প্রায় ২৫ হাজার মানুষের স্বাক্ষরিত একটি আবেদনপত্র মুখ্যমন্ত্রীর কাছে দেওয়া হয়েছে এবং বর্তমান গভর্ণর শ্রীভৈরবদত্ত পাণ্ডে মহাশয়ের কাছেও দেওয়া হয়েছে কিন্তু কোন ফল হয়নি। তার ফলে বাধ্য হয়ে তাঁরা আন্দোলনের পথে নেমেছেন। গত ৮ তারিখে ৫ হাজার মানুষ সেখানে এ্যারেস্ট হয়েছিল এবং আগামী ২২ তারিখে তারা আরও বড় আন্দোলনের পথে নামছে। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি এবং তাঁদের একটি আবেদনপত্র আপনার মাধ্যমে তাঁকে দিচ্ছি।

**শ্রীহাইচরণ মাজি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর প্রাথমিক এবং মাধ্যমিক, দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বিষয়টি হল বর্ধমান জেলার কেতুগ্রাম থানায় স্কুল পরিদর্শনের দুটি মণ্ডল আছে। ওখানে ৩৮৪ জন শিক্ষকতা করেন এবং তাঁদের কেতুগ্রাম থেকে কাটোয়াতে গিয়ে কাজ সারতে হয়, প্রায় ৩০/৪০ কিলোমিটার পথ। কেতুগ্রামের এক নম্বর এবং দু' নম্বর ব্লকে দুটি অফিস স্থানান্তরিত করার অর্ডার হয়েছে কিন্তু এখনও পর্যন্ত তা কার্যকরী হয়নি, সেজন্য আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর নিকট নিবেদন যে ঐ দুটি অফিস কেতুগ্রাম এক নম্বর ব্লকের কান্দরাতে এবং কেতুগ্রাম দু' নম্বর ব্লকের গঙ্গা-টিকুরিতে যেন স্থানান্তরিত করা হয়।

[2-50—3-00 p.m.]

**শ্রীআবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বহরমপুর থানার অন্তর্গত নাকড়াজোল গ্রামের কামাতুল্লা নামে এক ব্যক্তিকে বহরমপুর থানায় ধরে নিয়ে এসে রাত্রিবেলায় তার উপর অকথ্য অত্যাচার করেছে। তার উপর মারধোর করেছে, দাড়ি ছিঁড়ে উপড়ে ফেলেছে। ঐ লোকটি নকশাল ছিল, বছরখানেক ধরে সে সৎভাবে জীবনযাপন করছে। তার বিরুদ্ধে কোন সাজা হয়নি। সে নকশাল করত এই ব্যাপারে অভিযোগ ছিল। কিন্তু সে সৎ হয়ে গেছে, সৎভাবে জীবনযাপন করছে। আমার বক্তব্য হল তার যখন সাজা হয়নি, সৎভাবে জীবন-যাপন করছে তখন তার উপর কি কারণে অকথ্য অত্যাচার করা হল? আর যদি নকশাল হয়, বদমাশও হয় তাহলে তার দাড়ি ছিঁড়ে দেয় কোন্ অধিকারে? আমি বলছি বদমাশ ডাকাত হলেও তার দাড়ি ছিঁড়ে নেওয়ার কোন অধিকার নেই।

**Motion for extension of time for presentation of the Report of the Select Committee on the West Bengal Co-operative Bill, 1981**

The Chairman (Shri Bhakti Bhusan Mondal), Sir, I beg to move that the time for presentation of the Report of the Select Committee on the West Bengal Co-operative Societies Bill, 1981, be extended till the end of the next session.

**Presentation of the Report of the Committee on Public Accounts, 1980-82**

**Shri Amalendra Roy** : Sir, I beg to present the Reports of the Committee on Public Accounts, 1980-82, on the Appropriation and Finance Accounts for 1974-75, 1975-76, 1976-77 and 1977-78 and Reports of the Comptroller and Auditor-General of India for the years 1974-75, 1975-76, 1976-77 and 1977-78 (Civil) in respect of (1) Co-operation Department and (2) Labour Department.

GOVERNMENT BUSINESS

**Laying of Report**

**Report of the Comptroller and Auditor-General for the year 1978-79 (Commercial)**

**Dr. Ashok Mitra** : Mr. Speaker, Sir, I beg to lay the Report of the Comptroller and Auditor-General for the year 1978-79 (Commercial).

**Presentation of the Sixth Report of the Committee of Privileges**

**Mr. Deputy Speaker** : Mr. Speaker, Sir, I beg to present the Sixth Report of the Committee of Privileges of the West Bengal Legislative Assembly.

**Motion for a Vote on Account and Supplementary Estimates for the year 1981-82**

**মিঃ স্পীকার :** গত ১০ই মার্চ তারিখে ডঃ অশোক মিত্র মহাশয় ভোট অন এ্যাকাউণ্টসের প্রস্তাব উত্থাপন করেছেন। আমি প্রস্তাবের উপর ৩০টি সংশোধনী প্রস্তাব পেয়েছি। সংশোধনীগুলি বৈধ এবং উত্থাপন করা হয়েছে বলে ধরে নেওয়া হচ্ছে। এখন আমি অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবীগুলি উত্থাপন করতে অনুরোধ করছি। এই দুটিরই আলোচনা একসঙ্গে হবে সময় সংক্ষেপের জন্য। বিভিন্ন মন্ত্রীরা অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবী পেশ করবেন, আমরা ভেবেছিলাম রিসেসের পর এটা করবো, ওঁরা সেই হিসাবে সময় নিয়ে গিয়েছেন, এখন আগেই করার জন্য আমি অর্থমন্ত্রী মহাশয়কে ও অন্য মন্ত্রী যাঁরা উপস্থিত আছেন তাঁদের দাবীগুলি উত্থাপন করতে অনুরোধ জানাচ্ছি।

[3-00—3-50 p.m. including adjournment]

**Motion for Vote on Account**

**Dr. Ashok Mitra** : Sir, I beg to move that a sum not exceeding Rs. 5,23,83,74,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31st day of March, 1983, namely :—

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | A—GENERAL SERVICES | |
| | (a) Organs of State | |
| 1 | 211—State Legislatures ... ... ... ... | 28,00,000 |
| 3 | 213—Council of Ministers ... ... ... | 5,52,000 |
| 4 | 214—Administration of Justice ... ... ... | 2,20,00,000 |
| 5 | 215—Elections ... ... ... ... ... | 3,77,08,000 |
| | (b) Fiscal Services | |
| | (i) Collection of Taxes on Income and Expenditure | |
| 6 | 220—Collection of Taxes on Income and Expenditure | 13,25,000 |
| | (ii) Collection of Taxes on Property and Capital Transactions | |
| 7 | 229—Land Revenue ... ... ...<br>CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT<br>C—Capital Account of Economic Services<br>(a) Capital Account of General Economic Services<br>504—Capital Outlay on Other General Economic Services ... ... ... | 5,87,00,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | A—General Services | |
| | (b) Fiscal Services | |
| | (ii) Collection of Taxes on Property and Capital Transactions | |
| 8 | 230—Stamps and Registration ... ... | 1,20,00,000 |
| 9 | 235—Collection of Other Taxes on Property and Capital Transactions | 1,15,000 |
| | (iii) Collection of Taxes on Commodities and Services | |
| 10 | 239—State Excise ... ... ... ... | 1,15,00,000 |
| 11 | 240—Sales Tax ... ... ... ... ... | 1,05,00,000 |
| 12 | 241—Taxes on Vehicles ... ... ... ... | 19,00,000 |
| 13 | 245—Other Taxes and Duties on Commodities and Services ... ... ... ... ... | 68,25,000 |
| | (iv) Other Fiscal Services | |
| 14 | 247—Other Fiscal Services ... ... ... | 31,10,000 |
| | (c) Interest Payment and Servicing of Debt | |
| 16 | 249—Interest Payment ... ... ... ... | 25,01,000 |
| | (d) Administrative Services | |
| 18 | 252—Secretariate General Services ... ... | 1,70,00,000 |
| 19 | 253—District Administration .. ... ... | 1,75,00,000 |
| 20 | 254—Treasury and Accounts Administration ... | 88,50,000 |
| 21 | 255—Police ... ... ... ... ... | 25,25,00,000 |
| 22 | 256—Jails ... ... ... ... ... | 2,06,63,000 |
| 24 | 258—Stationery and Printing ... ... ... | 93,74,000 |
| 25 | 259—Public Works ... ... ... ...<br>(Public Works under Functional heads)<br>B—SOCIAL AND COMMUNITY SERVICES<br>277—Education (Sports) (Buildings) ... ...<br>277—Eudcation (Youth Welfare) (Buildings) ...<br>277—Education (Excluding Sports and Youth Welfare) (Buildings). ... ... ...<br>278—Art and Culture (Buildings) ... ... ...<br>280—Medical (Buildings) ... ... ...<br>281—Family Welfare (Buildings) ... ... ...<br>282—Public Health, Sanitation and Water Supply (Buildings)<br>283—Housing (Buildings) ... ... ...<br>287—Labour and Employment (Buildings) ... ...<br>288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and other Backward Classes, (Buildings)<br>295—Other Social and Community Services (Buildings) | |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | C—ECONOMIC SERVICES | |
| 25 | (a) Central Economic Services ... ...<br>304—Other General Economic Services (Buildings) ...<br>(b) Agriculture and Allied Services ... ...<br>305—Agriculture (Buildings) ... ... ...<br>300—Food (Buildings) ... ... ... ...<br>310—Animal Husbandry (Buildings) ... ...<br>311—Dairy Development (Buildings) ... ...<br>(c) Industry and Minerals ... ... ...<br>320—Industries (Excluding Closed and Sick Industries) (Buildings).<br>321—Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)<br>328—Mines and Minerals (Buildings) ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account ... ... ... ... ...<br>A—CAPITAL ACCOUNT OF GENERAL SERVICES<br>459—Capital Outlay on Public Works ... ...<br>(Capital Outlay on Public Works under Functional Heads) ... ... ... ... ...<br>B—Capital Account of Social and Community Services ... ... ... ... ...<br>477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings).<br>477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings).<br>477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings).<br>480—Capital Outlay on Medical (Buildings) ...<br>481—Capital Outlay on Family Welfare (Buildings) ...<br>482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings).<br>483—Capital Outlay on Housing (Buildings) ...<br>485—Capital Outlay on Information and Publicity (Buildings) ... ... ... ...<br>488—Capital Outlay on Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) (Buildings). | 14,33,39,000 |

| Demand Number<br>1 | Services and Purposes<br>2 | Sums not exceeding<br>3 |
|---|---|---|
| | | Rs. |
| 25 | 495—Capital Outlay on Other Social and Community Services (Buildings).<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services... ... ... ... ...<br>505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Buildings).<br>509—Capital Outlay on Food (Buildings).... ...<br>510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings).<br>511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings).<br>514—Capital Outlay on Community Development (Panchayat) (Buildings).<br>(C) Capital Account of Industry and Minerals<br>520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings).<br>521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings). | |
| | REVENUE ACCOUNT<br>A—General Services<br>(d) Administrative Services | |
| 26 | 260—Fire Protection and Control... ... ... | 1,25,00,000 |
| 27 | 265—Other Administrative Services... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account ... ... ... ... ...<br>(a) Capital Account of General Services ...<br>465—Capital Outlay on Stationery and Printing and Other Administrative Services. ... ... | 3,90,00,000 |
| | REVENUE ACCOUNT<br>(a) General Services<br>(e) Pensions and Miscellaneous General Services | |
| 28 | 266—Pensions and Other Retirement benefits ... | 5,85,46,000 |
| 30 | 268—Miscellaneous General Services ... ... | 77,93,000 |

| Demand Number 1 | Services and Purposes 2 | Sums not exceeding 3 |
|---|---|---|
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 31 | 276—Secretariat Social and Community Services ... | 60,95,000 |
| 32 | 277—Education (Sports)... ... ... ... | 1,27,59,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 33 | 277—Education (Youth Welfare) ... ... | 1,28,11,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 34 | 277—Education (Excluding Sports and Youth Welfare) ... ... ... ... ...<br>278—Art and Culture<br>Capital Expenditure Outside the Revenue Account<br>E—Capital Account of Social and Community Services<br>477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare).<br>F—Loans and Advances<br>677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare). | 1,18,76,58,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 35 | 279—Scientific Services and Research ... ... | 8,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 36 | 280—Medical<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services ... ... ... ... ...<br>480—Capital Outlay on Medical | 29,38,89,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and community Services | |
| 37 | 281—Family Welfare ... ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services<br>481—Capital Outlay on Family Welfare | 3,29,47,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 38 | 282—Public Health, Sanitation and Water Supply<br>F—Loans and Advances<br>682—Loans for Public Health, Sanitation and Water Supply | 13,71,28,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 39 | 283—Housing<br>Capital Expenditure Outside the Revenue ...<br>B—Capital Account of Social and Community Services<br>483—Capital Outlay on Housing ... ... ...<br>F—Loans and Advances<br>683—Loans for Housing .. ... ... ... | 4,21,69,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 40 | 284—Urban Development... ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services<br>484—Capital Outlay on Urban Development ...<br>F—Loans and Advances ... ... ...<br>684—Loans for Urban Development ... ... | 20,86,72,000 |

| Demand Number<br>1 | Services and Purposes<br>2 | Sums not exceeding<br>3 |
|---|---|---|
| | | Rs. |
| | **REVENUE ACCOUNT** | |
| | Social and Community Services | |
| 41 | 285—Information and Publicity ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services<br>485—Capital Outlay on Information and Publicity ...<br>F—Loans and Advances ... ... ...<br>685—Loans for Information and Publicity... ... | 1,55,61,000 |
| | **REVENUE ACCOUNT** | |
| | B—Social and Community Services | |
| 42 | 287—Labour and Employment ... ... ... | 1,75,55,000 |
| 43 | 288—Social Security and Welfare (Civil Supplies) . . | 13,20,000 |
| | **REVENUE ACCOUNT** | |
| | B—Social and Community Services | |
| 44 | 288—Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons) and Repatriates.<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services.<br>488—Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons)<br>F—Loans and Advances<br>688—Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons). | 2,80,78,000 |

| Demand Number 1 | Services and Purposes 2 | Sums not exceeding 3 |
|---|---|---|
| | | Rs. |
| | REVENUE ACCOUNT<br>B—Social and Community Services | |
| 45 | 288—Social Security and Welfare (Welfare of Schedule Castes Scheduled Tribes and Other Backward Classes)<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services<br>488—Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes).<br>F—Loans and Advances<br>688—Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes). | 8,30,56,000 |
| | REVENUE ACCOUNT<br>B—Social and Community Services | |
| 46 | 288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes).<br>F—Loans and Advances<br>688—Loans for Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes). | 15,70,77,000 |
| | REVENUE ACCOUNT<br>B--Social and Community Services | |
| 47 | 289—Relief on Account of Natural Calamities | 9,08,00,000 |
| 48 | 295—Other Social and Community Services ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services<br>495—Capital Outlay on Other Social and Community Services<br>F—Loans and Advances<br>695—Loans for Other Social and Community Services ... ... ... ... ... | 76,75,000 |

| Demand Number 1 | Services and Purposes 2 | Sums not exceeding 3 |
|---|---|---|
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (a) General Economic Services | |
| 49 | 296—Secretariat—Economic Services ... ... | 1,05,41,000 |
| 50 | 298—Co-operation<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services<br>(a) Capital Account of General Economic Services...<br>498—Capital Outlay on Co-operation<br>F—Loans and Advances<br>698—Loans for Co-operation | 8,98,82,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (a) General Economic Services | |
| 51 | 304—Other General Economic Services ... ... | 55,27,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 52 | 305—Agriculture<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services<br>(b) Capital Account of Agriculture and Allied Services<br>505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings)<br>F—Loans and Advances<br>705—Loans for Agriculture (Excluding Public Undertakings) | 16,87,93,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 53 | 306—Minor Irrigation ... ... ... ...<br>307—Soil and Water Conservation ... ...<br>308—Area Development ... ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services ... ... ... ... ...<br>506—Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development<br>F—Loans and Advances<br>706—Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development | 19,57,93,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 54 | 309—Food ... ... ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services ... ... ... ... ...<br>509—Capital Outlay on Food ... ... ...<br>F—Loans and Advances<br>709—Loans for Food ... ... ... ... | 7,76,93,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 55 | 310—Animal Husbandry ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account ...<br>C—Capital Account of Economic Services... ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services ... ... ... ... ...<br>510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) | 4,06,65,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 56 | 311—Dairy Development... ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account ...<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services ... ... ... ... ...<br>511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)<br>F—Loans and Advances<br>711—Loans for Dairy Development (Excluding Public Undertakings). | 7,01,74,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 57 | 312—Fisheries ... ... ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account...<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services<br>512—Capital Outlay on Fisheries ... ... ...<br>F—Loans and Advances<br>712—Loans for Fisheries... ... ... ... | 1,90,80,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 58 | 313—Forest<br>Capital Expenditure Outside the Revenue Account...<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services ... ... ... ... ...<br>513—Capital Outlay on Forest ... ... ... | 3,96,02,000 |

| Demand Number 1 | Services and Purposes 2 | Sums not exceeding 3 |
|---|---|---|
| | | Rs. |
| 59 | REVENUE ACCOUNT<br>C—Economic Services<br>(b) Agriculture and Allied Services<br>314—Community Development (Panchayat) ...<br>D—Grants-in-aid and Contributions<br>363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat)<br>Capital Expenditure Outside the Revenue Account<br>F—Loans and Advances<br>714—Loans for Community Development (Panchayat) ... ... ... ... | 7,35,83,000 |
| 60 | REVENUE ACCOUNT<br>C—Economic Services<br>(b) Agriculture and Allied Services<br>314—Community Development (Excluding Panchayat)<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services<br>(b) Capital Account of Agriculture and Allied Services.<br>514—Capital Outlay on Community Development (Excluding Panchayat) | 4,39,31,000 |
| 61 | REVENUE ACCOUNT<br>C—Economic Services<br>(c) Industry and Minerals<br>320—Industries (Closed and Sick Industries) ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services<br>(c) Capital Account of Industry and Minerals<br>522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries)<br>526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries)<br>F—Loans and Advances<br>722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries)<br>723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries)<br>726—Loans for Consumer Industries (Closed and Sick Industries | 2,12,90,000 |

| Demand Number | Services and purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (c) Industry and Minerals | |
| 62 | 320—Industries (Excluding Closed and Sick Industries<br>Capital Expenditure Outside the Revenue Account ...<br><br>C—Capital Account of Economic Services ...<br>(c) Capital Account of Industry and Minerals. ...<br>520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries).<br>525—Capital Outlay on Tele-Communication and Electronics Industries.<br><br>F—Loans and Advances<br><br>720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries) | 4,83,26,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (c) Industry and Minerals | |
| 63 | 321—Village and Small Industries (Excluding Public Undertakings).<br>Capital Expenditure Outside the Revenue Account ...<br><br>C—Capital Account of Economic Services ...<br>(c) Capital Account of Industry and Minerals ...<br>521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings).<br><br>F—Loans and Advances<br><br>721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings). | 3,09,08,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (c) Industry and Minerals | |
| 64 | 328—Mines and Minerals ... ... ... | 9,30,000 |

**শ্রীআবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী ভোট অন এ্যাকাউণ্টসের যে প্রস্তাব রেখেছেন এবং একটা সাপ্লিমেণ্টারী বাজেটের প্রস্তাব রেখেছেন আমি তার বিরোধিতা করছি। বিরোধিতা করার কারণ হচ্ছে, তাঁর সমস্ত বক্তব্যটা যদি আমরা পড়ি, তাহলে কিন্তু তাঁরা অতীতে কি কাজ করেছেন এর কোন ফিগার পাইনি। মোটামুটি তাঁর নিজস্ব যেসব ফেলিওরগুলো, সেইগুলো ঢাকবার জন্য কেন্দ্রের ওপর দোষ চাপিয়ে এড়িয়ে যাবার চেষ্টা করেছেন। তাঁর প্রস্তাবগুলো ব্যর্থতা, দৈন্যতা, নীতিহীনতায় ভরপুর হয়ে আছে। আমার মনে হয় ডঃ অশোক মিত্র, তিনি একজন অর্থনীতিবিদ, তাঁর খ্যাতি আছে যখন যে দলে তিনি থাকেন তখন তিনি সেই দলে ভাল কাজ করেন, আমাদের সঙ্গে যখন ছিলেন আমাদের পক্ষে খুব গেয়েছেন। এখন তিনি সি পি এম-এর সঙ্গে আছেন, এখন তিনি সি পি এমের গুণ গাইছেন। তিনি আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন ব্যক্তি আজকে আমার মনে হয় পশ্চিমবাংলাকে দেউলিয়াতে পরিণত করছেন।

[4-30—4-40 p.m.]

আজকে পশ্চিমবাংলার গরীব মানুষের কতটা উপকার করেছেন সেটা একটু দেখুন। আপনারা তো গরীব মানুষের কথা বলেন, গরীব মানুষের কথা বলে বক্তব্য রাখেন—আমাদের অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র, মাননীয় মুখ্যমন্ত্রীর গ্রামের মানুষের হয়ে বক্তব্য রাখেন। কিন্তু গ্রামের গরীব মানুষদের সঙ্গে তাদের কোন মেলামেশা নেই। গরীব মানুষ কিভাবে থাকে সে সম্বন্ধে তাদের কোন জ্ঞানও নেই। তাঁরা গরীব মানুষের সঙ্গে সম্পর্কবিহীন অবস্থায় আছেন। তারা কি কষ্টে আছে সেটা ওরা জানেন না, অথচ গরীবের দরদী বলে ভান করেন। আজকে তারা তাদের এ্যাচিভমেণ্টের কথা উল্লেখ করেছেন। ইকনমিক রিভিয়ু বইটির ৮ পাতাটার দিকে একটু দৃষ্টি নিক্ষেপ করুন। এখানে আমাদের কৃষিমন্ত্রী মাননীয় কমল গুহ উপস্থিত আছেন। এর আগে আমি এই বিভাগের মন্ত্রী ছিলাম। গত ৫ বছরে কমল গুহ মহাশয় এই খাদ্যের ব্যাপারে কতটা অগ্রসর হয়েছেন সেটা একটু লক্ষ্য করা যাক। মাথাপিছু ১৬ আউন্স করে ধরলে আমাদের কতটা খাদ্য দরকার? আমরা ১৯৭৬-৭৭ সালে হিসাব করে দেখেছিলাম ৯৪,০০০ মেট্রিক টন সিরিয়্যালস হলে ১৬ আউন্স করে দেওয়া যেতে পারে, গ্রামের মানুষ একটু বেশী খায়, অন্য জায়গার মানুষ কম খায়, এই ধরে। কমল গুহ মহাশয় খাদ্যে স্বয়ংসম্পূর্ণ তার কথা বলছেন। কিন্তু কিছুদিন আগে দেখলাম খাদ্যমন্ত্রী সুধীনকুমার বলেছেন কেন্দ্রের কাছ থেকে আরো ১৪ লক্ষ মেট্রিক টন খাদ্য আমাদের দরকার। সুতরাং আপনারা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারেন নি। আমি কতকগুলি ফিগার দেখাচ্ছি, তা থেকে ব্যাপারটি আরো পরিষ্কার হয়ে যাবে। ১৯৭৭ সালে আমরা এগ্রিকালচার প্রোগ্রাম করে গিয়েছিলাম। ৯২ লক্ষ মেট্রিক টনের আমাদের টার্গেট ছিল। আমি যতদূর জানি তার আগের বছর ৮৭ লক্ষ মেট্রিক টন খাদ্য উৎপাদন হয়েছে। নির্মলবাবু খুব ক্লেভারলি এটা এড়িয়ে গেলেন। ১৯৭৭ সালে আমরা প্রোগ্রাম করে গিয়েছিলাম। বেস ইয়ার ১৯৬৯-৭০ সালকে ১০০ ধরলে কি দাঁড়াচ্ছে? ১৯৭৭-৭৮ সালে ১৩৯'৪, ১৯৭৮-৭৯ সালে ১৩১, নেমে গেল ১৯৭৯-৮০ সালে ১১৫ আরো নেমে গেল। তার মানে উন্নতি হচ্ছে, কমলবাবুর ডিপার্টমেণ্টের। ১৯৮০-৮১ সালে ১৩৫ অর্থাৎ ১৩৯ থেকে ১৩৫ তার মানে ডেফিসিট হল ৩ লক্ষ মেট্রিক টন। আপনারা খাদ্যের দিক থেকে যে এ্যাচিভমেণ্টের কথা বলছেন সেই এ্যাচিভমেণ্ট হয়নি, বরং কমে গেছে। আমি আর একটি ফিগার দেখাচ্ছি, এটা কমলবাবুর সেরেস্তায় আছে, সরকারী সেরেস্তায় আছে। ১৯৭৫-৭৬ সালে টোটাল ফুডগ্রেনস

হয়েছিল ৮৬,২৩,০০০ মেট্রিক টন। আর ১৯৮০-৮১ সালে টোটাল সিরিয়ালস উৎপন্ন হয়েছে ৭৫,০০,০০০ মেট্রিক টন। এর পরেও আপনারা বলবেন উৎপাদন বেড়েছে? দেখা যাচ্ছে উৎপাদন নেমে গেছে। কেন নামল? আপনাদের অযোগ্যতার জন্য নেমে গেছে।

১৯৬৯-৭০ সালে গমের প্রডাকসান ছিল—তখন গমে একটা রেভলিউসান আসতে আরম্ভ করেছে—৪½ লক্ষ মেট্রিক টন. ১৯৭৫-৭৬ সালে গমের উৎপাদন আমরা বাড়িয়ে করেছি ১২ লক্ষ মেট্রিক টন—এ্যাকচুয়াল হচ্ছে ১১ লক্ষ ৮৭ হাজার মেট্রিক টন—আর কমলবাবুর হাতের ছোঁয়া পেয়ে তার উৎপাদন এসে দাঁড়ালো ৪½ লক্ষ মেট্রিক টনে, উৎপাদন নেমে গেল। তাঁরা বলছেন এটা একটা বিরাট এ্যাচিভমেণ্ট, নীচের দিকে নামাটা যদি এ্যাচিভমেণ্ট হয় তাহলে এ্যাচিভমেণ্ট নিশ্চয়। তারপর ড: অশোক মিত্র মহাশয় একজন শিক্ষাবিদ মানুষ, তিনি ডেলি ওয়েজেসের একটা হিসাব দিয়েছেন লেবারদের। তিনি হিসাব দিয়েছেন ডেলি ওয়েজেস বাড়ছে। সেখানে বেড়েছে কত? তখনকার প্রাইস ইণ্ডেক্স আর এখনকার প্রাইস ইণ্ডেক্সের তুলনা করলে দেখা যাবে কিছুই বাড়েনি, বরং কমে গিয়েছে। আপনারা হয়ত বলবেন গমে ৫০ পারসেণ্ট দিয়েছি, কিন্তু গম তো সমস্ত জায়গাতে দেননি, আপনাদের কিছু ক্যাডার গম পেয়েছেন। পুরুলিয়াতে ১৯৭৬-৭৭ সালে ওয়েজেস ছিল ৭ টাকা, ১৯৮০-৮১ সালে সেটা ৫'২০ পয়সা হয়েছে। এটা কমে গিয়েছে।

(ভয়েস : ওটা ছাপার ভুল)

তাহলে সেটা বলে দিন। যাই হোক, ওয়েজেস কোথাও ১/২ টাকা বেড়েছে আবার কোথাও বাড়েনি কিন্তু জিনিসপত্রের দাম ৫০ পারসেণ্ট বেড়েছে।

(ভয়েস : কেন্দ্র বাড়িয়েছে)

সবসময় কেন্দ্রের দোষ দিলে হবে না। যখন চালের দর সস্তা হয়—১/১½ টাকা চালের কেজি হয় তখন খাদ্যমন্ত্রী বলেন আমাদের ক্রেডিট আর যখন সেই চালের দাম ৩/৩½ টাকা হয় তখন বলেন কেন্দ্র দায়ী, এই হচ্ছে আপনাদের পলিসি। আজকে চালের দর ৩½ টাকা কেজি হওয়ার জন্য দায়ী হচ্ছেন আপনারা, কারণ, আপনারা প্রডাকসান করতে পারেন নি। আজকে আমরা দেখছি প্রত্যেকটি কমাণ্ড এরিয়াতে—ডিপ টিউবওয়েল এবং রিভার লিফটিং কমিয়ে দেওয়া হয়েছে। বোরো ধানের প্রডাকসান যেটা সবচেয়ে হায়েষ্ট প্রডাকসান হয় তা কমিয়ে দেওয়া হয়েছে। সেখানে ট্রান্সফরমার চুরি হবার পর আর ট্রান্সফরমার দেওয়া হয়নি। হাজার হাজার স্যালো টিউবওয়েল এবং ডিপ টিউবওয়েল যেগুলি সরকার পরিচালনা করেন সেগুলি অকেজো করে দেওয়া হয়েছে। তার চুরি হবার পর আর তার লাগানো হয়নি। এর ফলে সমস্ত অর্থনীতিটা ভেঙে পড়েছে। ৫ বছরে আমরা আশা করেছিলাম পশ্চিমবাংলা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হবে, পশ্চিমবাংলা এগিয়ে যাবে, কিন্তু আমরা কি দেখছি? আমরা যদি খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে না পারি, উৎপাদন বৃদ্ধি করতে না পারি তাহলে ওয়েজেস বাড়তে পারে না। আজকে ওয়েজেস না বাড়ার কারণ হচ্ছে উৎপাদন না বাড়া, উৎপাদন মার খাওয়া। তারপর শিল্পের ক্ষেত্রে দেখুন সেখানে কিরকম কেলিওর। আমাদের নিজস্ব তথ্য নয়, আপনাদের বই থেকেই আমি তথ্য দিচ্ছি।

[4-40—4-50 p.m.]

আপনি সেটা হিসাব দিয়েছেন ১৯৭৩-এ ১৯'৪ আর ১৯৮০ সালে ১১৯'৮। অর্থাৎ ১০০'৪ এটাই উন্নতি, এটাই এ্যাচিভমেণ্টস। এতে দেশ খাদ্যে স্বয়ম্ভরা হবে? কেবল কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না করে যাচ্ছেন। বিধানচন্দ্র রায় যখন ছিলেন এই অবস্থায় তখন তিনিও কল্যাণী, দুর্গাপুর, চিত্তরঞ্জন, সল্টলেক ইত্যাদি গড়ে গেছেন। অথচ আপনারা খালি কেন্দ্র দিচ্ছে না বলে চিৎকার করে যাচ্ছেন। আপনার বক্তৃতায় থার্ড প্যারাতে বলেছেন—আরো যা উল্লেখ করা প্রয়োজন, ১৯৮২-৮৩ সালের অনুমিত বার্ষিক ব্যয়-ববাদ্দের হিসেবে রাজ্যের বার্ষিক পরিকল্পনার জন্য ৭৫৮ কোটি টাকা ধরা হয়েছে। মাননীয় সদস্যরা জানেন যে, রাজ্যের উন্নয়নমূলক ব্যয় উত্তরোত্তর উর্ধ্বগতি করার উদ্দেশ্যে আমরা গত পাঁচ বছর নিরবচ্ছিন্ন চেষ্টা চালিয়ে যাচ্ছি। ১৯৭৬-৭৭ সালে রাজ্যের বার্ষিক পরিকল্পনার পরিমাণ যেখানে ছিল ২৩০ কোটি টাকার মত, সেটা বাড়িয়ে বাড়িয়ে বর্তমান বছরে ৬৭০ কোটি টাকায় দাঁড় করানো গেছে। উন্নয়নের গতি অব্যাহত রাখতে আমরা দৃঢ়প্রতিজ্ঞ: তাই ১৯৮২-৮৩ সালে রাজ্যের বার্ষিক পরিকল্পনার পরিমাণ আরো বাড়ানো নিতান্ত প্রয়োজন। তাহলে আমাদের আমলে যা ছিল তার থেকে টাকাটা ৩ গুণ বাড়িয়েছেন। সেই টাকা কোথায় গেল? যেভাবে বাড়িয়েছেন কিন্তু সেই হিসাবে খাদ্য উৎপাদন হয়নি, শিল্পের উৎপাদন হয়নি। আজকে এই টাকা আপনারা পঞ্চায়েতের মাধ্যমে পার্টি ফাণ্ডে দিয়েছেন। আজকে এত টাকা খরচ করেছেন সেটা কোথা থেকে আপনারা পেয়েছেন? নিশ্চয়ই এই টাকা আপনাদের কেন্দ্র দিয়েছে। আমাদের আমলে সেই টাকা আমরা পাইনি এবং এমন কি বিধান রায়ের সময়ে তিনিও অনেক কম টাকা পেয়েছেন। বিধানচন্দ্র রায় কম টাকা পেয়ে, আমরা কম টাকা পেয়ে কৃষিক্ষেত্রে যে এ্যাচিভমেণ্ট করেছিলাম, আজকে বামফ্রণ্ট সরকার আসার পরে তারা বেশী টাকা পেয়েও কাজের বেলায় মূলাঘণ্ট, শুধু ফাঁকি। আজকে আপনি যে বাজেট এখানে উত্থাপন করেছেন এবং যে হিসাব দিয়েছেন তা যদি ঠিক হয় তাহলে দেখা যাবে বছরের শেষে অর্থাৎ '৮২ সালে এর ঘাটতি দাঁড়াবে ৩৫৮ কোটি ৮৮ লক্ষ ৫৬ হাজার টাকা। এই হচ্ছে আপনার ফিগার এবং এই ফিগার দিয়ে যখন আপনি চলে যাবেন এবং যাদের ঘাড়ে এটা চাপবে তখন তারা বুঝবে যে অবস্থাটা কি দাঁড়িয়েছে। সুতরাং আজকে আপনারা যে বাজেট এখানে রেখেছেন, এই বাজেট আমার মনে হয় পশ্চিমবঙ্গের অর্থনীতিকে পঙ্গু করে দিয়েছে। পশ্চিমবাংলার উৎপাদন বাড়াবার নাম নেই, দিনের পর দিন বন্ধ ডাকছেন। এই বন্ধের মধ্যে দিয়ে কি শিল্পে, কি কৃষিতে আপনারা উৎপাদন ব্যাহত করেছেন। এটা একটা আজব সরকার। আপনারা যে আদর্শে বিশ্বাস করেন, কি চায়না, কি রাশিয়া, সেখানে উৎপাদন বাড়াও, কাজ কর এই হচ্ছে শ্লোগান। সেখানে কাজের জন্য লোকে ছুটি পায় না, আর আপনারা নিজের রাজ্যে উৎপাদন বাড়াবেন কি, তিন তিনবার বন্ধ ডেকে মানুষের ক্ষতি করছেন। এই হচ্ছে আপনাদের অবস্থা। জ্যোতিবাবু বলেছেন যে, বিদ্যুতের জন্য কোন ফ্যাক্টরী বন্ধ হয়নি। ফ্যাক্টরী বন্ধ হয়েছে কি না তিনি হিসাব দেবেন। কিন্তু বিদ্যুতের জন্য কোন নতুন ফ্যাক্টরী তৈরী করার জন্য কেউ আসছেন না।

এক বাঙালী ভদ্রলোক একটা নতুন কারখানা করেছেন, আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি, তিনি হচ্ছেন চন্দন বসু। তাঁর বিদ্যুতের অভাব হয়নি, তাই তিনি কারখানা করতে পেরেছেন। এই বাঙালী ভদ্রলোকের ছেলেকে ধন্যবাদ জানাচ্ছি এবং সেই সঙ্গে অর্থমন্ত্রী মহোদয়কেও

ধন্যবাদ জানাচ্ছি, কারণ তিনি তাঁকে ফিনান্সিয়াল কো-অপারেশন দিয়েছেন। আমি আশা করব আপনার কাছে আরো বাঙালী ছেলেরা যাবে এবং চন্দন বসু যে-সমস্ত সুবিধা পাচ্ছেন সে-সমস্ত সুবিধা তারাও আপনার কাছে চেয়ে পাবে। দেশে শিল্প গড়ে উঠবে। সুতরাং এদিকে আপনি একটু লক্ষ্য রাখবেন এটাই আপনার কাছে আমার নিবেদন।

এই সরকার একদিকে কৃষিকে শেষ করেছে, অপরদিকে শিল্পকে শেষ করেছে, এদিকে বিদ্যুৎ নেই, ওদিকে ল এ্যাণ্ড অর্ডার নেই। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু এই রাজ্যের সঙ্গে বিহার এবং উত্তরপ্রদেশের তুলনা করেন। আমি তাঁকে বলছি ঐ তুলনা না করে এর আগে এখানে যখন সিদ্ধার্থশঙ্কর রায় ছিলেন, তার আগে যখন প্রফুল্লচন্দ্র সেন ছিলেন এবং তারও আগে যখন ডাঃ বিধানচন্দ্র রায় ছিলেন তখন পশ্চিমবাংলার কি অবস্থা ছিল এবং এখন কি অবস্থা হয়েছে সেটা একটু ভাবুন। বিহার, ইউ পি'র সঙ্গে তুলনা করে কোন লাভ নেই, এখানে যত রাজনৈতিক হত্যা হচ্ছে তা আর কোথাও হচ্ছে না। ইনটেলিজেন্স ডিপার্টমেণ্ট বলে গেছে গত বছর ১৪৫টি রাজনৈতিক হত্যার মধ্যে সি পি এম রাজনৈতিক হত্যা করেছে ৯৬টি। এই হচ্ছে অবস্থা। সেই জন্য আমি আপনাদের বলব যে, আপনারা একটু নিজেদের দিকে তাকিয়ে কথা বলুন। আপনারা এখানে পর পর দুটি ইস্তাহার প্রকাশ করেছেন। গত ৬ তারিখে মাননীয় রাজ্যপাল একটি ইলেকসন ইস্তাহার এখানে রেখে গেছেন এবং তারপরে ৮ তারিখে মাননীয় অর্থমন্ত্রী আর একটি ইলেকসন ইস্তাহার এখানে রেখেছেন। অর্থাৎ ১ম খণ্ড এবং ২য় খণ্ড করে দুটি খণ্ডে আপনারা আপনাদের নির্বাচনী ইস্তাহার এখানে প্রকাশ করেছেন। এই দুটি খণ্ডের কতগুলি জায়গায় বেশ মিল আছে। মাননীয় সদস্যরা বাজেট স্পিচ এবং গভর্ণর'স স্পিচ লক্ষ্য করলে দেখবেন যে, কতগুলি প্যারা একই আছে। এর কারণ হচ্ছে এই দুটিই নির্বাচনী ইস্তাহার ছাড়া আর কিছু নয়।

আমরা জানি আমাদের এখানে গভর্ণর'স স্পিচ, আর্টিকেল ১৭৬ অনুযায়ী দেওয়া হয়। সেই আর্টিকেল ১৭৬-এ কি আছে? তার মূল কথা হচ্ছে গভর্ণর, তাঁর এ্যাড্রেসের সময় জানাবেন যে, কেন এই সভা ডাকা হচ্ছে। অর্থাৎ গভর্ণর তখন বলবেন--ইনফর্ম দি লেজিসলেচার দি কজেস অফ্ ইট্‌স সামনস--কেন ডাকা হচ্ছে তার কারণ। কিন্তু গভর্ণর এখানে বাজেট আলোচনা করার কথা বা নতুন আইন করার কথা কিছুই বলেন নি, কেবল কেন্দ্রের ওপর দোষ চাপিয়ে দিয়ে চলে গেছেন। সুতরাং আর্টিকেল ১৭৬ হ্যাজ বিন ভাইওলেটেড বাই দি গভর্ণমেণ্ট এবং আর্টিকেল ২০২ অনুযায়ী অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তা করতে গিয়েও তিনি ঐ আর্টিকেল ২০২ অনুযায়ী যা যা করার দরকার আছে তার কিছুই করেন নি। উনি আর্টিকেল ২০৬ অনুযায়ী অন এ্যাকাউণ্ট বাজেট পেশ করেছেন কেবলমাত্র। তাই আমি বার বার বলছি, উনি এখানে যে বাজেট রেখেছেন তা মোটেই বাজেট নয় তা নিছক নির্বাচনী ইস্তাহার, তাছাড়া আর কিছুই নয়। তাই আমি এর বিরোধিতা করছি এবং এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি অর্থবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ অশোক মিত্র মহাশয় যে ভোট অন এ্যাকাউণ্ট এবং সাপ্লিমেণ্টারি বাজেট সভার কাছে পেশ করেছেন সে সম্পর্কে আমার বক্তব্য রাখতে গিয়ে আমি অকপটে বলছি আমি একটু কনফিউসড যে সভার কাছে তিনি এটা কিসের ভিত্তিতে পেশ করেছেন? সংবিধানের ২০৬ নং ধারায় ভোট

অন এ্যাকাউণ্ট পেশ করার প্রোভিশন রয়েছে, কিন্তু সেখানে ভোট অন এ্যাকাউণ্ট সম্বন্ধে বলা আছে যে,

"To make any grant in advance in respect of the estimated expenditure for a part of any Financial year pending completion of the procedure prescribed in article 203" ইত্যাদি।

[4-50—5-00 p.m.]

সেখানে পার্ট অফ এনি ফিনান্সিয়াল ইয়ার কথাটা উল্লেখ রয়েছে। মে'স পার্লামেণ্টারী প্র্যাকটিসেতেও ভোট অন অ্যাকাউণ্ট সম্পর্কে বলা আছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বিবৃতি দিয়েছেন তার মধ্যে তিনি ভোট অন অ্যাকাউণ্ট পেশ করেছেন। তারপর নতুন যে সরকার গঠন করবেন তাঁরা পুরো বাজেট দেবেন। সেটা তো হবে কিন্তু উনি যে মোশানটা দিয়েছেন সেটা হচ্ছে ৩১শে মার্চ, ১৯৮৩ পর্যন্ত ব্যয়-বরাদ্দের দাবী দিয়েছেন। এই নিয়ে প্রশ্ন বিধানসভায় অতীতেও হয়েছে। ১৯৫৭-৫৮ সালে ডা: বিধানচন্দ্র রায় যখন ভোট অন অ্যাকাউণ্ট পেশ করেন তখন এই নিয়ে বিভিন্ন মহল থেকে এই প্রশ্ন উঠেছিল। ভোট অন অ্যাকাউণ্ট সম্পর্কে মে'স পার্লামেণ্টারী প্র্যাকটিশ প্রসিডিওর থেকে কোট্‌ করে এই প্রশ্ন উঠেছিল যে, কতদিনের জন্য এই ভোট অন অ্যাকাউণ্ট। নিশ্চয়ই সেই টাকা ব্যয় হবে না, কনসোলিডেট ফাণ্ডে চলে যাবে। কাজেই যেভাবে ব্যয়-বরাদ্দ দেওয়া হয়েছে সেটা কনসোলিডেট ফাণ্ডে চলে যাবে। মোশানের মধ্যে রয়েছে ৩১ মার্চ, ১৯৮৩ পর্যন্ত। তিনি স্পেসিফিক্যালি বলতে পারতেন যে এতদিনের জন্য বাজেট এটা। ভোট অন অ্যাকাউণ্ট কতদিনের জন্য হয় সেই সম্পর্কে মে'স পার্লামেণ্টারী প্র্যাকটিশে বিস্তারিতভাবে বলা আছে। সেই গ্ল্যাডষ্টোনের আমল থেকে এই নিয়ে অনেক প্রশ্ন উঠেছে। মে'স পার্লামেণ্টারী প্র্যাকটিশে দেখবেন তার মধ্যে কি বলা আছে? মাননীয় মন্ত্রিমহাশয় তাঁর বাজেট বক্তৃতায় ব্যয়-বরাদ্দ বিস্তারিতভাবে যেটা উল্লেখ করেছেন সেটা সুস্পষ্ট নয়। কিন্তু আমি কি বলতে চাচ্ছি ডঃ মিত্র নিশ্চয়ই উপলব্ধি করতে পারছেন। সময় অভাবের জন্য আমি বিস্তারিতভাবে বলতে চাই না। এবার আমি সাধারণ বাজেট সম্পর্কে বলি। এটা বিধানসভার শেষ বাজেট এবং সেইভাবেই তাঁর বক্তব্য রেখেছেন। কাজেই সেই হিসাবে তাঁর বক্তব্যের মধ্যে পুরানো বাজেট যেভাবে রেখেছেন তার উপর আলোচনা অনিবার্যভাবে এসে পড়েছে। আপনি একটা জিনিস লক্ষ্য করে দেখবেন, এই বিধানসভায় স্বাধীনতার আগে থেকে আরম্ভ করে প্রায় প্রতিটি বাজেট বিবৃতিতে অভিনবত্বের দাবী করেন। এই বাজেট-এর মধ্যেও অভিনবত্বের দাবী রয়েছে। ১৯৭৪-৭৫ সালে শঙ্কর ঘোষ মহাশয় দাবী করেছিলেন শতাব্দীর ট্রাডিশান তিনি বাজেটের মধ্যে রেখেছেন, ষ্ট্রাকচার অব দি বাজেট এই নিয়ে উপস্থাপন করলেন, কিন্তু আমাদের অর্থমন্ত্রী তিনি অনেকবার বলেছেন, প্রথম থেকে আরম্ভ করে যে, তিনি এই করবেন, সেই করবেন প্রভৃতি অনেক কথাই বলেছেন। আমাদের অর্থমন্ত্রী পণ্ডিত ব্যক্তি, অর্থনীতির পাণ্ডিত্য ছাড়াও ভাষার উপর তাঁর দখল আছে, সুন্দর ভাষায় বক্তব্য রাখেন, কাজেই উপস্থাপনায় অভিনবত্ব আছে। কিন্তু অভীপ্সা—যে কথাটা তিনি অতীতের বাজেটেও ব্যবহার করেছেন এখানেও সেই অভীপ্সার কথা বলেছেন। ডঃ মিত্রের প্রথম বাজেট দেখলে মনে হয় বিরোধীপক্ষের বক্তব্য। তিনি বলেছেন—"রাজ্যের সামগ্রিক অর্থনৈতিক অবস্থার পরিপ্রেক্ষিতেই বাজেটের গুণাগুণ বিচার করতে হবে। গত

পাঁচ বছরে এই রাজ্যের কর্মসংস্থান কেন্দ্রগুলিতে কর্মপ্রার্থীর সংখ্যা দ্বিগুণের বেশী বেড়েছে।" এখন দ্বিগুণ নয়, তিনগুণ, চারগুণ হবে। তারপর বলেছেন, "শিল্পে বিনিয়োগ স্তব্ধ, শিল্পোৎপাদন নিম্নমুখী, রুগ্ন শিল্পসংস্থার সংখ্যা ক্রমশ: বর্ধমান।" আরোও অনেক বেড়েছে। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে যুগপৎ পরিকল্পনা ও রূপায়ণে বিপর্যয় ঘটেছে, শিল্প ও কৃষি উভয় ক্ষেত্রেই তার ছায়া পড়েছে। তারপর অনেক কথাই বলেছেন। শহরের গরিব মানুষ নোংরা, অস্বাস্থ্যকর জীবনযাপন করতে বাধ্য হচ্ছেন। অন্যদিকে মুষ্টিমেয় সুবিধাভোগী লোক আরোও বেশী সুবিধা ভোগ করে চলেছেন।

মৌলিক অবস্থার পরিবর্তন কিন্তু নেই। সেই একই অবস্থা দেখছি। আমি জানি ডঃ মিত্র অনেক সীমাবদ্ধতার মধ্যে চলেছেন। রাজ্য সরকারের সীমাবদ্ধতা সম্পর্কে সংবিধানের যে কোন সদস্যই ওয়াকিবহাল। কিন্তু আমি একটা কথা সবিনয়ে বলতে চাই সীমাবদ্ধতা সব সময়েই আছে কিন্তু সীমাবদ্ধতার মধ্যে যদি আমরা তুলনা করি তাহলে পূর্ববর্তী সরকারগুলির সঙ্গে তুলনাটা আমি বেশী করে বলতে চাই, অর্থাৎ স্বাধীনতার আগে থেকে আমি তুলনা করি পারফরমেন্সের সঙ্গে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাইছি ১৯৩৭ সালে প্রভিনসিয়াল অটোনমি প্রতিষ্ঠা হবার পর থেকে যে সরকার এসেছে তাদের থেকে যদি আজকে তুলনামূলকভাবে বিচার করি, ১৯৩৭ সালে হকসাহেবের যে মন্ত্রিসভা ছিল তাতে সীমাবদ্ধতা নিশ্চয় বেশী ছিল। আপনি জানেন যে, ১৯৪৩ সালে হকসাহেবের বিধানসভায় সন্দেহাতীতভাবে সংখ্যাধিক্য ছিল। তা সত্ত্বেও গভর্ণরের খেয়াল-খুশীর জন্য তাঁকে পদত্যাগ করতে হয়েছিল, সেই সরকারের পারফরমেন্সটা কি? সেই সীমাবদ্ধতার মধ্যে ফ্লাউট কমিশন করেছিলেন, ভূমিসংস্কার সমস্যার আমূল রূপরেখা পাল্টে দেওয়ার জন্য বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছিলেন, তিনি জন ম্যাথাই কমিটি করেছিলেন, ইণ্ডাষ্ট্রীয়াল সার্ভের জন্য চেষ্টা করেছিলেন, বিদ্যুতের সম্ভাবনা কি হবে, বিদ্যুতের প্রতিশ্রুতি থেকে আরম্ভ করে বিরাট একটা রূপরেখা নিয়েছিলেন। মৌলাবক্স কমিটি করেছিলেন এবং এই সমস্ত লেজিসলেসন করেছিলেন, মানি লেনডার্স বিল, টেনেনসি ইত্যাদি আরও অনেক বিলের নাম আমি করতে পারি এবং একটা কথা বলছি সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে উনি পরীক্ষামূলকভাবে ফ্রি এ্যাণ্ড কম্পালসারী কতকগুলি জেলাতে বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষার প্রবর্তন করেছিলেন। আমরা এই বিধানসভায় মন্ত্রীদের ব্যয়-বরাদ্দের দাবীর উপর আলোচনা করতে গিয়ে অনেক গঠনমূলক সমালোচনা রেখেছি। আমরা এই কথা বলতে পারি, দাবী করতে পারি জনতা দলের পক্ষ থেকে যে প্রতিবারই বিভিন্ন বিলের উপর আমরা অনেক সংশোধনী দিয়েছি এবং বাজেট বক্তৃতা রাখার সময় বহু সংশোধনী দিয়েছি কিন্তু সরকারের মনোভাব যেটা তদানীন্তন বিরোধীদলের নেতা শ্রীজ্যোতি বসু মহাশয় যা বলেছিলেন তা থেকে একটুও কি পাল্টেছে? ১৯৬১ সালের ২৪শে মার্চ তারিখে মাননীয় জ্যোতি বসু মহাশয় সভার কাছে বলেছিলেন, 'বাজেটের উপর বলতে গিয়ে আমার এই কথা মনে হয়েছিল, দুর্ভাগ্যবশত: কয়েক বছর ধরে লক্ষ্য করছি, যে ধরনের বাজেট এখানে পেশ করা হয় তার উপর যে ধরনের বক্তৃতা মন্ত্রীদের তরফ থেকে দেন, আমাদের পক্ষে বারবার একই ধরনের বক্তব্য বলে যেতে হয়। এটা লক্ষ্য করছি যেসব কথা আমরা বলি, তার সবিশেষ মূল্য ওঁরা দেন বলে মনে হয় না। ওঁরা যেটা বলেন তা হল গঠনমূলক কথা আপনারা বলুন, তা অনেক গঠনমূলক কথা আমরা বলে দেখেছি, পরবর্তী কালে যখন বাজেট বক্তৃতা হয় ওঁরা পুরনো মনোভাব নিয়ে চলেন, কোন একটা অদল-বদল

করেন বলে মনে হয় না। যেটা ওঁরা ভাল বোঝেন, সব সময় সেটা করেন। কোন একটা ব্যাপারে এই সরকারের আমরা দেখলাম না যে, বিরোধীদলের সঙ্গে পরামর্শ করা, একটা কনসেনসাস করা। এই রকম প্রচেষ্টা আমরা দেখলাম না যে, সভার কোন ব্যাপারে সমস্ত পার্টিকে নিয়ে একটা সিদ্ধান্ত করা। কতকগুলি প্রশ্ন আছে, যা ডঃ মিত্রের সঙ্গে আমি সহমত পোষণ করব। এখানে আমি কতকগুলি কথা বলছি, কেন্দ্র-রাজ্য আর্থিক সম্পর্কের প্রশ্ন, কিন্তু এটাকে আমরা রাজনৈতিক মুনাফা কিভাবে আদায় করা যায় সেই দৃষ্টিভঙ্গীর সীমাবদ্ধতা আপনারা রেখেছেন। আপনাদের পশ্চিমবাংলার মানুষের স্বার্থে দায়িত্ব ছিল এই ব্যাপারে একটা কনসেনসাস গঠন করা, কারণ কেন্দ্র-রাজ্যের আর্থিক সম্পর্কের প্রশ্নে রাজ্যের বরাদ্দের অধিকার আরও বাড়াতে হবে, আয়ের উৎস আরও বাড়াতে হবে। এটা ডঃ মিত্র প্রথম এই সভার কাছে করেন নি। ১৯৩৭ সালের প্রভিনসিয়াল অটোনমি আরম্ভ হওয়ার পর থেকে বোধ করি কোন কেন্দ্রের অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তব্য পেশ করেন নি যাতে এই রাজ্যের---পশ্চিমবঙ্গ বা তদানীন্তন বাংলাদেশের কাছে তাদের অর্থনৈতিক অধিকার আরও বাড়াতে হবে। আমি বিশেষ করে ১৯৩৮-৩৯ সালের নলিনী সরকারের বক্তৃতা, ১৯৪০ সালের 'সুরাবর্দী সাহেবে'র বক্তৃতার কথা উল্লেখ করছি এবং সেই বক্তৃতার সময় কাউন্সিলে বাজেট পেশ করে তখন রাধাবিনোদ মুখার্জী বলেছিলেন, 'আসুন, আমরা এই ব্যাপারে একটা আন্দোলন গড়ে তুলি। এই সরকারের দৃষ্টিভঙ্গী অনেকাংশে বৃটিশের সহযোগিতায় ছিল, কিন্তু সরকারের অর্থমন্ত্রী সুরাবর্দী রাজী হয়েছিলেন এই একযোগে আন্দোলনের কথায়।

[5-00—5-10 p.m.]

১৯৪৪-৪৫, ৪৫-৪৬ সালে তুলসী গোঁসাইয়ের বক্তব্য দেখুন---যার মূল ভিত্তি হচ্ছে এই বই। যেটা ১৯৩৬ সালের ৪ঠা এপ্রিল হাউস অব কমন্সে পেশ করা হয়েছিল। ইণ্ডিয়ান ফিন্যান্সিয়াল এনকোয়ারী রিপোর্ট এবং নিয়েমেয়ার রিপোর্ট নামে যেটা পরিচিত। তারপর থেকে কেন্দ্র-রাজ্য ফিন্যান্সিয়াল রিলেশান একইভাবে চলে আসছে এবং সমস্ত অর্থমন্ত্রীই স্বীকার করেছেন যে পশ্চিমবাংলার প্রতি খুবই ইনজাষ্টিস হয়েছে।

Mere accident of place of collection as has friquently been pointed out in previous discussion on this subject is clearly an unsuitable guide.

এইভাবে বাংলাদেশের দাবীকে ও নিয়েমেয়ার রিপোর্টকে অগ্রাহ্য করেছিলেন। স্বাধীনতার পর থেকে দেশমুখ বা গ্যাডগিল এ্যাওয়ার্ডের ফিন্যান্সিয়াল রিপোর্টে এই ধারাটা আছে। আমি এই জন্য রিপোর্টটা আপনার কাছে পেশ করছি যে এটা বামফ্রন্টের দাবী নয়, এটা সাধারণ মানুষের দাবী, ১৯৩৭ সাল থেকে এই দাবী পশ্চিমবাংলার মানুষ করে আসছেন। এই দাবীকে দূরে সরিয়ে রাখা হয়েছে। ১৯৫৪-৫৫ সালের বাজেট বরাদ্দের সময়ে ডঃ বিধানচন্দ্র রায় পশ্চিমবাংলার মানুষের এই দাবীকে তুলে ধরেছিলেন। পশ্চিমবাংলার অর্থনীতিকে কিভাবে দূরে সরিয়ে রাখা হয়েছিল তার উল্লেখ মণ্টেগু চেমস্‌ফোর্ড রিপোর্টে আছে। ১৯৪৭ সালে দেশ বিভাগের পর মাত্র তিন ভাগের একভাগ নিয়ে এই পশ্চিমবাংলা গঠিত হয়েছিল। এখানে ব্যয়-বরাদ্দের পরিমাণ বাড়ানোর কথা দূরে থাক এখানকার আয়ের ২০ ভাগের মধ্যে ১২ শতাংশ কাট করা হয়েছিল। স্বাধীনতার পরে আশা করা হয়েছিল যে পশ্চিমবাংলার অর্থনীতি অনেক সুযোগ পাবে অথচ তার ন্যায্য প্রাপ্তি থেকে কাট করা হয়েছিল। এই ব্যাপারে আমি

আরও বিস্তারিত তথ্য যা আমার কাছে আছে তা দিতে পারতাম, যেমন দেশমুখ এ্যাওয়ার্ড—যেখানে দেখা যায়, তদানিন্তন রাজ্য সরকার জুট ডিউটি, জুট এক্সপোর্ট ডিউটি, ইনকাম ট্যাক্স মানি ইত্যাদি প্রাপ্তির ব্যাপারে বারবার বিভিন্ন মেমোরেণ্ডাম দিয়েছিলেন, কিন্তু সুরাহা কিছুই হয়নি। দেশবিভাগের পর বরং পশ্চিমবাংলার প্রতি ইনজাস্টিস করা হয়েছে। একটা পয়েণ্ট কখনও মিট্ করেছেন বলে তো আমার মনে হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেজন্য বলছিলাম যে এই ব্যাপারে রাজ্য সরকারের তো একটা দায়িত্ব ও কর্তব্য থাকা উচিত ছিল যাতে কনসেনসাস্ গড়ে ওঠে। কিন্তু কনসেনসাস্ গঠনের কোন প্রচেষ্টা না করে অনেক সময়ে অনেক ডিফারেন্স তাঁরা সৃষ্টি করেছেন। তাঁরা বলেছেন, কেন্দ্রকে মোট আয়ের ৭৫ ভাগ রাজ্যকে দিতে হবে। তাহলে তো কেন্দ্রের হাতে মাত্র ২৫ ভাগ থাকে। কিন্তু এই অর্থ দিয়ে তো কেন্দ্র চলতে পারে না। কারণ, তাদের ব্যয়ের পরিমাণ অনেক বেশী। তাদের ডিফেন্স আছে, পররাষ্ট্র দপ্তর আছে, আরও অনেক খরচ আছে। তাই আমি বলছিলাম, আমরা যা কিছু দাবী করব তা যেন রিজনেবল্ হয় ও কনসেনসাস্ হয়। শুধুমাত্র ৭৫ ভাগ দাবীর কথা বললে তো রাজনৈতিক মুনাফা আদায়ের ব্যাপার হতে পারে। কিন্তু তার দ্বারা সমস্যার উত্তর হতে পারে না। আর একটা কথা আমি দুঃখের সঙ্গে বলব যে টাকা আমরা চাই, কিন্তু শুধু চাইলেই হবে না, সেই টাকা প্রপারলি ইউটিলাইজ হওয়া দরকার। এই দাবী জনসাধারণ নিশ্চয়ই করতে পারেন। আপনারা কি এটা অস্বীকার করতে পারেন যে কেন্দ্র থেকে যত টাকা এ পর্যন্ত পেয়েছেন, সব খাতে—এডাল্ট এডুকেশান খাতে বা অন্যান্য বহু খাতে, সব খাতে সব টাকা ব্যয় করতে পেরেছেন, অন্যান্য রাজ্যে যেমনভাবে তাঁরা পেরেছেন? এডাল্ট এডুকেশান খাতের টাকা ব্যয় না করার ফলে তা ফেরত গিয়েছে। জনতা সরকার আসার পর তাঁরা সংবিধানের সীমাবদ্ধতা দূর করতে পারেন নি ঠিকই, কিন্তু পশ্চিমবাংলাকে টাকা দেওয়ার ব্যাপারে—বন্যাত্রাণ থেকে আরম্ভ করে কোন ক্ষেত্রেই কি তাঁরা বৈষম্য দেখিয়েছিলেন? টাকা তাঁরা আপনাদের দিয়েছিলেন, আপনারা বরং তার সদ্ব্যবহার করতে পারেন নি। এই সরকার গঠিত হবার পরে আপনারা ৩৬ দফা কর্মসূচী আমাদের সামনে তুলে ধরেছিলেন। সেই সঙ্গে আরও ১০ দফা কর্মসূচী রূপায়ণের জন্য কেন্দ্রের কাছে সুপারিশ করেছিলেন। তদানীন্তন জনতা সরকারের কাছে এই সুপারিশ ছিল। আমি জনতা দলের প্রতিনিধি হিসাবে গৌরবের সঙ্গে বলতে পারি যে ১০ দফা পুরোপুরি না হলেও ৯ দফা দাবী তাঁরা পূরণ করে গিয়েছিলেন। আমার কাছে রিপোর্ট আছে পড়ে দেখুন আমার হাতে সময় থাকলে সবকটিকে পড়ে দিতে পারতাম। একমাত্র জনপ্রতিনিধি আইনের সংশোধন ছাড়া আর কোন ব্যাপারে বলতে পারবেন না। আপনাদের যে দাবী ছিল বা জনগণের তথা ভারতবর্ষের মানুষের যে দাবী ঐ ১০ দফা কর্মসূচীর মধ্যে ছিল, তদানীন্তন জনতা সরকার তা পূরণ করেছিলেন। কিন্তু ৩৬ দফা কর্মসূচীর মধ্যে অনেক কর্মসূচীই এখনও পূরণ হয়নি। আপনারা এক্সপেণ্ডিচার অফ কণ্ট্রোল এ্যাক্টের কথা বলছেন, নির্বাচনী প্রতিশ্রুতির মধ্যে এটি রেখেছিলেন, এটিও তো হয়নি। উদ্বৃত্ত জমি বণ্টন, কৃষি-সমবায়ের ক্ষেত্রে উৎসাহ দান, মজুরী নির্ধারণ, ঠিকাপ্রথার অবসান ইত্যাদি ৬/৭/৮ বা ১০টির নাম আমি উল্লেখ করতে পারি যেগুলি আপনারা সম্পন্ন করবেন বলেও পূরণ করতে পারেন নি। আমরা বহুবারই বলেছি, কেন্দ্রের কাছ থেকে আপনারা যখন বেশী টাকা চাইবেন তখন আমাদের সমর্থন নিশ্চয়ই থাকবে কিন্তু তার সদ্ব্যবহার করা চাই। অর্থনৈতিক ক্ষমতার পুনর্বিন্যাস তো নর্থ বেঙ্গলে বা রাইটার্স বিল্ডিং-এ বসে করলে চলবে

না, মাঝপথে স্তব্ধ হলেও চলবে না, তাকে গ্রামে-গঞ্জে ছড়িয়ে দিতে হবে। পঞ্চায়েতে আপনারা কি কাজ করেছেন? মুখ্যমন্ত্রী গতকাল পঞ্চায়েতকে ও মিউনিসিপ্যালিটিকে কত টাকা দেওয়া হয়েছে তা বলেছেন। আমরা তো বিভিন্ন বিলের আলোচনার সময়ে কনসেপ্ট অফ লোক্যাল সেলফ্ গভর্ণমেণ্ট সম্বন্ধে বলেছি। আপনারা এ ব্যাপারে একটা ইরিভ্যালেণ্ট ধারণা গড়ে তুলেছেন। বিল্ডিং-এর উপর অতিরিক্ত ট্যাক্স চাপিয়ে দিয়েছেন, এর ফলে জনগণের উপর একটা অতিরিক্ত চাপ সৃষ্টি হয়েছে।

It is the exclusive right of the corporation and Municipalities to tax on the buildings.

কিন্তু ইনফ্রিঞ্জমেণ্ট অফ লোক্যাল সেলফ্ গভর্ণমেণ্ট যেন না ঘটে তা দেখতে হবে। এই ধরনের বহু আইনের ক্ষেত্রে ও বহু ব্যবস্থার ক্ষেত্রে বিকেন্দ্রীকরণের যে ধারণা, যে দর্শন, তার উপর আপনারা কুঠারাঘাত করেছেন। আপনারা বারবার বলেছেন যে, উন্নয়ন খাতে টাকার খুব অভাব। সমস্ত উন্নয়নের কাজ স্তব্ধ করে দিয়ে সাপ্লিমেণ্টারী বাজেট প্লেস করার সময়ে লক্ষ্য করেছি যে মাইনে, ডি-এ ইত্যাদি বৃদ্ধি করা হয়েছে। এটা এ্যাড্‌মিনিষ্ট্রেশানের মোড় ঘোরাবার চেষ্টা মাত্র। একমাত্র আসামের ব্যাপারে আগত উদ্বাস্তু ও সাইক্লোন এ্যাফেকটেড্ লোক ছাড়া—তাদের উন্নয়নের সামান্য কার্য ছাড়া ডেভেলপমেণ্ট কিছু হয়নি। রাজ্যের সার্বিক উন্নয়নের দিকে নজর একেবারেই দেওয়া হয়নি। আপনারাই বলুন না, কলকাতার জনসংখ্যা কত, আর সে তুলনায় হস্‌পিটালের সংখ্যাই বা কত? এ্যাক্সিডেণ্টের কবলে পড়লে মানুষকে রাস্তায় পড়ে থাকতে হয়, হস্‌পিটালে ভর্তি হতে পারা যায় না। শম্ভুনাথ হাসপাতাল, যেটা দুর্ভাগ্যক্রমে আমার নির্বাচনী এলাকায় অবস্থিত, সেখানে একজন এ্যাকসিডেণ্টে আক্রান্ত রোগীকে ভর্তি করতে না পেরে অবশেষে ধরাধরি করে পি জি হসপিটালে ভর্তি করা হয়। সরকারী হাসপাতালগুলিতে পর্যাপ্ত সরকারী সাহায্য দেওয়া হয় না। তাছাড়া, বে-সরকারী পর্যায়ে যে সমস্ত হস্‌পিটাল আছে, সে সমস্ত জায়গায় উন্নতির জন্য সরকারী পর্যায়ে কোন প্রচেষ্টা নেই। জনসংখ্যার অনুপাতে চিকিৎসার সুযোগ অত্যন্ত কম। মাইনর ইরিগেশানের ব্যাপারে বরাদ্দ অনেক কম, মাইনর ইরিগেশান অনেক ডেটোরিয়েট করেছে। ভূমিসংস্কারের ব্যাপারে আপনারা অনেক কিছু দাবী করেন, সে ব্যাপারে আপনাদের অবজেকটস্ অফ ল্যাণ্ড রিফরমস কি বা আমাদের লক্ষ্য কি, সেই বিতর্কমূলক প্রশ্নের মধ্যে আমি যাচ্ছি না। তবুও আমি বলব, শিলিং অব সারপ্লাস ল্যাণ্ড যেটা সম্বন্ধে ইকনমিক রিভিউয়ে বলা আছে, তার পরিমাণ অনেক বেশী। আমার প্রশ্ন হচ্ছে, তার মধ্যে কত জমি আপনারা বণ্টন করেছেন? বিনয়বাবু বলেছেন ৩·৯৫ লক্ষ একর জমি খাসজমি আছে। কিন্তু কত খাসজমি কতজন ভূমিহীনদের মধ্যে বিতরণ করেছেন? পশ্চিমবাংলা এমন একটা রাজ্য বা একটামাত্র রাজ্য যেখানে কনসোলিডেশান অব হোল্ডিং-এর কোন কিছুই হয়নি।

[5-10—5-20 p.m.]

কর্মসংস্থানের অবস্থা খুব শোচনীয়। সর্বগ্রাসী বেকারী পশ্চিমবাংলাকে গ্রাস করেছে। ৫০ হাজার লোকের কর্মসংস্থান হয়েছে কিন্তু এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের হিসাব তা বলে না। এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের দেওয়া লোক পাবলিক আণ্ডারটেকিংগুলি নেয় না, সি এস টি সি নেয় না। শিল্পের প্রসার হয়নি এটা বলা হয়েছে। কিন্তু বলা হয়েছে ক্ষুদ্রশিল্প হয়েছে। জেলা শিল্প-কেন্দ্র কটা হয়েছে? একমাত্র শিল্পের প্রসার যেটা হয়েছে সেটা হচ্ছে চোলাই মদ ও ঘরে

ঘরে বোমা তৈরীর কারখানা। পরিবহনের অবস্থা ভয়াল। চেসিস নাকি পশ্চিমবাংলা পায় না, কিন্তু অন্যান্য এস টি সি-গুলিতে চেসিস সঙ্কট নেই। মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি যদিও তাঁর বক্তব্য গ্রহণ করতে পারলাম না। এই সভায় আমার শেষ বক্তব্য রাখার সময় আপনাকে এবং সমস্ত সদস্যকে ধন্যবাদ জানিয়ে আমি শেষ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলি :** স্যার, অর্থমন্ত্রীর বাজেট ভাষণ থেকে বোঝা যাচ্ছে যে এটা কেন্দ্রীয় সরকার এবং ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে চক্রান্তের একটা লিখিত দলিল এবং তা পরিষ্কার হয়েছে তাঁর ভাষণের শেষের কয়েকটা লাইনে। খুব দু:খের বিষয় যে, অর্থমন্ত্রী হিসাবে যে কয়েকটি ভাষণ হয়েছে তার সবকটি আমি সংগ্রহ করতে পারিনি। ১৯৫৩ সালে তৎকালীন ফাইন্যান্স মিনিষ্টার নলিনী সরকার তাঁর ভোট অন এ্যাকাউণ্ট যে ভাষণ তাতে তিনি অকপটে কিছু কথা স্বীকার করেছিলেন। তিনি বলেছিলেন,

The present Ministry which took over in January 1948 found the situation no better, particularly in regard to food and law and order. It was highly explosive.

এখানে ফুড এবং ল অ্যাণ্ড অর্ডারের অবস্থা যে খারাপ সে কথাও তিনি স্বীকার করেন। আমাদের অর্থমন্ত্রী যে একা বিপ্লবী তা নয় তৎকালীন অর্থমন্ত্রীও এই কথা বলেছিলেন যে,

Immediately on taking over the charge it found that the Central Government without consulting the State Government made a drastic cut in the Government share in the net proceeds of income-tax and export duty on jute and jute goods.

সুতরাং তিনি যে একলা বিপ্লব আনছেন তা নয়, তৎকালীন অর্থমন্ত্রীও অকপটে কিছু স্বীকার করেছিলেন।

ওঁদের তৎকালীন মন্ত্রী জ্যোতি বসু ডেপুটি চীফ মিনিষ্টার এণ্ড ফাইনান্স মিনিষ্টার হিসাবে যে ভাষণ দিয়েছিলেন যেটা ১৯৬৭ সালের প্রসিডিংসের ১১ পাতায় আছে, সেই ভাষণে রাজ্যের সেই সময়কার অবস্থার কথা বলেছেন। তার সঙ্গে তিনি বলেছেন পশ্চিমবঙ্গের তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার জন্য ভারত সরকারের কাছে যে সাহায্য পাওয়ার কথা ১৬৫'৪ কোটি টাকা তার মধ্যে ১৬০ কোটি টাকা জরুরী অবস্থা হিসাবে পাওয়া গেছে। তিনি তাঁর বক্তব্যের শেষে যেটা ৩০ পাতায় আছে, বলেছেন যে, কেন্দ্রীয় সরকার আমাদের যে-সমস্ত ন্যূনতম দাবী, এগুলি পূরণ করতে কিছু কিছু জায়গায় বাধা সৃষ্টি করছেন। সুতরাং নতুন কথা তিনি কিছু বলেন নি, তবে তৎকালীন মন্ত্রীরা তাঁদের রাজ্যের সেই সময়ে কি অগ্রগতি কি উন্নতি তার প্রকৃত চিত্র রেখে বক্তব্য রেখেছেন। কিন্তু দুর্ভাগ্যজনক এই বাজেট ভাষণটি অত্যন্ত ছোট, ৬ পাতায় উনি সেরেছেন। এই বাজেট ভাষণের ৩নং অনুচ্ছেদে উনি বলেছেন ১৯৭৬-৭৭ সালে রাজ্যের বার্ষিক পরিকল্পনার পরিমাণ ছিল ২৩০ কোটি টাকা, এবারে সেটা বেড়ে দাঁড়িয়েছে ৬৭০ কোটি টাকায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাখতে চাই ১৯৭৬-৭৭ সালে যদি বার্ষিক পরিকল্পনা ২৩০ কোটি টাকা হয় তাহলে এখন জিনিসপত্রের দাম কতগুণ বেড়েছে? এই ৬৭০ কোটি টাকাটা যদি হাজার কোটি টাকা হত তাহলেও তাঁর এতে কৃতিত্বের কিছু নেই, নিশ্চয়ই তাঁর সময়ে এই টাকার অঙ্কটা এমন কিছু বেশী নয়। আপনি নেট প্রফিট কত দিক থেকে পেয়েছেন সেটা আপনি ভাবুন। তারপর ৩নং প্যারাগ্রাফে বলেছেন ১৯৭৬-৭৭ সালে যেখানে রাজ্য বাজেটে ব্যয়ের পরিমাণ ছিল

৭৬০ কোটি টাকা এবারে সেটা হয়েছে ১৭৭০ কোটি টাকা। আপনাকে জিজ্ঞাসা করি কতগুণ জিনিসের দাম বেড়েছে? তাহলে আপনার কৃতিত্ব কোথায়? কোন কোন জিনিসের দাম ৫/৬ গুণ, আবার কোন কোন জিনিসের দাম ৮ গুণ পর্যন্ত বেড়েছে, কিন্তু অর্থমন্ত্রীর বাজেটে দেখা গেল কিছু অঙ্ক বাড়িয়ে তিনি দেখাবার চেষ্টা করলেন যে, আমরা ব্যয়ের পরিমাণ অনেক বাড়িয়েছি। স্যার, এই বাজেট ভাষণের প্রথম থেকে শেষ পর্যন্ত একটা জায়গাতে বলেন নি যে, তাঁরা রাজ্য সরকার গত বছরে কি করেছেন এবং চলতি বছরে কি করছেন। প্রত্যেকটি জায়গায় কেন্দ্রের বিরুদ্ধে বিষোদ্গার, প্রত্যেকটি জায়গায় কেন্দ্র বাধা দিয়েছে এই কথা বলেছেন। বড় হাস্যকর তাঁর ভাষণের শেষ অংশটুকু। ১৮ দফায় তিনি বলেছেন এ-সমস্ত বিষয়েই আসন্ন নির্বাচনে আমরা জনসাধারণের নির্দেশ ও অনুমোদন চাইব; তাঁদের আশীর্বাদে বলীয়ান হয়ে এই রাজ্যে ও সারা দেশে আর্থিক-সামাজিক পরিবর্তন সংশোধনের সংগ্রামে নতুন করে অগ্রসর হবো। আমি অবাক হয়ে যাই ইনি তো সবে কমিউনিষ্ট হয়েছেন, জ্যোতিবাবু ওঁর চেয়ে কম কমিউনিষ্ট নন, ডেপুটি চীফ মিনিষ্টার জ্যোতিবাবুর অর্থমন্ত্রী হিসাবে যে ভাষণ সেই ভাষণে এত অতি-বিপ্লবীর চরিত্র আমরা দেখতে পাইনি। সুতরাং ওঁর এত অতি-বিপ্লবী চরিত্র কেন হল বুঝতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁর ধারণা এই রকম ভাষণ রাখলে বোধ হয় অতি-বিপ্লবী হওয়া যায়। কিন্তু আমি একটার পর একটা দেখিয়ে দিতে চাই পশ্চিমবঙ্গের উন্নতি করার চেয়ে প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে বিষোদ্গার করে সবাসরি সংগ্রামে লিপ্ত হওয়া ছাড়া এই সরকার আর কিছু করতে পারেনি। আমি প্রশ্ন রাখছি সংগ্রামের মধ্য দিয়ে কি সমৃদ্ধি বাড়ে? নিশ্চয়ই রাজ্যের হাতে অধিক ক্ষমতা প্রয়োজন, কিন্তু আপনি কি বলতে পারেন রাজ্য যে ক্ষমতা পেল তাতে ফেডারেল স্ট্রাকচার ভেঙে দেবার জন্য দিনের পর দিন চক্রান্ত করবে আর কেন্দ্রীয় সরকার ঠুঁটো জগন্নাথ হয়ে বসে থাকবে? আজকে কেন আপনার ভাষণে নেই পশ্চিমবঙ্গের মত অবহেলিত অত্যন্ত গরীব দেশের কোটি কোটি টাকা নিয়ে ত্রিপুরায় কেরলে খরচ করেছেন? কারণ আপনাদের মাথায় একটা জিনিস আছে সেটা হচ্ছে not for the development of the State but for the development of the party এবং তার জন্য যেখানে যেখানে পার্টির প্রসার করা যাবে সেখানে খরচ করছেন। আপনারা ত্রিপুরায় টাকা দিয়েছেন। আপনারা কেরালায় গিয়ে পশ্চিমবঙ্গের টাকা নিয়ে নয়ছয় করেছেন। কেন্দ্রের কাছে প্রচুর টাকা দেবার জন্য বলেন, আমরাও নিশ্চয়ই বলবো টাকা দেওয়া হবে। কিন্তু কিসের জন্য টাকা দেওয়া হবে সেটা বলবেন কি? আমরা অপদার্থ পুলিশমন্ত্রীকে ৪৬ কোটি থেকে বাড়িয়ে ৭২ কোটি টাকা দিয়েছিলাম কি এই রকম গোয়েন্দা বিভাগ তৈরী করার জন্য? আমরা ৭২ কোটি টাকা দিয়েছিলাম কি দিনে ৭টা করে খুন হবার জন্য? আমরা ৭২ কোটি টাকা দিয়েছিলাম কি গ্রামে-গঞ্জে চারিদিকে নারকীয় ঘটনা ঘটার জন্য, দিনের পর দিন পশ্চিমবঙ্গে অশান্ত আনার জন্য? আমরা কি টাকা দিয়েছি রাজ্য পরিবহন দপ্তরে বাসগুলি ঠুঁটো জগন্নাথের মত বসে থাকার জন্য, যতীন চক্রবর্তীর মত মন্ত্রী দিয়ে রাস্তার চারিদিকে গর্ত হয়ে পড়ে থাকবে, কাজ হবে না? আমি বলছি না অপদার্থ মন্ত্রী কমল গুহ। তিনি যে খাদ্যভাণ্ডার দেখিয়েছেন সেটা আমাদের সাত্তারসাহেব বলেছেন। আমার কথা হচ্ছে পশ্চিমবঙ্গের হাতে ক্ষমতা দেওয়া দরকার কিন্তু কাদের হাতে সেই ক্ষমতা দেওয়া হবে? যে টাকা দেওয়া হয়েছে তার কি-সঠিক ব্যবহার হয়েছে? এই জিনিসগুলি মানুষের জানার অধিকার আছে। আমি আপনার মাধ্যমে চার-চারবার জানতে চেয়েছিলাম অর্থমন্ত্রীর কাছে যে জ্যোতি বোস ১৯৭৭ সালে মুখ্যমন্ত্রী হবার পরে তাঁর কি এ্যাসেট ছিল

এবং বর্তমানে তাঁর কি এ্যাসেট আছে। চার-চারবার আমার প্রশ্ন মঞ্জুর হওয়া সত্ত্বেও আমি কোন উত্তর পাইনি। আমি জানতে চেয়েছিলাম যে মুখ্যমন্ত্রী এবং তাঁর পরিবারের কি এ্যাসেট ছিল ১৯৭৭ সালে এবং বর্তমানে তাঁর কি এ্যাসেট আছে। কিন্তু কেন বলুন তো আমি তাঁর উত্তর পাইনি? আমি জানতে চেয়েছিলাম এবং আপনি আমার প্রশ্ন মঞ্জুর করেছিলেন যে, মুখ্যমন্ত্রী কেরলে কতবার গেছেন, ত্রিপুরায় কতবার গেছেন এবং তার জন্য কত কোটি টাকা ব্যয় হয়েছে। পশ্চিমবঙ্গের অর্থভাণ্ডার থেকে এবং ঐখানে পার্টি করার জন্য কত ব্যয় করা হয়েছে। কিন্তু দুঃখের বিষয় কোনবারই আমি অর্থদপ্তর থেকে কোন উত্তর পাইনি। আমি আপনার মাধ্যমে প্রশ্ন করতে চাই যে, বিধানসভার সদস্য হিসাবে মুখ্যমন্ত্রীর এ্যাসেট, তাঁর পরিবারের এ্যাসেট কি আছে না আছে সেটা জানার আমার অধিকার আছে কিনা? যদি জানার অধিকার থাকে তাহলে অর্থমন্ত্রীর দপ্তরে বারবার দেওয়া সত্ত্বেও কোন উত্তর পাইনি কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন মুখ্যমন্ত্রী ভাষণ দিচ্ছিলেন এবং ভাষণ দিতে গিয়ে তিনি বলেছিলেন যে, পঞ্চায়েতের হাতে টাকা দেওয়া হয়েছে, মিউনিসিপ্যালিটির হাতে টাকা দিয়েছেন। খুব ভাল কথা, নিশ্চয়ই টাকা দেওয়া হবে। কিন্তু কার টাকা দেওয়া হয়েছে? কেন্দ্রের কত টাকা সেখানে গেছে? সেই টাকা ব্যয়ের হিসাব যদি আজকে চাই পাবো কি? যে টাকা কেন্দ্র থেকে পশ্চিমবঙ্গে এসেছে সেই টাকার ৫০ পারসেণ্টও ব্যয় হয়নি এবং যে টাকা ব্যয় হয়েছে তার অর্ধেক গেছে পার্টি ফাণ্ডে। আজকে তাই প্রশ্ন যে, কিসের জন্য টাকা দেওয়া হবে? আজকে বলা হচ্ছে যে, আমরা কাকে গিয়ে বলবো, চেয়ারকে ফরমাস করবো? আজকে কি এ্যাডমিনিষ্ট্রেশান আছে? উনি বলবেন যে, এ্যাডমিনিষ্ট্রেশানের হাতে টাকা দাও। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বলছেন যে, এ্যাডমিনিষ্ট্রেশান নেই। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর কথায় প্রমাণ হচ্ছে পুলিশে এ্যাডমিনিষ্ট্রেশান নেই। পশ্চিমবঙ্গের মন্ত্রীদের কথায় আজকে প্রমাণ হচ্ছে যে পঞ্চায়েতে চুরি ভরে গেছে, সেখানে কোটি কোটি টাকা চুরি হচ্ছে। আজকে পশ্চিমবঙ্গের মন্ত্রীদের কথায় প্রমাণ হচ্ছে যে, কাজ ঠিকমত হচ্ছে না। আজকে সব জায়গায় অসুবিধা দেখা দিয়েছে। তাহলে বলুন পশ্চিমবঙ্গের অর্থভাণ্ডার থেকে টাকা দেওয়া হয় কিসের জন্য? দুর্নীতিগ্রস্ত প্রশাসনের জন্য কি টাকা দেওয়া হবে? আমরা জানি, আজকে রাইটার্স বিল্ডিংসে যে-সমস্ত মন্ত্রীরা বসে থাকেন তাঁরা শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে থাকেন। সেখান থেকে তাঁরা গরীব লোকেদের জন্য কুম্ভীরাশ্রু বর্ষণ করেন। ওখান থেকে বসে গরীব লোকেদের জন্য কুম্ভীরাশ্রু বিসর্জন করা যায়। আমার প্রশ্ন যে যদি দরিদ্র মানুষের জন্য উন্নতি করতে চান তাহলে এই ৫ বছর আপনারা কি করেছেন? আপনারা যে হিসাব দিয়েছেন, সেই হিসাবমত দেখা যাচ্ছে যে পার ক্যাপিটা ইনকাম বেড়েছে মাত্র ৭ পয়সা, আর জিনিসপত্রের দাম বেড়েছে ১০ গুণ।

জিনিসপত্রের দাম বেড়েছে ১০ গুণ ৫ বছরে, এই বাজেটে। আপনারা বলেছিলেন দরিদ্রদের উপকার করবেন। করেছেন? আর একটা কথা। আমাদের মুখ্যমন্ত্রী বিদ্যুৎমন্ত্রীও বটে। তিনি বলতেন কংগ্রেস সব খারাপ করে দিয়ে গেছে। ৫ বছর আগে কংগ্রেস আমলে যে বিদ্যুৎ সাপ্লাই হত দিনের পর দিন, এমন অবস্থা হয়েছে যে, সেই সময়কার বিদ্যুৎও আপনারা রাখতে পারেন নি। আর যিনি ছিলেন, মিঃ লুথার, তাঁর টেলিফোন কেটে দিলেন আপনারা, তাঁকে মারধোর করলেন, তবুও তিনি আপনাদের কান মলে দিয়ে এটা প্রমাণ করে দিলেন যে, যদি প্রচেষ্টা থাকে, সততা থাকে, তবে বিদ্যুৎ বাড়ানো যায়। মুখ্যমন্ত্রীর বিদ্যুৎ উৎপাদন

সম্বন্ধে কি জ্ঞান আছে? তিনি জীবনে তো এক পয়সাও রোজগার করেন নি, চিরকাল ট্রেড ইউনিয়ন করেছেন, দালালি করেছেন, তিনি বললেন কালকে, অশোক সেনের, ভোলা সেনের মুখ ঘষে দিয়েছে, আইনজীবীদের অনেক সময়ে জজেদের কাছে রিগ্রেট করতে হয়, কিন্তু ট্রেড ইউনিয়নের দালালদের এসব করতে হয় না। তার পক্ষে যেটা সম্ভব ব্যবহারজীবীর পক্ষে সেটা সম্ভব নয়। তাই তিনি এরূপ বললেন।

(নয়েজ)

আমি জানি আপনাদের মনে জ্বালা ধরবে। কিন্তু একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই। মুখ্যমন্ত্রী বললেন---আপনারা শিখবেন না, মুখ্যমন্ত্রীর চেলা আপনারা, তিনি যেরূপ বলেন সেইরূপই তো শিখবেন। মুখ্যমন্ত্রী ভাষণে বললেন পাঁচ বছরে শেখাতে নাকি আমাদের পারেন নি। তিনি ৩০ বছরে কি শিখেছেন? গভর্ণর হাউস ওপেন করতে এসে বলতে হয়—আপনাদের হাউসের ডিবেটে অংশগ্রহণ করার জন্য আহ্বান জানাচ্ছি? কোথায় সেই আহ্বান? মুখ্যমন্ত্রী কিছুই বুঝতে পারেন না, সিদ্ধার্থ শঙ্কর রায় বুঝতেন না, যখন জ্যোতি বসু এখানে ছিলেন, তিনি তখন বুঝতেন, এখন ভদ্রলোক হয়েছেন, সব ভুলে গেছেন, আবার যখন এখানে এদিকে আসবেন, তখন বুঝবেন। এটাই হচ্ছে পরিহাস। আমি আপনার মাধ্যমে, স্পীকার মহাশয়, তাই রাখতে চাই কোথায় অগ্রগতি আজকে? এই রাজ্যের অর্থমন্ত্রীর ভাষণে আছে কেন্দ্রের বিরুদ্ধে ষড়যন্ত্র, এছাড়া একটি কথাও নাই। বেকারত্বের ৫ বছরে কি হয়েছে? সরকার কিছু বেকারভাতা দিয়েছেন, সরকারী কর্মচারীদের টাকা বাড়িয়েছেন, তার জন্য নাকি ২০০ কোটি ঘাটতি হবে, ভাল কথা। নিশ্চয় দেবেন। আজকে ১৬ লক্ষ শিক্ষিত এবং ৩২ লক্ষ অশিক্ষিত বেকারদের নাম রেজিস্ট্রীভুক্ত রয়েছে। তাদের কথা কি ভেবেছেন? মৌলিক সমস্যা সমাধানের একটা কথাও কি আছে বাজেটে? বর্গা অপারেশন সম্বন্ধে বললেন একবার অশোক মিত্র মহাশয় ১৯৭৯-৮০ সালে, বর্গা অপারেশনে অনেক অগ্রগতি করবেন, কত পারসেণ্ট, কত লোকের অগ্রগতি হয়েছে? অপারেশন বর্গা নিতে পারেন নি, আপনারা জানেন এগুলি করা সম্ভব নয়, জেনেশুনেই রাজ্যপালের ভাষণে কম স্থান দিয়েছেন এ সম্বন্ধে, মুখ্যমন্ত্রীর ভাষণে স্থানই পায়নি, আর আপনার ভাষণে কোন কথাই নাই। আমি অধ্যক্ষ মহাশয়, একটা কথা আপনার মাধ্যমে রাখতে চাই বাজেট ভাষণে এই রাজ্যের অগ্রগতির কথা কিছু নাই, বাজেটে কথা আছে কেন্দ্রের বিরুদ্ধে ভাষণ হবে কি কেন্দ্রের বিরুদ্ধে ষড়যন্ত্র করা, ষড়যন্ত্রে লিপ্ত হওয়া?

[5-30—5-40 p.m.]

এই বাজেট ভাষণে দেখছি ইন্দিরা গান্ধীকে সমালোচনা করে পশ্চিমবাংলার মানুষের কাছে আগামী দিনে ভোটে নামতে চাচ্ছেন। ব্রিগেড প্যারেড গ্রাউণ্ডে এবং বিভিন্ন ময়দানে বিভিন্ন নেতারা যে ভাষণ দেন এই ভাষণ তার চেয়েও নিকৃষ্ট ভাষণ। আজকে এই ভাষণের মধ্যে কোন অগ্রগতির কথা নেই, কোন প্রশাসনিক অবস্থার কথা নেই, পুলিশ প্রশাসনের যে ব্যর্থতা তার কথা নেই। আজকে রাজ্যে যে খাদ্যের ঘাটতি এই কথা বলা নেই। শুধু কেন্দ্রের বিরুদ্ধে বিষোদ্গার করা হয়েছে। দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছে। বলছেন কেন্দ্রের জন্য—কিন্তু আলুর দাম এক টাকা কেন? এই সরকারে বসে আপনারা একটা জিনিসের দাম বাঁধতে পারেন নি। ১৪টি নিত্য-প্রয়োজনীয় জিনিস রয়েছে। তার মধ্যে কি আপনাদের কিছু নাই? মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী কেবল ঐ ইন্দিরা গান্ধীর বিরুদ্ধেই বলে যাচ্ছেন। তাহলে আপনারা কি কেন্দ্র ছাড়া চলতে পারবেন না?

তাই যদি হয়, তবে আপনাদের দরকার কি? যত বাজেট ভাষণ হয়েছে, তার সঙ্গে এই ভাষণের কোন মিল নেই। অত্যন্ত নিকৃষ্টমানের ভাষণ বলে আমি সম্পূর্ণরূপে প্রত্যাখ্যান করছি।

**শ্রীবিনয়কৃষ্ণ কোঙার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত মাননীয় অর্থমন্ত্রী যে ভোট-অন-এ্যাকাউণ্টস, অতিরিক্ত ব্যয়-বরাদ্দ পেশ করেছেন এবং তার উপর তিনি যে বিবৃতি দিয়েছেন আমি তা সমর্থন করছি। আমাদের দেশকে বেশ কিছুদিন ধরে যাঁরা যাহান্নমের দরজায় নিয়ে যেতে পারেন, দেশটাকে কালোটাকার হাতে তুলে দিতে পারেন, তাঁদের আর কি বলবো। যেখানে একচেটিয়া পুঁজিবাদীদের ক্ষমতা ক্রমাগত বাড়ছে এবং বিদেশী পুঁজির পরিমাণ বাড়ছে—এইরকম একটা সামগ্রিক সঙ্কটের পটভূমিকায় এই যে প্রস্তাব আমাদের অর্থমন্ত্রী পেশ করেছেন, তাতে ওঁরা চটে গেছেন। কারণ পশ্চিমবাংলাকে বিচ্ছিন্ন করে দিলে ওঁরা খুশী হতেন, গোটা ভারতবর্ষের কথা বাদ দিয়ে শুধু পশ্চিমবাংলার কথা বললে ওঁরা খুশী হতেন। কিন্তু ওঁদের এটা জানা উচিত গোটা ভারতবর্ষের অর্থনীতির সঙ্গে পশ্চিমবাংলা জড়িত। পশ্চিমবাংলা একটি অঙ্গ-রাজ্য মাত্র। তাই সে এই অবস্থায় খুব বেশীদূর এগোতে পারে না। এটা বাস্তব সত্য। ওঁরা বললেন ইনফ্লেশন—অদ্ভুত কথা। তাহলে কি এই ইনফ্লেশন পশ্চিমবাংলা রুখবে? একথা কিন্তু জনসাধারণ বোঝে। ৭ হাজার কোটি টাকার নোট ছাপিয়েছেন—ঘাটতি বাজেট—কি হবে? তাহলে এই মুদ্রাস্ফীতি কি পশ্চিমবাংলা আটকাবে?

অর্থনীতির নিয়ম কি বদল হয়ে যাবে? এইসব কথা তাঁরা বলতে চান। আমরা কি দেখছি? আমরা এই কথা অতীতেও বলেছিলাম, আজও এই কথা বলছি যে একটা যন্ত্র, যে যন্ত্রটার কাজ হলো মেহনতী মানুষের রক্তকে নিংড়ে কিছু লোকের বাড়ীতে পৌঁছে দেওয়া। এই যন্ত্রের ড্রাইভার যেই হোক, স্বয়ং দেবতাও যদি এই ড্রাইভার হয় তাহলে যন্ত্র তার কাজ করে যাবে। শুধু ব্যক্তিবিশেষে, জনগণের পক্ষের মানুষ যদি এই যন্ত্রটাকে ব্যবহার করতে পারে তাহলে বড়জোর তার নাট-বল্টু ঢিলে করা, টাইট করা ইত্যাদির ভিতর দিয়ে তার গতিকে শুধুমাত্র শ্লথ করতে পারে। গত কয়েক বছরে বামফ্রণ্ট সরকার সেই কাজটাই করেছে। অর্থমন্ত্রী মহাশয় তাঁর সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে সেটাকে করার চেষ্টা করেছেন। যদি কেউ মনে করে যে এতে ক্রাইসিস কমবে—কারণ কমতে পারে না। একটা দেশের অবস্থা, তার পটভূমিকায় পশ্চিমবাংলাকে স্বীকার করতে হবে। তাঁরা বলছেন আইন-শৃংখলা—অদ্ভুত ব্যাপার। যে দেশে মেহনতী মানুষরা খেতে পায় না, কিছু লোকের কি কারণে জানি না তাদের টাকা হয়, বুঝতে পারে না, শ্রমের সঙ্গে ভোগের যে-দেশে কোন সম্পর্ক নেই, যে-দেশে হাওয়ায় টাকা উড়ে বেড়ায়, যারা ধরতে পারে তারা ধরে নেয়, যে-দেশের কালোটাকাকে সাদা করার জন্য মন্ত্রীরা চেষ্টা করেন, সেই দেশে চুরি-ডাকাতি বাড়বে না তো কোন্ দেশে বাড়বে? মানুষের সুস্থ হয়ে বেঁচে থাকার রাস্তাগুলো রুদ্ধ, শিল্পবিকাশ রুদ্ধ, কৃষিতে কোন মৌলিক পরিবর্তন হল না, মানুষের সৃজনীশক্তি অপচিত হল, এইরকম পরিস্থিতিতে যখন দেখি সমস্ত মূল্যবোধ—যে-দেশে আন্তুলের মত মুখ্যমন্ত্রী হয়—এদের দুঃখ, জ্যোতি বসুকে সেই জায়গায় দাঁড় করাতে পারে নি। আন্তুলের মত মুখ্যমন্ত্রী, পরিষ্কার খবরবারে ব্ল্যাক মার্কেটিং করছে,—অন্য কোন মানুষ হলে তার আজকে সাজা হয়ে যেত—এদের যেখানে গ্লোরিফাই করা হয়—হাইকোর্টের নির্দেশে চাকরি গেলেও আবার নতুন জায়গায় নেওয়া হয়, যে-দেশে শিল্প-সংস্কৃতিতে একচেটিয়া পুঁজির নোংরা ছাপ ফুটে বেরোচ্ছে, যে-দেশে বারবধূর সমালোচনা করলে 'আনন্দবাজার' চটে যায়, যে-দেশে 'সোলের' গুণ্ডামী, মস্তানীকে মহিমামণ্ডিত

করা হয়, যে-দেশে প্রেমকে রাস্তার কুকুরের নোংরামীতে পরিণত করা হয়, সেইগুলোকে গ্লোরিফাই করা হয়, সেই দেশের সমাজে এইসব বাড়বে না? প্রশ্ন হচ্ছে যে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে কিনা? প্রশ্ন হচ্ছে তাঁদের কারা সমর্থন করছেন? কারা তাঁদের পিছনে দাঁড়াচ্ছেন? গত ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমরা দেখেছি—এঁরা হৈ-চৈ করছেন, সকালবেলা এসে শুনলাম কি একটা 'আনন্দবাজারে' বেরিয়েছে, কোন্ দারোগার সঙ্গে ডাকাতের যোগ আছে। এ অদ্ভুত কথা, নতুন কথা তাঁরা বললেন, আজকে দারোগা কেন? পশ্চিমবাংলার কংগ্রেসী নেতাদের যদি খোঁজ করা যায় তাঁদের প্রত্যেকের পকেটে দেখা যাবে ডাকাত পোষা আছে। তাঁদের যদি ডাকাত পোষা থাকে তাহলে একটা দারোগাকে বলে লাভ কি? গোটা দেশের রাজনীতি, গোটা দেশের সমস্ত মূল্যবোধকে গত ক'বছরে তাঁরা শেষ করে দিয়েছেন। এবং এটাই হচ্ছে ভারতবর্ষের একচেটিয়া পুঁজির ক্রিয়া। স্বভাবতঃই অন্য রাজ্যের সঙ্গে আমরা তুলনা করছি এই জন্য। কেন আমরা বলব না? পশ্চিমবাংলার মানুষকে কেন প্রশংসা করব না? যেখানে তারা দাঙ্গা লাগাতে পারছে না। আমার দুঃখ হচ্ছে, সাত্তারসাহেব তাঁর বক্তব্যের মধ্যে প্রাদেশিকতার উস্কানী দিয়ে গেলেন। অবাঙালী, বাঙালী আন্দোলনের কথা বললেন। এটাই তাঁরা করছেন সান অফ দি সয়েলের কথা তুলেছেন। সত্য বাপুলী ত্রিপুরার পাশে দাঁড়াবার জন্য সমালোচনা করে গেলেন। আবার তিনি বললেন যে আমরা নাকি ফেডারেল ষ্ট্রাকচারকে ভেঙে চুরমার করে দিচ্ছি। তাঁরা এটাই করছেন। কারণ তাঁদের যে অর্থনৈতিক ব্যবস্থা তার অনিবার্য পরিণতি হিসেবে বেকার বাড়ছে। তখন একটা রাজ্যের লোকের সঙ্গে আর একটা রাজ্যের লোকের লড়িয়ে দেওয়া ছাড়া আর তাঁরা কি করতে পারেন? তাই তাঁরা করছেন।

[5-40—5-50 p.m.]

আমাদের এখানে এগুলি যে হচ্ছে না তার জন্য আমরা গর্ববোধ করব। ইন্দিরা গান্ধীর আসার আগে পর্যন্ত যতদিন জনতার শাসন ছিল ততদিন আমরা দেখেছি পুরানো কংগ্রেসী মস্তানরা কিছুটা সংযত ছিল। কিন্তু যেই ইন্দিরা গান্ধী ক্ষমতায় এল তারা ভাবল তাদের পিছনে একটা মুরুব্বি এসে দাঁড়িয়েছে। তারা রাস্তায় নামতে শুরু করল এবং যেখানেই কোন পিপ্‌ল দ্বারা জনগণ প্রতিরোধ করে সেখানেই তাদের রাজনৈতিক চরিত্র দেখলাম। আমি বলছি না যে আমরা কোন ভুল করি না—আমরা ভুল করি না এই দাবী আমি কখন করি না। চলতে গিয়ে ভুল হয়। কিন্তু একটা নির্দিষ্ট নীতিতে আমরা চলার চেষ্টা করেছি। এই সমস্ত গুণ্ডা, মস্তানরা যাতে সুযোগ না নিতে পারে তার জন্য আমরা চেষ্টা করি। জনগণ তাদের প্রতিরোধ করার চেষ্টা করেছে। এমন কি রেপ করতে গিয়ে খুন হল গত বিধানসভায় দেখলাম—একটা নোংরা লোক, নেতারা তাকে একটা লেভেল দিয়ে দাঁড় করিয়ে বলল এ হচ্ছে কংগ্রেস কর্মী, একে খুন করেছে। এইভাবে নিজেরাই গণতন্ত্রের বারোটা বাজাচ্ছে। ভোটার লিস্ট নিয়ে বলছেন। এত বলার দরকার কি? ৫ বছরে আমরা যা পেরেছি করেছি। ছবি ছাপিয়ে লোকে খাতার কাগজ পড়বে না, তারা জীবনের অভিজ্ঞতা দিয়ে বুঝবে। মানুষের কাছে আমরা যেতে চাই। কিন্তু যারা মানুষের কাছে যেতে ভয় পায় তারা যেতে চাচ্ছে না। আজকে পশ্চিমবাংলায় ভোট ভোট করে তারা যে পথে যাচ্ছেন—বামফ্রণ্টকে খতম করতে গিয়ে গোটা গণতন্ত্রকেই একেবারে শেষ করে দিতে চাইছেন। তারা বলছেন ভোটার লিস্ট সব ভুয়ো। কি অদ্ভুত ব্যাপার আগে নাকি সব খাঁটি ছিল, এখন বলা হচ্ছে ভুয়ো। সেণ্ট পারসেণ্ট কারেক্ট ভোটার লিস্ট ছিল?

যে-দেশে শতকরা ৭০ জন লোক লেখাপড়া জানে না সে দেশে সেণ্ট পারসেণ্ট কারেক্ট ভোটার লিস্ট হবে? লক্ষ লক্ষ মানুষ প্রতিদিন যাতায়াত করে। বাসস্থানের সমস্যা রয়েছে। কলকাতায় ৫/৭ দিন থাকে, দেশেও থাকে। অন্য জায়গায় চাকরি করে। কারো নাম দু' জায়গায় থাকতে পারবে না, কারো নাম বাদ যাবে না, এই গ্যারাণ্টি দিয়ে ভারতবর্ষে ভোট হতে পারে? এইরকম কোন রাজ্য আছে, অতীতেও ছিল? এই বিধানসভায় দাঁড়াতে গিয়ে আমাকেও ঘর থেকে টাকা দিয়ে ভোটার হতে হয়েছে। আমার নাম বাদ ছিল। কিন্তু আজকে তাঁরা কি বলছেন? আমরা কি দেখছি? এইবারে কিভাবে ভোটার লিস্ট করা হয়েছে? এইবারে বরং নতুন পদ্ধতিতে ভোটার লিস্ট করা হয়েছে। যাঁরা গণনা করছেন, ভোটারদের নাম তুলছেন তাঁরা বাড়ীতে যাবেন এবং বাড়ীর লোক যাঁদের পাবেন তাঁদের স্লিপ দিয়ে আসবেন। এই পদ্ধতি অতীতে ছিল না। তার মানে আমাকে বাড়ীতে স্লিপ না দিলে আমি বুঝে নেব যে আমার নামটা বাদ গেছে, ওঠেনি। ভোটার লিস্ট না দেখেই আমি বুঝতে পারব যে আমার বাড়ীতে গণনাকারী নাম লিখতে আসেনি। তাহলে আমি সংশোধন করার সুযোগ পাচ্ছি। যদি এই স্লিপ দেবার পরে বাদ যায় তাহলে তাকে ৬/৮নং ফরম্ আর কিছু করতে হবে না, ঐ স্লিপ দেখালেই অটোমেটিক্যালি নাম উঠে যাবে। অতীতে এই ব্যবস্থা ছিল না। আরো নিখুঁত করার জন্য এটা করা হয়েছে। শুধু তাই নয়, এইবারে প্রতিটি বুথকেন্দ্রে অফিসার বসিয়ে যাতে লোকের হয়রাণি না হয়, যাতে কেউ বলতে না পারে সেই জন্য তারা সেইখানেই অবজেকসান জমা দিয়ে আসবে। বি ডি ও অফিসে যেতে হবে না এবং সেখানে গিয়েই এনকোয়ারি হবে। এইসব করার পরেও আজকে তাঁরা আদালতের দ্বারস্থ হয়েছেন। আদালতকে তাঁরা কুক্ষিগত করতে চান। তাঁই তারা ট্রান্সফারের আদেশ করছেন, তাঁরা চাইছেন এমন আদালত হোক---একটা বুর্জোয়া রাষ্ট্র কাঠামোর ভিতর বিচার বিভাগের যেটুকু নড়াচড়া করার অধিকার থাকে সেইটুকুও শেষ হয়ে যাক। সব লোকের গলায় যে ঐ ফাঁস টাই থাকে তাঁরা চাইছেন বিচারপতিদের টাইটা সম্মানের নয়, এটা তাদের পোষা বগলসে পরিণত হোক---এটাই তাঁরা করতে চাইছেন। তাঁর জন্য হুমকি দিচ্ছেন, তার জন্য ট্রান্সফারের ভয় দেখাচ্ছেন, যা যা বলব সেইরকম যেন রায় দেওয়া হয়। আমরা আনন্দিত যে ভারতবর্ষের বিচার বিভাগ কতদিন পারবে জানি না, তাঁরা চেষ্টা করছেন সমাজতন্ত্রের জন্য নয়, বুর্জোয়া গণতান্ত্রিক কাঠামোর ভিতর বিচার বিভাগের যতটুকু নিরপেক্ষতা থাকা সম্ভব সেইটুকু নিরপেক্ষতার মর্যাদা বজায় রাখার জন্য সংগ্রাম করছেন---কতদিন টিকে থাকতে পারবেন জানি না। কারণ তাঁরাও মানুষ, তাঁদেরও জীবিকা আছে, ভবিষ্যৎ আছে---তবে কতদিন পারবেন জানি না।

কিন্তু যেভাবে যাচ্ছে তাতে গণতন্ত্র থাকবে? যাঁরা আমাদের খুন করতে চান, শেষ করতে চান তাঁদের জিজ্ঞাসা করি, আমরা খুন হলে গণতন্ত্র থাকবে তো? কংগ্রেসের বন্ধুদের বলি, আজকে আপনারা নিজেদের লোকরাই পরস্পর পরস্পরকে খুন করছেন, হাতে পুলিশ নেই, গভর্ণমেণ্ট নেই, কালকে যদি আমরা না থাকি, বামপন্থী গণতন্ত্রীপ্রেমীরা যদি না থাকে তাহলে প্রত্যেকে পুলিশকে আপনারা ব্যবহার করার চেষ্টা করবেন নিজেদের শেষ করার জন্য। আজকে পশ্চিম-বাংলায় যা হতে চলেছে গোটা ভারতবর্ষে আগামী দিনে সেটা একটা পদক্ষেপ হিসাবে দেখতে হবে। কেউ কেউ পুরানো ইতিহাসের কথা বললেন। গত কয়েক বছরের ইতিহাস কি? ক্রমেই দেখা যাচ্ছে অর্থনীতির ক্ষেত্রে যেমন কেন্দ্রীভবন বাড়ছে, যেমন একচেটিয়া পুঁজি বাড়ছে, রাজ-নীতির ক্ষেত্রেও তেমনি ক্ষমতার কেন্দ্রীভবন হচ্ছে। দেশ স্বাধীন হবার পর আমাদের দেশে

ডাইরেক্ট এবং ইনডাইরেক্ট ট্যাক্স, করপোরেট ট্যাক্স এ্যাণ্ড ইনকাম ট্যাক্স, এটা ছিল সমগ্র রাজস্বের প্রায় ৪০ শতাংশ, আজকে কমতে কমতে সেটা ১২ শতাংশে এসে দাঁড়িয়েছে। আপনারা জানেন ইনকাম ট্যাক্স থেকে যে টাকা আয় হয় তার ৯০ ভাগ রাজ্যগুলি পায়। সেখানে চালাকিটা হচ্ছে এইভাবে যে একদিকে কোটিপতিদের আয়কর থেকে রেহাই দাও—তাদের আয়কর রেহাই দেবার পর যদি তারা শিল্পে লগ্নী করতো বা বিজনেসে লাগাতো তাহলেও বুঝতাম ক্যাপিটালিজম গড়ে উঠছে কিন্তু আমরা দেখছি আয়কর যা ফাঁকি দেওয়া হচ্ছে তা ব্যবহার করা হচ্ছে নোংরা কাজে এবং নন-প্রডাকটিভ পারপাসে। এইভাবে ইনকাম ট্যাক্স যত কমছে ততই রাজ্যের শেয়ার কমছে। তারপর এক্সাইজ ডিউটির ৪০ ভাগ রাজ্যগুলি পেত। এটা বাতিল করে দিয়ে প্রশাসনিক আদেশ দিয়ে ওঁরা দাম বাড়িয়ে দিলেন। এমন পদ্ধতিতে করলেন যাতে পুরানো পার্লামেন্টেরিয়ান যাঁরা, যাঁরা খানিকটা আইনের বই, পার্লামেন্টের বই নিয়ে ঘাঁটাঘাঁটি করেন তাঁদেরও লজ্জায় মাথা হেঁট হয়ে যাচ্ছে তাঁরা সেই দলের লোক হওয়া সত্ত্বেও। তাই আমরা দেখি রাজ্যসভার চেয়ারম্যান একটা ধমক দিলেন এই বলে যে পার্লামেন্ট বসতে যাচ্ছে আর তার আগেই দামটা বাড়িয়ে দিলেন, এটা করলেন কেন? তাহলে এইভাবে ফেডারেল গভর্ণমেণ্ট টিকতে পারে যদি রাজ্য-গুলিকে তাদের নিজ নিজ অভিজ্ঞতা গড়তে সুযোগ না দেওয়া হয়? চাবুক মেরে কখনও ফেডারালিজম থাকে না, ঐক্য থাকে না। আমাদের কেন্দ্রীয় সরকার দরকার গোটা ভারতবর্ষের ব্যবস্থাপনায় রাজ্যগুলির মধ্যে যোগাযোগ রক্ষা করার জন্য কিন্তু মূল যা রিসোর্সেস সেটা যদি প্রতিটি রাজ্য তার নিজের অভিজ্ঞতার খরচ করতে না পারে তাহলে চলতে পারে না। বাপুলীসাহেব বলে গেলেন, কাদের হাতে টাকা দেওয়া হবে? আমি বলি, এটা তো কারুর পৈত্রিক টাকা নয়, এটা তো দয়ার ব্যাপার নয়, এই টাকা পশ্চিমবঙ্গের মানুষের টাকা, বিহার, ত্রিপুরা, আসামের মানুষের টাকা। জনগণই এই টাকার উৎস। এটা কবে ঠিক হল যে ইন্দিরা গান্ধীর পছন্দমত লোক হলে তাদের হাতে টাকা দেওয়া হবে?

[5-50—6-00 p.m.]

জনগণ যাকে নির্বাচিত করবে—কাজকে যদি জনতা আনে, জনতার। আমরা যদি আসি আমরা। মানুষ বিচার করবে এবং সিদ্ধান্ত নেবে, বাতিল করবে এবং নতুন ঠিক করবে। এটাকেই তো গণতন্ত্র বলা হয়। কিন্তু না, ক্রমাগত সঙ্কুচিত করা হচ্ছে। আমরা দেখছি যে বরাদ্দ কমছে। এইরকম পটভূমিকায় আমরা দেখছি যে আমরা পারি না। ওঁরা বলছেন যে আপনারা ৭ শত কোটি থেকে ১৭ শত কোটি টাকা বাজেটে বাড়িয়েছেন। জিনিসপত্রের দাম কত বেড়েছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইনফ্লেশান হলে বাজেট ইনফ্লেটেড হয় না—দাম তো আমরা বাড়াই নি। দাম বাড়ানোর কতগুলি লজিক আছে। যদি ঘাটতি বাজেট বারেবারে করা যায়, যদি বিদেশী পুঁজি, বিদেশী ঋণ বাড়তে থাকে এবং গত বছর বিদেশী ঋণের পরিমাণ দেখছি ১৫ হাজার কোটি টাকার উপর এবং এই বছর ৫ হাজার ২ শত কোটি টাকায় এসেছে, অর্থাৎ ২০ হাজার কোটি টাকার উপর হয়েছে। মানি সাপ্লাই বাদে পণ্য সরবরাহ বাড়বে না এবং তাহলে তার অনিবার্য পরিণতি হচ্ছে ইনফ্লেশান। ইনফ্লেশান হলে মাননীয় মন্ত্রী অশোক মিত্রের বাজেট তো ইনফ্লেটেড হয় না। রাজস্ব সংগ্রহ করতে হচ্ছে এবং পশ্চিমবঙ্গে আমরা বলতে পারি যে আমরা আন্তরিকভাবে চেষ্টা করছি গরীব মানুষের ঘাড়ে বোঝা না চাপিয়ে কিভাবে খানিকটা আদায় বাড়ানো যায়, সাধারণ মানুষের ঘাড়ে পড়বে না এমনভাবে কি করে বাজেট করা যায়। তাই আমরা দেখছি যে, সঙ্গতি বাড়ছে, আদায় বাড়ছে এবং বাজেটের

পরিমাণও বাড়ছে। কিন্তু আমরা যাই করি না কেন ইনফ্লেশান সবই খেয়ে ফেলছে এবং জনগণের জন্য আমরা যতটুকু করতে পারতাম, তা করতে পারছি না। এই পরিস্থিতির জন্য, এই ক্ষমতার মধ্যে গত কয়েক বছর ধরে আমরা চলেছি—কি কৃষিক্ষেত্রে বলুন, কি শিল্প-ক্ষেত্রে বলুন। আমি ষ্ট্যাটিসটিক্স দেখছিলাম তাতে আমি দেখলাম যে, গত কয়েক বছরে লে-অফ ক্রমাগত কমেছে। গত কয়েক বছরে শিল্পক্ষেত্রে আপোস আলোচনার মাধ্যমে শ্রমিকদের সমস্যা মেটানো হচ্ছে। আমি জানি, আমার জেলায় কিছু কিছু আছে, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার থাকায় অনেক টালবাহানা করা সত্ত্বেও অনেক ক্ষেত্রে মালিকরা বাধ্য হয়েছে একটা মীমাংসায় আসতে। কারণ তারা বুঝেছে যে, এটা এমনই একটা সরকার যেখানে যথেচ্ছ পুলিশ পাওয়া যাবে না, যথেচ্ছভাবে প্রশাসনকে কাজে লাগানো যাবে না। এই চাপ থাকার ফলে শ্রমিকদের ধর্মঘট না করেও অনেক বিরোধ মীমাংসা করা গেছে। এই জিনিস আমরা বলবো না যে, একটা অগ্রগতি? শিক্ষাক্ষেত্রের দুর্ভাগ্য যে, তাঁরা এখন ইংরাজী নিয়ে পড়েছেন। তাঁরা পুরানো কাসুন্দি গেয়ে বেড়াচ্ছেন। কেন না, আর কিছু তাঁদের বলার নেই। এস ইউ সি তাঁরা নিজেদের গরীবদের পার্টি বলেন। তাঁরা বলেন যে, ক্ষেতমজুররা তাঁদের প্রধান ভিত্তি। আমাদের দেশের ক্ষেতমজুররা এখন ইংরাজী শেখার জন্য উঠে পড়েছে। তাঁরা আছেন সামনে এবং পিছনে কংগ্রেসরা রয়েছেন। একজন কংগ্রেসের মাষ্টারমশাই বললেন যে, তাঁরা স্কুলে ধর্মঘট করবেন। লজ্জাও হয় না। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে তাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে শিক্ষাক্ষেত্রে যা করেছে সেটা আপনারা জানেন। যদি আরো সঠিকভাবে কাজ করতে পারতাম, প্রশাসনকে আরো সচল করতে পারতাম তাহলে আরো অগ্রগতি এই ক্ষমতার মধ্যে আমরা করতে পারতাম। শিক্ষাক্ষেত্রে একটা অরাজকতা চলেছিল। কেউ বলতে পারবেন যে, এটা খানিকটা ব্যাহত হয়নি, বন্ধ হয়নি? কংগ্রেসরা থাকা সত্ত্বেও, ইন্দিরা গান্ধী ফিরে আসা সত্ত্বেও তারা কিছু করতে পারছে না। তারা এগুলি ডিভাইড করতে পারতেন। আনন্দবাজার পত্রিকার বড় দুঃখ যে, সেকেণ্ডারী পরীক্ষাগুলি হয়ে গেল একটা গোলমাল হল না। শ্যামবাজারের ওখানে একটা বাসকে নিয়ে গোলমাল পাকালো সেদিন দেখলাম যে বাঁদিকের কাগজে গোটা কলমটা, হেডলাইনটা হচ্ছে শ্যামবাজার রায়ট। এটাতে কৃতিত্ব নেই যে, ছেলেরা ভালভাবে পরীক্ষা দিয়েছে, টিচাররা মাইনে পাচ্ছে। আগে টিচারদের এই প্রফেশনটা ছিল সবচেয়ে বাজে। প্রফেসর অধ্যাপক হরিপদ ভারতী রয়েছেন এবং তার অনেক সুনামও আছে, উনি অবশ্য কলেজের অধ্যাপক। আগে জিনিসটা ছিল যে, সব জায়গায় চেষ্টা করে যখন কোন কিছু হবে না, বয়স তরতর করে বেড়ে যাবে তখন আর কিছু না পেয়ে স্কুলমাষ্টারীতে ঢুকবে। আগে প্রথমেই কেউ স্কুলমাষ্টার হতে চাইতো না, কারণ এটা ছিল সবচেয়ে ইন্সেপড প্রোফেশন। আমরা চেয়েছি এদের অবস্থার উন্নতি করতে এবং সেক্ষেত্রে কে কংগ্রেসী শিক্ষক, কে কমিউনিষ্ট শিক্ষক, কে ফরোয়ার্ড ব্লক শিক্ষক, কে জনতা শিক্ষক, এসব বাছা হয়নি। তবে হ্যাঁ, অনেকে সেরকম আছে, তা না হলে এত পাবার পরেও ধর্মঘটের নোটিশ দেয় কি করে! কিছু কিছু নির্লজ্জ স্তাবক আছে, যারা নেবার সময়ে নেয়, পরে আবার এইসব করে। আগে যখন কিছুই পেত না মার খেত তখন এরা সংগ্রাম করেনি। তখন স্কুলগুলিতে, কলেজ-গুলিতে দেখেছি টুকলি করতে বাধা দিলেই ছাত্ররা মাষ্টারদের ধরে পেটাতো, আর তখন এরা নীরব থাকত। আজকে যখন এদের পুনরুজ্জীবিত করা হচ্ছে তখনই এরা এইসব কাজ করছে। যতই করা হোক না কেন সব সত্ত্বেও কিছু কিছু এসব লোক থাকবে এবং বলবে, এটা আমরা জানি। আমরা কিন্তু এদের জন্য যতটুকু পেরেছি করেছি।

তারপরে আমার প্রশ্ন হচ্ছে যে, ১২ ক্লাশ পর্যন্ত অবৈতনিক (ফ্রি) শিক্ষার ব্যবস্থা করা হয়েছে, এটা কি কোন অগ্রগতি নয়? মিডল ক্লাশের মানুষ কি এর সুফল ভোগ করছে না? ভারতবর্ষের একটা জায়গাতেও এ জিনিস আছে? অথচ আমরা কেন্দ্রের কাছ থেকে বেশী টাকা পাচ্ছি না, আমাদের রাজ্যকে সবচেয়ে কম টাকা দেওয়া হচ্ছে। পরিকল্পনা কমিশন বিভিন্ন রাজ্যের জন্য পার ক্যাপিটা যা বরাদ্দ করেছে তাতে পশ্চিমবাংলা সবচেয়ে তলায়। তা সত্ত্বেও আমরা চেষ্টা করছি। আমরা কি কোনো ক্ষেত্রেই কোনো পরিবর্তন আনি নি?

শিল্পক্ষেত্রের কথা আমি বলব না, আমার অগ্রজ নির্মলদা বলে গেছেন। এই সীমাবদ্ধ ক্ষমতার ভেতর আমরা যেটুকু করবার চেষ্টা করছি সেটুকুকেও কিভাবে হলদিয়া বন্দর থেকে আরম্ভ করে সল্টলেক পর্যন্ত প্রতিটি ক্ষেত্রেই বানচালের চেষ্টা করা হচ্ছে। একই ধরনের শিল্পের ক্ষেত্রে আমরা কি রকম বৈষম্য দেখছি, না শিল্পটা মহারাষ্ট্রে করলে ইণ্ডাষ্ট্রীয়াল ডেভেলপমেণ্ট ব্যাঙ্ক বলছে মার্জিনাল মানি ৬% দিলেই হবে, অথচ আমাদের বেলায় বলছে ১৭% দিতে হবে। আমার জেলায় একজন একটা পেপার মিল করবার চেষ্টা করলো, তাকে বললো মার্জিনাল মানি বের করতে হবে ১৭%। এটা কি বৈষম্য নয়? একই ধরনের কারখানা করার ক্ষেত্রে এরকম বৈষম্য আজকে স্থাপন করা হচ্ছে। এর কারণ হচ্ছে ওরা এই কাঠামোর ভেতরও পশ্চিমবঙ্গের শিল্পবিকাশ যতখানি সম্ভব শ্লথ করার আপ্রাণ চেষ্টা করে যাচ্ছে। তা সত্ত্বেও আমাদের এই পরিস্থিতির ভেতরে কাজ করতে হচ্ছে। তাই আজকে আমাদের অর্থমন্ত্রী মহাশয় শুধু কতগুলি অঙ্কের হিসাব নয়, গোটা ভারতবর্ষের যে সামাজিক অর্থনৈতিক ব্যবস্থা তার পটভূমিকায় পশ্চিমবাংলার মানুষের সামনে বাধা কোথায়, সেটাই দেখাবার চেষ্টা করেছেন এবং সেই বাধার দিকেই আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন। সেই সঙ্গে তিনি জনগণকে একথা বলেছেন যে, যদি অগ্রগতি ঘটাতেই হয় তাহলে কতগুলি অঙ্কের হিসাবে নয়, বাস্তবকে বুঝে নিয়ে তার বিরুদ্ধে সংগ্রামে তাদের উদ্বুদ্ধ হতে হবে। সেটাতেই আমাদের অপোজিসনের বন্ধুদের, কংগ্রেসী বন্ধুদের আপত্তি। অবশ্য আমরা ওদের দুঃখ বুঝি, বেদনা বুঝি, কিন্তু উপায় নেই ইতিহাস ওদের যে জায়গায় দাঁড় করিয়েছে তাতে এটা ওদের সহ্য করতেই হবে। এই কয়টি কথা বলে অর্থমন্ত্রী মহাশয় ভোট অন্ এ্যাকাউণ্টস ও অতিরিক্ত ব্যয়-বরাদ্দের যে দাবী পেশ করেছেন এবং তার সমর্থনে যে বিবৃতি দিয়েছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-00—6-10 p.m.]

**শ্রীসেখ ইমাজুদ্দিন:** অন এ পয়েণ্ট অফ অর্ডার স্যার, মাননীয় সদস্য শিক্ষকদের সম্পর্কে মন্তব্য করে বললেন যে, স্তাবক শিক্ষকেরা ধর্মঘটের হুমকি দিয়েছেন তাদের এত কিছু দেওয়া সত্ত্বেও। আমি একজন শিক্ষক, আমি এর প্রতিবাদ জানাচ্ছি এবং পে-কমিশনের নামে যে ভাঁওতাবাজি চলছে তার বিরোধিতা করছি।

**শ্রীঅমলেন্দ্র রায়:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে ভোট অন অ্যাকাউণ্ট এখানে পেশ করেছেন আমি স্বভাবতঃই তা সমর্থন করবো। সত্য বাপুলী মহাশয় এখানে বলে গেছেন, বলে চলে গেছেন যে, এটা নাকি নিকৃষ্ট বাজেট। মুশকিল হচ্ছে, লোক নিকৃষ্ট হলে বাজেট নিকৃষ্ট হয় না, বাজেট নিকৃষ্ট হলেই যে লোক নিকৃষ্ট হয় সেটা বিতর্কের বিষয়। তবে এইটুকু আমি বলতে পারি, আজ পর্যন্ত এই বিধানসভায় যতগুলি বাজেট পেশ করা হয়েছে —ভোট অন এ্যাকাউণ্টও অনেক পেশ করা হয়েছে—এবং তার সঙ্গে সঙ্গে যতগুলি ইকোনমিক

এ্যানালিসিস পেশ করা হয়েছে তার মধ্যে এটা সর্বশ্রেষ্ঠ বলে রেকর্ডেড হয়ে থাকবে। এটা খানিকটা বোঝার ব্যাপার আছে। যদি তাঁরা সেটা বোঝার চেষ্টা না করেন তাহলে বলার কিছু নেই। এখানে একটা হলদে বই দেওয়া হয়েছে, বইটা আমরা পড়েছি। এর মধ্যে ভাল, খারাপ দুটোই দেওয়া আছে। আমরা কোন কিছু লুকোবার চেষ্টা করি না। সত্যবাবু বললেন, চক্রান্তের কথা। আমরা কোন চক্রান্ত করি না। আমরা ষড়যন্ত্র করি না, আমরা যা বলি তা প্রকাশ্যেই বলি। এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যা বলেছেন তাতে লুকোবার কিছু নেই এবং লুকোবার প্রয়োজনও নেই, প্রকাশ্যভাবে সব কিছু বলে দেওয়া আছে। বেশ কয়েকজন সদস্য বললেন, কোথায় অগ্রগতি হলো? আমি খুব ছোট পরিধির মধ্যে আমার বক্তব্য রাখবো। আমি বলতে চাইছি হলদে বইয়ের শেষ পাতার আগের পাতাটা একবার দেখুন, সেখানে কি দেওয়া আছে। ওঁরা ইনফ্লেসানের কথা তুললেন। এখানে তো প্ল্যান সাইজ বলা আছে—নির্মলবাবুও বললেন এবং এই নিয়ে বহু আলোচনা হয়েছে যে, কি করে ২৩০ কোটি থেকে ৬৩০ হলো, তারপর ৭৫৮ হলো। যখন আলোচনা হবে তখন স্বভাবতঃই এই প্রশ্ন আসতে পারে। কোথায় অগ্রগতি হলো —সেটা এই হলদে বইটা দেখলে আপনারা বুঝতে পারবেন। এখানে উন্নয়নের কথা উঠেছে। উন্নয়নের মানে কি? অর্থনৈতিক উন্নয়নের মানে হচ্ছে মূলতঃ সম্পদ সংগ্রহ করতে হবে, যে সম্পদ দিয়ে অর্থনৈতিক উন্নয়নের ব্যবস্থা করা যায়। সেই টাকাটা ভালভাবে খরচ হয়েছে কি খারাপ-ভাবে খরচ হয়েছে সেটা স্বতন্ত্র প্রশ্ন। অর্থ না হলে অর্থনৈতিক উন্নয়ন ত্বরান্বিত করা যেখানে প্রয়োজন সেখানে ত্বরান্বিত করা যাবে না। সুতরাং সবচেয়ে গোড়ার কথা হচ্ছে, আমরা কি করছি? সীমিত সম্পদ সত্ত্বেও আমরা কি করছি তার সঙ্গে মিলিয়ে নেবেন। আজ পর্যন্ত যতগুলি কংগ্রেস গভর্ণমেণ্ট এখানে ছিল তাদের সঙ্গে মিলিয়ে নেবেন, মিলিয়ে না নিলে অবস্থাটা বোঝা যাবে না। আমরা তথ্যের কোন বিকৃতি করিনি। যতগুলি কংগ্রেস সরকার ছিল এবং ভারতবর্ষের মধ্যে যতগুলি কংগ্রেস-(আই) শাসিত রাজ্য আছে তাদের সঙ্গে আমাদের তথ্য দিয়ে মিলিয়ে নিন তো একবার দেখি?

কি বলা হয়েছে এখানে? এখানে বলা হয়েছে গড়পড়তা বাৎসরিক খরচের একটা হিসাব কোটি টাকায় দেওয়া হয়েছে এবং সেখানে বলা হচ্ছে যে গড়ে মোট বাৎসরিক খরচ ১৯৭২-৭৩ সাল থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত ৪৬৬'৩ কোটি টাকা হয়েছে এবং সেই জায়গায় ১৯৭৭-৭৮ থেকে ১৯৮০-৮১তে আমরা সেটা ১২২'৩ কোটি টাকা করেছি এবং শুধু গড়ে মোট বাৎসরিক খরচ এইভাবে বেড়েছে। তাই নয় কি এটা? পারসেণ্টেজের হিসাব আমি কষবো না, আপনারা কষে নিতে পারবেন, বিরোধী বন্ধুরা। তারপর গড় বাৎসরিক অন্যান্য খরচ আমরা কত বাড়িয়েছি তথ্য বলতে পারে। ১৯৭২-৭৩ থেকে ১৯৭৬-৭৭ পর্যন্ত তাঁরা খরচ করেছিলেন ২৬৪'৮ কোটি টাকা, সে জায়গায় গড়ে বাৎসরিক উন্নয়ন খরচ আমাদের আমলে হয়েছে ৫০১'৩ কোটি টাকা। তথ্য কথা বলছে কি, বলছে না? এবং তারপর প্রকৃত যথার্থ খরচ উন্নয়নের খাতে কি হয়েছে, সেটাও আপনারা দেখুন তাহলে দেখা যাবে ঐ আমলে, আপনাদের আমলে যেটা ছিল মাত্র ৯১৯'১ কোটি টাকা আর আমাদের আমলে সেটা হয়েছে ২৩০'০ কোটি টাকা। পারসেণ্টেজের হিসাব কষে নিন, কিছু হয়নি, উন্নয়ন কিছু হয়নি? এই তথ্যও কি বলছে না। এটা রিফ্লেকটেড হিসেব, ইনফ্ল্যাটিনারী যে এলিমেণ্ট সেই এলিমেণ্ট বাদ দিয়ে রিফ্লেক্ট করে সেই হিসেবটা এখানে দেওয়া হয়েছে, এতে তো এই কথাই বলছে মিলিয়ে দেখে নিন। কিন্তু এর অর্থ এই নয়—আমরা যা বলছি আমাদের অর্থমন্ত্রী যা বলেছেন আমি

অবজেকটিভলি বলেছি, সেলফ ক্রিটিক্যালী বলছি আপনাদের সঙ্গে তুলনায়, যে কোন রাজ্যের সঙ্গে তুলনায় অতীতে যা ছিল, আজকে যা আছে তার সঙ্গে তুলনার ক্ষেত্রে আমার মনে হয় আমরা অনেক কিছু করেছি। আপনারা বহু পিছনে আছেন, আমাদের সঙ্গে এসে কাঁধে কাঁধ মিলিয়ে চলা অসম্ভব ব্যাপার। কিন্তু তার মানে এই নয়, এই কথা কি আমরা কোথাও বলেছি ইতিপূর্বের বাজেট বক্তৃতায় যে সমস্ত এ্যানালিসিস দেওয়া হয়েছে সেই সব এ্যানালিসিসে কি বলা হয়েছে যে, আমরা স্বর্গরাজ্য বানিয়ে দিয়েছি, আর কিছু করার নেই? আমরা যা করেছি এর থেকে আর ভাল কিছু করার নেই? তা তো আমরা বলিনি। আমরা যখন নিজেদের আলোচনা করি, আমরা যখন আমাদের কর্মসূচীর আলোচনা করি তখন আমরা এই কথা বলি যে, আমাদের অনেক কিছু করার আছে। আজকে আমি যে হিসেবটা দিলাম, যেটুকু উন্নয়ন খাতে আমরা খরচ বাড়াতে পেরেছি তাতে আমরা সন্তুষ্ট কি? তাতে কি সন্তুষ্ট হওয়া সম্ভব? উনি বললেন আত্মসন্তুষ্টির কথা, আত্মসন্তুষ্ট আমরা হইনি এবং সন্তুষ্ট নই বলেই তো কেন্দ্রের কাছে চক্রান্তের কথা বলছি। সেই জন্যই তো কেন্দ্রের কাছে বলছি যে টাকাটা, সম্পদটা আজকে বিতরণ করা হয়েছে—ইট ইজ এ কনষ্টিটিউসনাল স্কীম, যে মোদ্দা কথা ডঃ মিত্র এখানে রেখেছেন আপনারা দেখুন এই ভাষণের ৪ পৃষ্ঠার শেষ প্যারাগ্রাফ থেকে শুরু করে পরবর্তী কয়েকটি প্যারাগ্রাফ পড়ুন, তাহলে পরে বুঝতে পারবেন কোন্ জায়গায় আটকে আছে। আজকে সম্পদ ছাড়া অগ্রগতি সম্ভবপর নয়। কিন্তু সম্পদ কনষ্টিটিউসন যেভাবে---আমি রাজনীতির কথা আলোচনা করছি না, রাজনীতি কিভাবে আক্রান্ত হচ্ছে ফেডারেলিজিমের কথা কেউ কেউ বলছেন, ফেডারেলিজিম নেই, ওটা ভুলে যেতে হবে--

There is no federalism in India so to say.

নিও-ফেডারেলিজিম এবং সেটাকে শেষ করে দেবার চেষ্টা করা হচ্ছে, রাজনীতি আক্রান্ত হচ্ছে। ফেডারেলিজিম যতটুকু আছে ততটুকু অন্যান্য দিক থেকে আক্রান্ত হচ্ছে কিন্তু সবচাইতে বড় কথা হচ্ছে আমরা আলোচনা করছি সেই ফিন্যান্স তাকে খুন করা হয়েছে।

Distribution of finance between the union and the State.

কথা সেইখানে যেটুকু স্কীম করা হয়েছে আজকে দুঃখের, ক্ষোভের, লজ্জার কথা সেটুকু স্কীম আজকে বানচাল করে দেবার চেষ্টা করা হচ্ছে। কোথা থেকে সম্পদ আসবে? মাননীয় বিরোধীদলের সদস্যদের কাছে আমি জানতে চাই আপনারা উন্নয়ন চান, আপনারা চান উন্নয়নের খাতে আরও টাকা খরচ করা দরকার। চান তো? তাহলে বিরোধীদলের সদস্যদের হিসেব দিয়ে দেখিয়ে দিতে হবে যে, সম্পদ সংগ্রহের রাস্তাটা কোথায়? আজকে খুলে দেখুন, স্কীমটা খুলে দেখুন। সেখানে তো বলা আছে কত দফা ট্যাক্স বসাতে পারবেন কি পারবেন না বলা নেই?

[6-10—6-20 p.m.]

কনষ্টিটিউশান খুলে দেখুন, সেখানে বলা আছে কত দফা ট্যাক্স আপনি বসাতে পারেন, আর এই স্কীমের ভেতরে ইউনিয়নের কত অংশ আছে, তাঁরা কতখানি সংগ্রহ করবেন। সেখানে পরিষ্কার বলা আছে ষ্টেট কতটা সংগ্রহ করবে। সেখানে আমাদের ক্ষেত্রে ১৯ দফা সম্পদ সংগ্রহের ব্যবস্থা রাখা আছে। সেই তালিকা আপনারা খুলে বার করে দেখুন। সেখানে সম্পদ সংগ্রহের ক্ষেত্রে কোথায় থেমে আছে? ডঃ মিত্র তো তাঁর বাজেটে বলেছেন, এই হিসাবের মধ্যে, এই পরিস্থিতির মধ্যে কিভাবে সম্পদ সংগ্রহ করা হয়েছে। তাঁকে তো কেউ

রেফেউট করতে পারলেন না। কেউ তো বলতে পারলেন না যে ভারতবর্ষের মধ্যে আপনারা বেশী সম্পদ সংগ্রহ করতে পারেন নি, বা উনি যা বলেছেন, তা সবই বাজে কথা। আমরা তো সবকিছু তথ্য গিয়ে দেখিয়েছি। ১৯৭৬-৭৭ সালে সম্পদ সংগ্রহের পরিমাণ ছিল ১৭৪ কোটি টাকা মাত্র এবং ১৯৮০-৮১ সালে সে জায়গায় বেড়ে দাঁড়িয়েছে ৪৩০ কোটি টাকায়। আমাদের যতটুকু ক্ষমতা আছে, কনষ্টিটিউশানের স্কীমের ভেতরে যতটুকু ক্ষমতা আমাদের দেওয়া আছে, তার মধ্যে থেকে যতখানি করা সম্ভব, আমরা তা করেছি। কিন্তু তাহলে কি সমস্যা থাকছে না? তাহলে কি অগ্রগতির প্রয়োজনে সম্পদ সংগ্রহের প্রয়োজন থাকছে না। অবশ্যই আছে। কিন্তু কোন্‌খান থেকে আসবে সেই টাকা? আপনারা তো দেখতেই পাচ্ছেন আমাদের মূল যে ক্ষেত্র, সেলস-ট্যাক্সের মাধ্যমে আমরা ৪২ কোটি টাকা সংগ্রহ করতে পেরেছি মাত্র। তারপরে ধাপ করে তা নেমে গিয়ে এক্সাইজে হয়েছে ৭০ কোটি টাকা, রাজস্ব খাতে ৩৭ কোটি টাকাতে দাঁড়িয়েছে। এই তো হল আমাদের সম্পদ সংগ্রহের ব্যাপারে যে বিধিব্যবস্থা আছে, যতটুকু আছে, তাতে আমরা প্রায় একেবারে টু দি এক্সটেণ্ট অব স্যাচুরেশানে আমরা পৌঁছে গিয়েছি। কিন্তু এ আমরা কনষ্টিটিউশানাল ফ্রেমওয়ার্কের ভেতরে যতখানি ক্ষমতা আমাদের হাতে আছে, তার মধ্যে থেকেই করেছি। বৃত্তিকর বসিয়ে যে ১৫/১৬ কোটি টাকা আমরা তুলেছিলাম তার দ্বারা দ্বাদশ শ্রেণী পর্যন্ত ছাত্রছাত্রীদের বিনা পয়সায় পড়ানোর ব্যবস্থা করেছি, কিছু ছেলেমেয়েদের বেকারভাতা দিয়েছি, কিছু পঙ্গু অসহায় কৃষকদের পেনশন দেবার ব্যবস্থা করেছি। অথচ ভোলাবাবু একজন দায়িত্বজ্ঞানহীন মানুষের মত অবাস্তব উক্তি করেছেন। তিনি বিরোধীদলের দায়িত্বজ্ঞানসম্পন্ন লিডার হিসাবে কথা বলতে পারলেন না। তিনি বললেন, ঐ টাকা থেকে দু'টাকা করে পার্টি ফাণ্ডে দেওয়া হবে একথা বলে সেটাকে একেবারে নস্যাৎ করে দিতে চেয়েছিলেন এবং একেবারে ছোট করে দেখাতে চেষ্টা করেছিলেন। আমার প্রশ্ন, তাহলে টাকা আসবে কোথা থেকে, আমাদের সীমিত যে ক্ষমতা দেওয়া আছে তার ভেতরে থেকে সম্পদ সংগ্রহের চেষ্টা করেছি। কেন্দ্রীয় সরকার এগুলি সংগ্রহ করে রাজ্যের মধ্যে উন্নয়নমূলক কাজের জন্য বিতরণ করবেন, কিন্তু তা তাঁরা পারেন না। তাঁরা বিভিন্ন খাতে সম্পদ সংগ্রহ করবেন অথচ রাজ্যগুলির অর্থনৈতিক উন্নয়নের জন্য বরাদ্দ করবেন না। ডঃ মিত্র এই কথাই সুস্পষ্টভাবে প্রাঞ্জল ভাষায় বলেছেন। আমরা একথা বিশ্বাস করি। ফেডারেলিজিম এইভাবে শিখতে হয়। ফিন্যানশিয়াল ডিস্ট্রিবিউশানের ক্ষেত্রে আমরা একথা জানি যে শুধুমাত্র বিধানসভার এই গোল ঘরের মধ্যে সীমাবদ্ধ থাকবে না। ভারতবর্ষে আর সেদিনের বেশী দেরী নেই যেদিন তামাম ভারতবর্ষে এই মূল মামলা লক্ষ লক্ষ কোটি কোটি মানুষের কণ্ঠে আলাপ হয়ে উঠবে। এছাড়া ফেডারেলিজিম শিখবার অন্য কোন রাস্তা খোলা নেই। ফেডারেলিজিম কোথায় আছে তা অনুসন্ধান করতে আসুন, আর্টিকেল ২৬৯-এ কি বলা আছে তা দেখি। মাননীয় মন্ত্রিমহাশয় এটিকে উল্লেখ করে দেখিয়েছেন যে রাজ্যের ক্ষেত্রে ৭ দফা ট্যাক্স বসানোর কথা বলা আছে। সেখানে পরিষ্কার বলা আছে—৭ দফা ট্যাক্স তোমরা চাইলে বসাতে পারবে। বাকী সমস্ত ক্ষেত্রে কেন্দ্র ট্যাক্স বসাবে ও টাকা তুলবে। কেন্দ্রীয় সরকারের হয়ে এখানে যাঁরা আজকে বলছেন, তাঁদের আমি জিজ্ঞাসা করতে পারি কি যে এখানে আপনারা ষড়যন্ত্র বলে চীৎকার করেছেন কেন? এখানে ষড়যন্ত্রের কি আছে? উল্টে বরং প্রশ্ন করি, সংবিধানে তো তোমাদের সম্পদ সংগ্রহের কথা বলে দিয়েছে, তোমরা তা কর না। এর মধ্যে আছে, ষ্টক এক্সচেঞ্জের উপর ট্যাক্স বসানো

যাবে, ফিউচার মার্কেটের উপর, রেডিও, টিভি'র উপর, খবরের কাগজ বিক্রির উপর, বিজ্ঞাপনের উপর ট্যাক্স বসানো যাবে বলা আছে। কিন্তু এগুলির একটি দফা থেকে কি ট্যাক্স তোলা হয়েছে? তোমরা যদি না পার তো আমাদের হাতে ছেড়ে দাও, আমরা তুলি। কনষ্টিটিউশান-এ যেমন আছে, তেমনভাবে এইগুলি তোমরা তোমাদের হাতে রেখে দিয়েছ, একটা টাকাও তুললে না। আমরা জানি, রেলওয়ে ট্যাক্স যেটা ছিল, সেই ট্যাক্স রিপিলড্ হয়ে গেল। যার তার জন্য আমরা মাত্র ১½ কোটি টাকা ওঠাতে পেরেছি। আর টাকা তুলতে পারছি সেণ্ট্রাল সেলস ট্যাক্স বাবদে গুটিকয়েক টাকা। এই হচ্ছে আমাদের টাকা তুলবার দিকগুলি। আর অন্যদিকে, সংবিধান-এর অধিকার যা আছে, তা গেল কেন্দ্রীয় সরকারের হাতে, কিন্তু সেই অধিকারকে কার্যকরী করতে তাঁরা পারলেন না। একথা ডঃ মিত্র তো বলেছেন। তিনি বলেছেন, তাহলে এগুলি আমাদের হাতে ছেড়ে দেওয়া হোক বা সংবিধান সংশোধন করা হোক। তিনি কি এই বলে অন্যায় করেছেন! সম্পদ সংগ্রহের ক্ষেত্রে অধিকারের এই রাস্তা আজকে তাঁরাই দেখিয়েছেন, আর আমরা বললেই খুব দোষের হয়। আমরা দেখছি ২৭০-এর কথা উঠেছে, ইনকাম ট্যাক্সের কথা উঠেছে, ইনকাম ট্যাক্স থেকে আমরা মোটামুটিভাবে ৯৭ কোটি টাকা পাই। ইনকাম ট্যাক্স রেণ্টের ভ্যারিয়েশান করা হয়েছে, আমাদের সঙ্গে কোন আলোচনা না করেই তা করা হয়েছে। সেইজন্যই তো ডঃ মিত্র বলেছেন, তবে নতুন ভ্যারিয়েশান করব অথচ রাজ্যের সঙ্গে কোন আলোচনা করব না—এ হতে পারে না। তারা কায়দা করে বলেছেন যে কনষ্টিটিউশানে আছে। অবশ্যই তা আছে। প্রয়োজন হলে কোন কোন ট্যাক্স, কোন কোন শুল্ক এবং সারচার্জের ক্ষেত্রে এ্যাডিশন্যাল ডিউটি তাঁরা বসাতে পারেন এবং সেক্ষেত্রে পুরোপুরি সেগুলি যাঁদের দখলে থাকবে, সেটা আর ভাগাভাগি করতে হবে না। সেলস ট্যাক্স তাঁরা তুলে দিলেন, টেক্সটাইলের উপর, টোব্যাকোর থেকেও তুলে দিলেন এবং এটা তুলে দেওয়ার ফলে যে ক্ষতি হল সেগুলি তাঁরা তুললেন বেসিক এক্সাইজ ডিউটি থেকে ট্যাক্স আদায় করে। অথচ এগুলি থেকে আমাদের একটা মোটা টাকা আসতো। তাঁরা এ্যাডিশন্যাল ডিউটি যেটা চালু করেছেন, পরবর্তীকালে সেটা কায়দা করে চালু করেছেন। যার ফলে আমরা ওখান থেকে মাত্র ৫০ কোটি টাকা পাচ্ছি। যদি এই স্কীমটাকে পাল্টানো হত ও এই স্কীমটাকে ঠিকমত কার্যে পরিণত করা হতো তাহলে আমাদের টাকার পরিমাণ অনেক বাড়তে পারতো। এই কথাই এখানে খোলাখুলিভাবে, প্রকাশ্যে বলা হয়েছে। এর মধ্যে ষড়যন্ত্র কোথায়? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কালকে এই হাউসে একটা আর্তনাদ শুনলাম। এ-রকম কাতর ক্রন্দন কোনদিনও কংগ্রেস-(আই)-এর কাছ থেকে শুনিনি। তাঁদের কণ্ঠে শুনলাম, 'মা বাঁচাও'। মা নাকি বাঁচাবে। কিন্তু উনি বোধহয় ভুলে গিয়েছেন---বঙ্কিমচন্দ্রকে বোধহয় মনে নেই---'মা কি ছিলেন, মা কি হইয়াছেন।' উনি তো দরবার করছিলেন মা মহিষাসুরমর্দিনীর কাছে। কিন্তু ভুলে গিয়েছেন, মা মহিষাসুর-মর্দিনী ইতিমধ্যে কিছু জনগণ অধিকারমর্দিনীর ভূমিকায় দিল্লীতে বহাল-তবিয়তে বসে আছেন। অতএব, সেই মা ওঁদের রক্ষা করবেন না। এই মা দেশকেও রক্ষা করবেন না, তা যতই ওঁদের ঈশ্বরে বিশ্বাস থাকুক। উনি বললেন, ঈশ্বরে বিশ্বাস আছে, মা আসবেন, আমাদের বাঁচাবেন। আমরাও বলি, ঈশ্বরে বিশ্বাস আমাদেরও আছে। হিন্দুদের কাছে নারায়ণ হচ্ছেন সবচেয়ে বড় ঈশ্বর। আমরা নারায়ণের ভক্ত, আপনারাও নারায়ণের ভক্ত। তবে তফাৎটা এই যে আমরা নর-নারায়ণের ভক্ত, আর কালকে যিনি আর্তনাদ করছিলেন, উনি হচ্ছেন

নগদ-নারায়ণের ভক্ত। সাবা পৃথিবীতে এটাই চলছে—নগদ-নারায়ণের সঙ্গে নর-নারায়ণের লড়াই। কি ফল হবে? আস্ফালন করার দরকার নেই, আস্ফালন করে লাভ নেই, ইতিহাস আছে, ইতিহাস জবাব দিয়েছে, ইতিহাস জবাব দেবে। আসুন, সাহস থাকে তো সামনের সংগ্রামে সামিল হোন। এই বলে ডঃ মিত্র যে ভোট অন এ্যাকাউণ্ট বাজেট এখানে রেখেছেন, তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20—6-30 p.m.]

**Dr. Zainal Abedin :** Sir, I do not know whether you have thrown a stone in the hornets' nest by calling my name as there is humming and buzzing sound here. Sir, fools laugh—I do not deny, there are many in this House. I congratulate the honourable Finance Minister, the erudite scholar in economics, for his prodigious failure in not being able to change either the qualitative or the quantitative way of life in West Bengal. I feel supreme agony, infinite agony, to learn from the Press which has not been contradicted by him as yet, that the Finance Minister has decided not to contest the next election. The reason is because of his miserable failure in all spheres of management of the economic affairs of the State. Will the Finance Minister be pleased to lay his hands on and say that he has been able to change in any sphere in the lives of the millions of masses in West Bengal? Is the per capita income raised by a single naya paisa? Is the percentage of literacy raised by a single percent? Sir, there is a dual proposal before the House—one on the vote on account and the other on the supplementary grants. Will the Finance Minister be honest enough to say that he has been able to spend the allocated money and fulfil the centrally sponsored schemes here—mainly the allocations for the schemes for the reconstruction of rural agriculture? He has failed miserably. This is my impression, which has not yet been contradicted by the Finance Minister, that an amount of 13 crores of rupees is being sent back to the Centre as the State Government has not been able to spend it or formulate it according to the patterns of the Central Government. Equally, Sir, my learned friend, Shri Sandip Das, has mentioned that the allocation on Centrally sponsored Adult Education Scheme is still unspent. We are also under this impression which has not been contradicted by the State Government so far with regard to some schemes on Family Welfare and some other schemes for health measures that these schemes are being rejected because the State Government has not been able to spend the money. Sir, the honourable Finance Minister has taken pride in raising the budgetary allocation of the State from Rs. 1000 crores to Rs. 1700 crores. Why, Sir? He has equally forgotten to mention the allocations of other States—we may compare with Tamil Nadu, we may compare with Maharashtra and we may compare even with Punjab, the small truncated State. Can the Finance Minister claim that the per capita income of Punjab is lower in any way than that of West Bengal during this regime? No, Sir. Is the average payment to the labourers increased in any

way compared to any other States ? No. Sir, Why he has failed in this respect ? They have the absolute authority to increase the wages and there is no hindrance from anybody else to this effect. Sir, I do not believe that they lack in imagination. I do not believe that the Finance Minister does not know the implication of the constitutional provisions here and the limitations of the State Government although he did not mention it in the election manifesto of 1977. They fully knew their constitutional limitations but even after that they made tall promises. Sir, the total number of registered unemployed men in the State is over 3 million which was less than half a million when the poor, the much discredited Congress Government left the throne to the new Nawbabs and the new Badshas. What is the result ? The result is unemployment which has gone up from high to highest. Sir, the honourable Minister of Agriculture is here. Another ex-Minister of Agriculture, Shri Abdus Sattar, has amply answered this question. Sir, while the energetic, enthusiastic Minister for Agriculture claims that the State Government has made fair progress in agriculture, our Food Minister is found going to New Delhi with a begging bowl and praying, 'Give us rice otherwise we would not survive'. This is the contradiction. We do not understand the implication that if the State is self-sufficient in food then why do we requisition wagons ? Sir, there is a claim for allocation of wagons. Sir, I do not understand why do we claim for allocation from other States, from the small truncated State of Punjab. Do you know that they have, by this time, procured 60,000 tonnes of rice ? Sir, our Food Minister—because of his failures—could not touch even the figure of 50,000 tonnes in West Bengal. So he has to go to Delhi and other States with begging bags, begging bowls. This State has been reduced to insignificance. We have been reduced to beggars. Sir, this Government has equally failed so far as qualitative change is concerned. There is no qualitative change in the population of this State. Agriculture has started generating. Can't you employ more people, can't you generate employment potential ? Sir, the Finance Minister has been successful in transfering a sizeable population from agriculture to industry, from small scale to medium scale and to large scale industries. But where is the progress of the State ? Sir, the progress of a State is judged by the per capita consumption of power. During our regime, the regime of the discredited Congress Government the per capita consumption of power was of the order of 118. And now, Sir, during the tall talks after the implemention of the 5th Five Year Plan and some years of the 6th Five Year Plan, what is the per capita consumption of electricity ? The figure has come down by 8—it is 110 only. Is it the achievement of the honourable Finance Minister ? People will certainly decide it. Fortunately, it is a favour for our Finance Minister. People count during the vote. What have you done in regard to consumption of power ? We had the opportunity and privilege of electrifying 10,000 out of 38,000 villages of the State during our regime. Have you been able to electrify one more village converting the number of villages to 10,001 ? No, Sir. There are only

tall talks from you. Sir, there is also tall talk of Swaraj—the local bodies—the Panchayats. The honourable Minister for Panchayat was speaking that there is a total expenditure of Rs. 300 crores for Panchayats. What was the size of the First Five Year Plan ? It was Rs. 72 crores. What was the size of the Second Five Year Plan ? It was Rs. 154 crores. The allocation of Rs. 300 crores for the Panchayats of the State is more than the amount received after combining the total amount of allocation for the two Five Year Plans. But what is the situation ? What are the permanent assets created by the Panchayats ? I do not know. Only the millionairess and the big business men will be able to say this. It is a big zero. There is no permanent asset created anywhere. Whatever you have created is to be enquired from Hero and Atlas Motor Cycle Industries. Who are the purchasers of their products ? The purchasers are the lieutenants of the Left Front. As a consequence, possibly there is shortage and scarcity of these materials in the market. They are purchasing the power machines and tractors. We live in a mixed economy there is no denying the fact. Sir, will the Finance Minister be able to say that they have been bold enough to do anything in this regard. Sir, my friend, Shri Kashi Kanta Maitra was mentioning about this. Have you been able to persuade those multi-millionairess with whom you have a good rapport and a weet and hearty relation nodoubt to set up any industry here not to speak of the research, development and expansion of the existing industries in both tea and jute ? You have not been able to do anything. As such, West Bengal remains poor because of the pangs, because of the failure of the honourable Finance Minister. Sir, putting his palm on his cheek just like a philosopher he is trying to quit politics. Unfortunately, Sir, difficulty is there as people do not believe in revolution—they are under the framework of democracy, rule of law and they cannot balance in between the two.

[6-30—6-40 p.m.]

Neither they can usher in revolution nor they can follow nor can they implement the policies democratically and constitutionally as such. West Bengal is now backward, socially—No. 1, economically—No. 2, and literally No. 3, and possibly with the blessings of our Hon'ble and energetic Food Minister and Agriculture Minister—I do not know whether there is a contradiction here—we are now begging food from State to State for our mouths. Honourable Shri Amalendra Roy was speaking that there was no federalism. I am afraid, Sir, the other day I mentioned, the spirit and attitude are diabolical, and I again stress and reiterate this diabolical attitude and spirit towards the federal structure of India. We may lose here or we may strave here, but we will sacrifice all for the preservation of the federal structure of India. India is one and the same. It can progress. West Bengal cannot stand isolated or alone. The fate of West Bengal is linked very closely with the fate of India. Constitutionally and historically we are one unerd the

canopy of the sky. We condemn Khalistan, we condemn Assam and some other movements at the same breath. We cannot praise or we cannot speak in eloquence in favour of the dissolution of the federalism of India. We do not support this. Lastly, I find a lot of complaints against the Centre. I am not an advocate of Centre and, as you know Sir, I am alone, and my stand here is isolation from the Centre—I am an isolation member. But why do they forget even for a moment that the same set of people have elected the Central Government as also them here ? Then why this contradiction that the persons other than the members of the ruling party who have been chosen or elected or backed by the people are all villains or worthless ? Sir, this is a contradiction to me. Possibly there is a limitation in their thinking. My friend honourable Shri Amalendra Roy was mentioning something showing a yellow book. Yellow is always bad as you know, Sir, and so yellow card system is there. Yellow journalism is bad and everything yellow is bad. I am afraid, what our Finance Minister did for the prospects of our State are all yellow. What are the prospects of economy he has mentioned here ? Nil. I know, Sir, it is our vote on account. So, it is not only a book of account of expenditure and earnings of the State, but it is an instrument, it is a method, it is a thinking, it is a philosophy to change the way of life of the people. My friend supported that they have got their philosophy, they have their promises, and they have got their ideologies, But they have not changed anything in any sphere. What is the prospect he has mentioned ? Sir, I find a big 'zero'.

Sir, I have agony as I learn from the press that my learned friend and erudite scholar and economist, Hon'ble Finance Minister, is retiring from politics. If this happens we are going to lose him. But in any capacity I requested him all the time—whether I take or whether he takes the responsibility or whether there is an alliance of a Front—to see that Bengal always leads the challenge. It is not only in the 19th century but it is in the 20th century also. Unfortunately, we have a few scholars—we have Dr. Mitra as one, and I am proud for that. But what has happened to the fate of West Bengal in his able hand ? It is a big 'zero'. We have become poorer, we have become literally weak, we have become socially beggar compared to other States, and now possibly my friends are sponsoring that with diabolical spirit and attitude they would hit the federal structure cleverly. This cannot happen. We will oppose it tooth and nail because of their glaring failures in all the spheres. I am sorry, I cannot support the proposal placed by Dr. Mitra.

Sir, there is only one point. Dr. Mitra has placed a vote on account of Rs. 500 crores and possibly there is a demand of Rs. 700 crores, of which Rs. 200 crores may be the difference of the charged amount. He has not been able to change the qualitative way of life here. Why has he not been able to touch and the hit the charged account ?

Why does he specify it with so much ornament and decoration—Rs. 200 crores in a period of 3 months ? That is why I have mentioned that he has

not been able to touch the problem. His thinking is poor. Possibly he professes one thing but, speaks something else and as such at times the people disbelieves him. This is their full term—I wish them to complete another three months—and with their full term they cannot blame that everybody has been conspiring to topple them. The other day Hon'ble Chief Minister was mentioning that the Central Government was in connivance with the Congress(I) for deferring the election here. I do not agree with him. The court is there and its verdict is there. Sometimes it goes in their favour as I mentioned, but if the people elects some other party in the Centre—'oh, there is an agony—but if they elect them then they say, 'oh the people are all behind us'. This is the contradiction I like to say and there is the protest. Sir, they have failed in all the spheres. I appeal to all sections of people to sit together. This Government have never enlisted the co-operation of the Opposition—never, nowhere. Here, we are all laymen in economics—we are absolutely laymen—but there are other scholars and economists. You have invited scholars and economists of international repute to give their judgement and verdict on the International Monetary Fund. What is their view ? Loan or no loan ? Please see that our case is not small. We must get as much as is due to our State—not less, not more. We all will be with you to get as much as is due to West Bengal. Sir, we enlist our vow about it. Even if they do not ask, we volunteer our co-operation in their demand for West Bengal—economic, social and industrial. The other day the Finance Minister complained that the Maharashtra Government was not giving them molasses and alcohol and other raw materials. Why then did he not ask for the co-operation of the Opposition and lodge protest to the Centre ? So, it is hitting the federalism. They feel themselves powerful enough that without the help of the people they will do all things. We are not here under the mercy of Dr. Mitra and Mr. Jyoti Basu. We are all elected people. Why cannot they go there and say, 'unless you give us alcohol and molasses we will not allow you to take jute, tea and coal' ? I wish that this year Dr. Mitra will try to repair the damages already done by his faulty techniques, by his wrong method, by his mysterious mixture of revolution any system with democratic and constitutional system which resulted in failure. I hope he will mend his ways in whichever capacity he remains, wherever he may be, please try to mend the ways and improve the lot of West Bengal.

Sir, my other learned honourable friends have mentioned other points. I am sorry to say that people—5½ crores here in West Bengal—are disappointed. This is their last year, They have misused and abused power. This must be stopped. It is not that he could not mobilise resources but what about utilisation, ask Prof. Sandip Das mentioned ? How do you account for ? You know there is an overdraft. Do you know that more than Rs. 100 crores of land revenue remains unrealised which could be realised if proper assessment was made ? Besides, they do not realise whatever they can, just for losing

their popularity and vote. You go to the Reserve Bank and put to task the Central Government for criticising their views about the overdraft. This is not clear. If mobilisation is allright but without proper utilisation then it cannot fetch good results. They have opened the flood gates of corruption to the Panchayats because their people are there. And now they are opening the flood gates to other spheres also.

With these words, Sir, I sympathise these failures, prodigious failures, and with my sincere and supreme feeling for the failures of Dr. Mitra and the Left Front as a whole I beg to oppose it. Thank you.

[6-40—6-50 p.m.]

**শ্রীহরিপদ ভারতী :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী বলা বাহুল্য এই বিধানসভার অনুমোদনের জন্য যা পেশ করেছেন সেটা একটি পূর্ণাঙ্গ বাজেট নয়। নির্বাচন না হওয়া পর্যন্ত যে অবশিষ্ট এই সরকারের পরমায়ু আছে তার মধ্যে কাজ চালানোর জন্য এই ভোট অন এ্যাকাউণ্ট বাজেট পেশ করেছেন। আমি নিশ্চয়ই চাই না যে, এই সরকার কাজকর্ম যাতে করতে না পারেন। এমন একটা টাকার অংকও দেখছি না যেটা অর্থমন্ত্রী উপস্থিত করেছেন যাতে আপত্তি করা যেতে পারে। যদিও ঘাটতিবিশারদ মাননীয় অর্থমন্ত্রী যে ৬৫ কোটি টাকা মাত্র কয়েকমাসের মধ্যে ২৫০ কোটি টাকার ঘাটতিতে পরিণত করতে পেরেছেন। আজকে যে ভোট অন এ্যাকাউণ্ট আমাদের সামনে উপস্থিত করেছেন সেটা শেষ পর্যন্ত কত ঘাটতিতে গিয়ে দাঁড়াবে এই কয়েক মাসের মধ্যে তাতে আমার আশংকা আছে। যদিও আমি আপত্তি করতাম না হয়ত তাঁর এই ভোট অন এ্যাকাউণ্ট পাশ করিয়ে দিতাম কিন্তু এই পরিপ্রেক্ষিতে তিনি যে বক্তব্য আমাদের সামনে উপস্থিত করেছেন এবং গত ৫ বছরে বামফ্রণ্ট সরকারের কার্যাবলীর যে সোচ্চার প্রশংসা করেছেন এবং এই প্রশংসার তহবিল নিয়ে জনগণের কাছে সমর্থন লাভ করতে চেয়েছেন সেখানে আমাদের কিছু কিছু বক্তব্য আছে। তাই আমি দুঃখের সঙ্গে তাঁর এই ভোট অন এ্যাকাউণ্টের বিরোধিতা করতে বাধ্য হচ্ছি। মাননীয় অর্থমন্ত্রী তাঁর ভাষণের শেষের দিকে একটি মূল্যবান প্রস্তাব রেখেছেন। তাকে আমি ঐতিহাসিক মর্যাদা দিতে চাই না। তিনি বলেছেন, পৃথিবীর ইতিহাসের নিয়ামক কাপুরুষ বা ষড়যন্ত্রকারী নয়। নিয়ামক হচ্ছে দেশের সাধারণ মানুষ। নিঃসন্দেহে তিনি যাদের কাপুরুষ বা ষড়যন্ত্রকারী বলে চিহ্নিত করতে চেয়েছেন তার মধ্যে আমি নিজেকে অন্তর্ভুক্ত করি না এই জন্য যে, নির্বাচন অনুষ্ঠিত হবার ব্যাপারে কোন ষড়যন্ত্র আমাদের দল কখনও করেনি। অতএব যাদের প্রতি লক্ষ্য করে এই বিশেষণ তিনি প্রয়োগ করেছেন তারা সেকথার উত্তর দেবে। তিনি বলেছেন দেশের সাধারণ মানুষ ইতিহাসের নিয়ামক। শুধু এখানেই নয়, সাধারণ নির্বাচনের প্রেক্ষাপটেও তিনি এই কথা বলেছেন। সেদিক থেকে সাধারণ মানুষ যে ইতিহাসের নিয়ামক তাদের কথা এখানে বলবার চেষ্টা করব এবং সেই পরিপ্রেক্ষিতে পশ্চিমবাংলার বামফ্রণ্ট সরকার কিভাবে জনগণকে শাসন করেছেন তার ইতিবৃত্ত রচনা করার চেষ্টা করব। আজকে যখন বিধানসভার অধিবেশন চলছে তখন এখানে আমরা শুনলাম স্বাস্থ্যবিভাগের কর্মীরা এখানে মিছিল করে এসেছে এসপ্ল্যানেড ইষ্টে। তাদের অসংখ্য দাবী-দাওয়া এখানে তাঁরা উপস্থিত করতে চেয়েছে। আজকে সামগ্রিকভাবে যিনি স্বাস্থ্যদপ্তর দেখাশুনা করছেন সেই মন্ত্রীর কাছে আরও একদলের মিছিল এসেছে এবং সে মিছিল হচ্ছে পশ্চিমবঙ্গ হোমিওপ্যাথি মেডিকেল এ্যাসোসিয়েশন ও প্রগতিশীল হোমিও চিকিৎসক ফেডারেশনের ডাকেও একটা মিছিল এসেছে বহুবিধ অভিযোগ পশ্চিম-

বাংলা সরকারের বিরুদ্ধে আছে। আর একটি প্রতিনিধিদল এখানে এসেছিলেন মুখ্যমন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করতে।

ওয়েব কুটার প্রতিনিধিবৃন্দ তাঁরাও তাঁদের দাবী-দাওয়া উপস্থিত করতে চেয়েছিলেন, কিছু কিছু বক্তব্য মুখ্যমন্ত্রীর কাছে। নিশ্চয় যাঁরা হোমিওপ্যাথি ডাক্তার তাঁরা অসাধারণ মানুষ নন, নিশ্চয় ডঃ মিত্রের বর্ণিত ইতিহাসের নিয়ামক সাধারণ মানুষ তাঁরা। যাঁরা স্বাস্থ্যদপ্তরের কর্মচারী, তাঁরা অসাধারণ মানুষ নন, যাঁরা ওয়েব কুটার অধ্যাপক তাঁরাও অসাধারণ মানুষ নন, এই সাধারণ মানুষের অসংখ্য ক্ষোভ, অসংখ্য অভিযোগ, অসংখ্য দাবী-দাওয়া সরকারের কাছে জানাতে তাঁরা আসছেন দিনের পর দিন। এবং শুধু আজকেই নয় এই বিধানসভার অধিবেশন যখন চলে, প্রতিদিন এই বিধানসভার শীততাপ-নিয়ন্ত্রিত কক্ষ থেকে মাননীয় সদস্যরা যদি কিছুদূরে এসপ্ল্যানেড ইষ্টে গিয়ে উপস্থিত হন তাহলে দেখবেন দিনের পর দিন মিছিল আসছে, সাধারণ মানুষের মিছিল। দিনের পর দিন ওখানে অনশন ধর্মঘট চলে, তাঁদের দাবী-দাওয়া পূরণ করবার জন্য, এঁরা সাধারণ মানুষ। আসে চৌকিদার, দফাদারের দল, আসে প্রাথমিক শিক্ষক যাঁদের নাকি অনেক কল্যাণ করেছেন এই সরকার এবং আসেন অন্যান্য শিক্ষকরাও। বহু মানুষ আসেন দিনের পর দিন সরকারের বিরুদ্ধে অভিযোগ শোনাতে এবং সরকারের বক্তব্য শোনবার জন্য। এঁদের অনেকের উপকার যদি করে থাকেন তাহলে এঁদের অভিযোগ কেন? এই তো সরকারী কর্মচারীদের সম্বন্ধে মাননীয় রাজ্যপাল, মাননীয় অর্থমন্ত্রী সকলেই তারস্বরে বলছেন আমরা এঁদের জন্য অনেক করেছি, আমরা ২০০ কোটি টাকা উদ্বৃত্ত ব্যয় করেছি, এঁদের কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের হারে মহার্ঘভাতা দিয়েছি, এঁদের অবস্থার উন্নতি করেছি। কিন্তু কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের অনুপাতে এঁরা মাগ্‌গীভাতা পান না, অন্ততঃ চার কিস্তি পান নি, সরকার বলছেন দিয়েছি কিন্তু সরকার অসত্য ভাষণ করছেন, তাঁরা তা দেন নি, দিতে পারেন নি, সেই কথাই সরকারী কর্মচারীরা বলছেন। আমি কালকে আমার ভাষণের মধ্যে এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জের নথিভুক্ত যে ৩০ লক্ষ বেকারের কথা বলেছিলাম এবং কলকারখানা বন্ধ হয়ে যাবার জন্য যে দেড় লক্ষ শ্রমিককে কর্মহীন অবস্থায় বসবাস করতে হচ্ছে বলে বলেছিলাম, তাঁরা যে অসাধারণ মানুষ নন, ইতিহাসের নিয়ামক ডঃ মিত্র কথিত সেই সাধারণ মানুষ, তাঁরা কিন্তু বঞ্চিত এই সরকারের আমলে। আপনার সরকার তাঁদের দুঃখ দূর করতে পারেন নি। তাঁদের রুজি, রোজগারের ব্যবস্থা করতে পারেন নি। আপনারা মাগ্‌গীভাতা দিয়েছেন, ৩ লক্ষ যুবককে বেকারভাতা দিয়েছেন, আমি তার জন্য আপনাকে প্রশংসা করেছি, নিন্দা করিনি। এই পদক্ষেপকে লঘু করে দেখাবার কোন প্রয়াস আমি পাই নি। কিন্তু মূল সমস্যা বেকার সমস্যার কোন সমাধান হতে পারে এই বিশ্বাস নিশ্চয়ই মাননীয় অর্থ-মন্ত্রীর মত অভিজ্ঞ অর্থনীতিবিদ মনে করেন না। একটু আগে শুনেছিলাম সরকারী পক্ষের বন্ধু সন্দেহভাজন বিনয়কৃষ্ণ কোঙারের ভাষণ। তিনি বললেন যে সমাজে অভাব থাকবে, সমাজে দৈন্য থাকবে, অর্থনৈতিক বৈষম্য থাকবে। দু'বেলা দু'মুঠো ভাত যেখানে জুটবে না, সেখানে চুরি হবে না, ছিনতাই, রাহাজানি হবে না, তো কোথায় হবে? তিনি বিস্ময়ের সঙ্গে প্রশ্ন করেছেন। আমারও বিস্ময় আজকে তাঁর কাছে এই প্রশ্ন আপনারা ৫ বছর সাধারণ মানুষ, মেহনতী মানুষ, দরিদ্র মানুষের জন্য এত চেষ্টা করেছেন, অসংখ্য অর্থ-ব্যয় করেছেন বলে দাবী করেছেন, আপনাদের আমলে এই শোষিত, দরিদ্র মানুষগুলোর অবস্থার কোন পরিবর্তন হল না, নীতিবোধের প্রতি কোন শ্রদ্ধা, কোন মমতা তারা ফিরে পেল না, এই

অবস্থাটা তো আপনারা রেখেছেন। আমি নিশ্চয়ই আশা করছি না যে ৫ বছরের মধ্যে সমস্ত সমস্যার সমাধান আপনারা করে দেবেন, কিন্তু পদক্ষেপ নিয়েছেন, কার্যকরী পন্থা কিছু নিয়েছেন, কিছু পরিবর্তন করেছেন এই সমাজে এই কথা যদি বলতে না পারেন, যদি শুধু তাত্ত্বিক ব্যাখ্যাগুলো দেন তাহলে আর যাই হোক নিজেদের ভিত্তিস্তম্ভ রচনা করা যাবে না। তারা কিন্তু তাই আছে এবং যাঁরা এই বিধানসভায় বসে আইন-শৃঙখলার প্রশ্ন দিনের পর দিন তুলেছেন তাঁরা কিন্তু ঐ সমাজের অবস্থার জন্য—চুরি, ছিনতাই প্রভৃতি অসম্ভব কথা বলেন নি, এটা সম্ভব। কিন্তু তবু যে সরকার প্রতি বছর কোটি কোটি টাকা বেশী বরাদ্দ করেন পুলিশ খাতে, সেই পুলিশরা কেন কাঠের পুতুলের মত দাঁড়িয়ে দাঁড়িয়ে এই চুরি, ছিনতাই, ধর্ষণগুলো দেখে। এরা প্রশ্নটা কিন্তু তাই করেছে। চুরি, ছিনতাই, রাহাজানি কেবল তাত্ত্বিক ব্যাখ্যা দিয়ে দমন করা যায় না।

[6-50—7-00 p.m.]

পুলিশ খাতে এইবারে অনেক টাকা মাননীয় অর্থমন্ত্রী চেয়েছেন ভোট অন এ্যাকাউণ্টে। কিন্তু পুলিশের দক্ষতা কি, পুলিশ কি করে? পুলিশ কোথাও কোন জুলুম, কোন অন্যায়, অত্যাচার, কোন আক্রমণ থেকে জনগণকে রক্ষা করে? পুলিশকে কোথাও ত্রাতার ভূমিকায় কেউ দেখেছেন? রক্ষাকর্তারূপে পুলিশকে কোথাও দেখেন? গ্রামে-গঞ্জে, শহরে আজকে কি ঘটনা ঘটছে? আজকে প্রতিদিন খুন, ডাকাতি, রাহাজানির ঘটনা ঘটছে, আর মাঝেমধ্যে নারীহরণ, নারীধর্ষণের ঘটনা ঘটছে। এমনকি মাননীয় মুখ্যমন্ত্রীর বাড়ীর ত্রিসীমানার মধ্যে এই সেদিন নারীধর্ষণের ঘটনা ঘটে গেল, আমরা সকলে দেখলাম। তবুও পুলিশ কাউকে গ্রেপ্তার করতে পারেনি, বাধা দিতে পারেনি। আজকে যে পুলিশকে পঙ্গু, পক্ষপাতগ্রস্ত বলে মনে হয় সেই পুলিশের জন্য আরো বরাদ্দ বাড়াবেন বলছেন, আরো ব্যয় করবেন বলছেন। বর্ত্তমানে জিনিসপত্রের দাম বেড়ে গেছে এই অজুহাত দেখিয়ে এবং তাদের জন্য আরো অধিকতর বরাদ্দ ব্যবস্থা করবেন বলছেন তখন সরকার নিশ্চয় এই বিষয়ে কিছু বলতে পারবেন। এই পরিপ্রেক্ষিতে তাদের বিরুদ্ধে আমাদের বলবার অনেক কিছু আছে। আজকে এই কথা আমরা নিশ্চয় বলছি না যে সমস্ত দেশে কোন পরিবর্তন সংঘটিত করেন নি। কিন্তু যে পরিবর্তন করেছেন সেই পরিবর্তনের জন্য নিশ্চয় অনেক কীর্তি দাবী করতে পারেন না, বিরাট সাফল্য লাভ করতে পেরেছেন এমন কথা নিশ্চয় আপনারা উপস্থাপিত করতে পারেন না। আমি যে সাধারণ মানুষের কথা দিয়ে আমার বক্তব্য শুরু করেছিলাম সেই সাধারণ মানুষের কথা আর একটু বিশদভাবে আলোচনা করতে চাই। নিত্যপ্রয়োজনীয় দ্রব্যমূল্য বৃদ্ধির কথা আপনারা প্রত্যেকেই স্বীকার করেছেন। তার জন্য দিল্লীর কোন দায়িত্ব নেই, এমন দায়িত্বজ্ঞানহীন উক্তি আমি নিশ্চয় করতে চাইব না। কারণ, পেট্রোল, ডিজেল, কেরোসিন, কয়লার দাম বাড়বে, রেলের ভাড়া বাড়বে, মাশুল বাড়বে, আর তার প্রতিক্রিয়া দ্রব্যমূল্যের উপর হবে না এমন কথা আমি নিশ্চয় বলছি না। কিন্তু আপনাদের কি কিছুই কর্ত্তব্য নেই? যে জিনিসগুলির উপর স্বতঃস্ফূর্তভাবে প্রভাব পড়ে না, প্রত্যক্ষভাবে পড়ে না, এমন দ্রব্যের মূল্য আজকে আকাশস্পর্শী হচ্ছে। এর প্রতিকারের কোন ব্যবস্থা করতে পেরেছেন? অথচ সাধারণ মানুষই ইতিহাসের নিয়ামক প্রতিদিন নিত্যপ্রয়োজনীয় দ্রব্য ক্রয় করতে বাজারে যায়। তাদের সীমিত আর্থিক ক্ষমতার মধ্য দিয়ে তারা আজকে প্রয়োজনীয় দ্রব্য ক্রয় করতে পারে না,

এই কথা কি বক্তৃতা করে বিরোধীদলের মানুষদের বোঝাতে হবে? নিশ্চয় বোঝাতে হবে না। কিন্তু এই সাধারণ মানুষ আজকে বিপন্ন, লাঞ্ছিত, আর্ত। তাদের জন্য সরকারের কোন বলিষ্ঠ পদক্ষেপ এ পর্যন্ত আমরা দেখিনি। এই সাধারণ মানুষ প্রতিদিন কলকাতা শহরের আশপাশে যাতায়াতের জন্য কেবলমাত্র ইন্দিরা গান্ধী পরিচালিত ট্রেনের উপর নির্ভর করে না, কেবলমাত্র বেসরকারী বাসের উপর নির্ভর করে না, সরকারী ট্রাম, বাসের উপরও নির্ভর করে। মাননীয় পরিবহনমন্ত্রী এখানে আছেন কিনা জানি না, সম্ভবতঃ নেই, তিনি এটা ভাল করেই জানেন। এই জন্য তিনি একটি বিরাট ব্যয়-বরাদ্দের দাবী বছর বছর উপস্থিত করেন। মাননীয় অর্থমন্ত্রী ভোট অন এ্যাকাউণ্টে টাকা দিচ্ছেন। তিনি কিছু বরাদ্দও দাবী করেছেন। কিন্তু এই পরিবহন কিভাবে চলে, কি পদ্ধতিতে চলে, কি নিয়মে চলে এবং মানুষের নিগ্রহ দিনের পর দিন কিভাবে ঘটে, কিভাবে বাসের ভাড়া আপনারা বাড়ান, ট্রামের ভাড়া বাড়ান, সাধারণ মানুষের উপর চাপ সৃষ্টি করেন—কিন্তু আপনাদের ঐ ট্রামে-বাসে যায় সেই ইতিহাসের নিয়ামক সাধারণ মানুষ। তারা ঘণ্টার পর ঘণ্টা দাঁড়িয়ে থাকে, বাস নেই, ট্রাম নেই। যদিও একটা সরকারী বাস দেখা যায়—জয়নাল সাহেবের মত বলতে হয়, ঈদের চাঁদ দেখার মত অবস্থা হয়, একটা দুর্লভ সৌভাগ্য ঘটে এবং সেই ট্রাম-বাস যেভাবে মানুষকে নিয়ে চলে, পৃথিবীর কথা থাক, ভারতবর্ষের কোন রাজ্যের শহরে এইভাবে মানুষকে কষ্ট দিয়ে পশুর মত বন্দী করে কোন বাস চলে না কোথাও। তথাপি আপনাদের বাসে লোকসান, তথাপি পরিবহনে ভরতুকি দিতে হচ্ছে। এই ব্যবস্থা আপনাদের সরকার করছেন। এই সাধারণ মানুষের চিত্র। সাধারণ মানুষ হাসপাতালে যাবে—সেখানে দুর্নীতি—এই দুর্নীতির কথা আর কত বলব। হাসপাতালের অব্যবস্থার কথা আমি আর বলব না। আমাদের মাননীয় যতীন চক্রবর্তী মহাশয় এখন একটি নাটকীয় চরিত্র লাভ করে প্রায় নায়কোচিত মর্যাদা লাভ করেছেন এই হাসপাতালকে কেন্দ্র করে। কিন্তু সেই হাসপাতালগুলিতে সাধারণ মানুষ যেতে পারে? সেখানে যাবার কোন পথ আছে? সরকারী হাসপাতাল গরীবের জন্য নিশ্চয় নয়।

মাইকেল মধুসূদন দত্ত হাসপাতালে মারা গিয়েছিলেন বলে দেশ লজ্জা অনুভব করেছিলেন যে এতবড় একজন মহাকবি তিনি হাসপাতালে মৃত্যুমুখে পতিত হলেন কিন্তু আজকে হাসপাতালে মৃত্যুমুখে পতিত হলে আভিজাত্য লাভ করা যায়, কৌলিন্য লাভ করা যায়, কারণ সাধারণ মানুষ সেখানে যেতে পারে না। আর যদিও বা কোনমতে যায়, ঢুকতে পারে তাহলেও সেখানে দেখা যায় ঔষধ নেই, ব্যবস্থা নেই, সব কিনে দিতে হবে। সেখানে সব আপনাকে করে নিতে হবে এমন কি সরকারী হাসপাতালের বেডেও আপনাকে শুতে দেবে না, মাটিতে শুতে দেবে, না-হয় একই বিছানায় তিন জনকে শুতে দেবে। এই সাধারণ মানুষ, ইতিহাসের নিয়ামক, এদের কথা আপনারা এইভাবে ভাবছেন। বিনয়কৃষ্ণ কোঙার মহাশয় আমার একটু প্রশংসা করে বললেন আমি যশস্বী অধ্যাপক, এই কথা বলে তিনি আবার বললেন, অধ্যাপনা আগে যাঁরা করতেন তাঁরা নাকি অন্য কোন বৃত্তি না পেয়ে অধ্যাপনা করতেন। বিনয়বাবুর বয়স বেশী নয়, তাঁকে বলি, আমরা যখন অধ্যাপনা শুরু করি এবং আমাদের আগে আমাদের উপাচার্যরা যখন অধ্যাপনা শুরু করেছিলেন তখন কিন্তু আর্থিক প্রলোভনে কোন অধ্যাপক অধ্যাপনা বৃত্তি গ্রহণ করতেন না, এর একটা অন্য মর্যাদা ছিল, অন্য আকর্ষণ ছিল এবং এটা একটা বিশেষ ব্রত হিসাবে ছিল যা আমরা পালন করে এসেছি। একথা সত্য যে

তখন মাত্র ১০০ টাকা আমাদের বেতন ছিল, আজকে আমরা অনেক বেশী বেতন পাই কিন্তু একশো টাকা বেতনে তখন অধ্যাপকদের জীবন যেমন চলতো আজ অনেক বেশী বেতন পেয়েও দ্রব্যমূল্য বৃদ্ধির কারণে এবং অন্যান্য আনুষঙ্গিক কারণে সেইভাবে জীবন চলে না। আপনারা যা বাড়িয়েছেন তার জন্য ধন্যবাদ, সাধুবাদ জানাচ্ছি। আপনারা যে এইভাবে শিক্ষকদের মর্যাদা দিয়েছেন তার জন্য আপনারা নিশ্চয় প্রশংসা লাভ করবেন কিন্তু তবুও একথা সত্য সব শিক্ষক, সব অধ্যাপক আপনাদের করুণা লাভ করে ধন্য হতে পারেন নি, এখনও অনেক বৈষম্য আছে। অনেক শিক্ষক, অনেক অধ্যাপক আপনাদের বদান্যতায় এখনও ধন্য হননি। কেন হননি বা কোন্ যুক্তিতে হননি সে বিচার আপনারা করবেন, আমরা কিন্তু তাঁদের কাছ থেকে অনেক বিবৃতি পাই, অনেক বক্তব্য পাই, তাঁদের হয়ে বলার জন্য অনুরুদ্ধ হই তাই একথাগুলি আপনাদের কাছে বলার আমি চেষ্টা করলাম। এর পর আমি আর একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করছি। কথাটা হচ্ছে আপনারা শিক্ষক কর্মচারীদের বেতনের দায়িত্ব নিয়েছেন, মাগ্‌গীভাতা বাড়িয়েছেন সেজন্য সরকারকে আমি ধন্যবাদ জানাচ্ছি কিন্তু মাননীয় অর্থমন্ত্রীকে স্যার, আপনার মাধ্যমে বলছি, পশ্চিমবঙ্গের কলেজের অশিক্ষক কর্মচারীরা আন্দোলন করছেন দিনের পর দিন। তাঁদের দাবী হচ্ছে বিশ্ববিদ্যালয়ের কর্মচারীরা যে হারে বেতন ও মাগ্‌গীভাতা পান এবং সুযোগ-সুবিধা ভোগ করেন তাঁরাও তাই চান। কারণ আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রণ্ট সরকার একবার ঘোষণা করেছিলেন একই রকম কাজের জন্য বেতন এবং এই সমস্ত ভাতা একই রকমের হবে। আমি কলেজের সঙ্গে দীর্ঘকাল যুক্ত ছিলাম, কলেজ পরিচালনাও করেছি, কলেজের যাঁরা অশিক্ষক কর্মচারী তাঁরা বিশ্ববিদ্যালয়ের অশিক্ষক কর্মচারীদের চেয়ে কোন কম দায়িত্ব পালন করেন না, কম ত্যাগস্বীকার করেন না, কম পরিশ্রম করেন না। কিন্তু ওঁদের বেলায় বেশী বেতন, বেশী মহার্ঘভাতা আর এঁদের বেলায় কম এবং আগে যা পেতেন তাঁরা তাও কেটে নিয়েছেন পে-কমিশনের যুক্তি দেখিয়ে এটা কিরকম, এই জিনিস কিন্তু চলছে। অথচ আপনারা বর্ধমান মেডিক্যাল কলেজের অশিক্ষক কর্মচারীদের পরিপূর্ণভাবে বিশ্ববিদ্যালয়ের অশিক্ষক কর্মচারীরের মতন বেতন দিচ্ছেন। তাঁদের দেবেন আর এঁদের দেবেন না কেন বুঝতে পারছি না। ২৫৩ কোটি টাকার ঘাটতি করেছেন, মাননীয় অর্থমন্ত্রী এঁদেরও কিছু দিয়ে না হয় আরো একটু ঘাটতির পরিমাণ বাড়াবেন। এটা যদি সত্য হয়ে থাকে তাহলে ওটাও হবে। মানুষ তো কিছু উপকৃত হবেন। কিছু অশিক্ষক কর্মচারী তো আপনাদের বদান্যতা লাভ করে তাঁদের সংসারের অস্বাচ্ছন্দ তো দূর করতে পারবেন।

[7-00—7-10 p.m.]

আজকে আপনারা আপনাদের যে ভাষণ রেখেছেন এবং রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তাতে সত্যকে যেভাবে অসত্যরূপে প্রতিষ্ঠিত করতে চেয়েছেন, সত্য এবং অসত্য মিশ্রণ করে যেভাবে জনসাধারণকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন তার প্রতিবাদে আমি আপনাদের এই ভোট অন এ্যাকাউণ্টস-এর প্রতিবাদ করবার প্রয়োজনীয়তা অনুভব করছি।

**শ্রীবিমলানন্দ মুখার্জী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় সদস্য হরিপদবাবু এবং তাঁর পূর্ববর্তী বক্তাদের বক্তব্য আমি শুনেছি। হরিপদবাবু তাঁর বক্তব্য শুরু করে প্রথমেই বললেন, আজকে অনেকেই এসপ্ল্যানেড ইস্ট-এ মিছিল নিয়ে আসছেন, সেখানে অবস্থান করছেন। আজকে এটা বোঝা দরকার যে, এই বামফ্রণ্ট সরকার মানুষের গণতান্ত্রিক অধিকার

কতখানি প্রতিষ্ঠিত করেছে যার জন্য খুব সহজেই মানুষ আজ মিছিল করতে পারছে, তাদের দাবী বেশ জোরালো কণ্ঠে প্রকাশ করতে পারছে। তাদের এই দাবীগুলি পূরণ করা যাবে কি যাবে না তার সঙ্গে অর্থনৈতিক ক্ষমতা জড়িত রয়েছে। তবে এটা খুব বড় কথা যে আজকে প্রত্যেকটি মানুষ, এমন কি বিরোধীরাও তাঁদের সমস্ত কথা আন্দোলনের ভেতর দিয়ে বলতে পারছেন, জানাতে পারছেন। মাননীয় সদস্য জয়নাল আবেদিন বললেন টাকা খরচ হয়েছে, কিসের জন্য খরচ হয়েছে সেকথা সত্যবাবু বলেছেন। আমি বড় কথার মধ্যে না গিয়ে দু'-একটা ছোট্ট কথা বলব। কংগ্রেস আমলে আমার এলাকায় দেখলাম বড় রাস্তার উপর কিছু মার্কারী ল্যাম্প লাগানো হল এবং তার জন্য ৮০ হাজার টাকা খরচ করা হল। কিন্তু ৩ মাস পর দেখলাম একটি একটি করে সমস্ত ল্যাম্প নিভে গেল। তারপর দেখলাম একটা ধনী এলাকায় চিলড্রেন্স পার্ক করা হল এবং সেটা এখনও আছে। তবে বাজার এলাকা যেখানে জনমজুর, রাজমিস্ত্রী প্রভৃতিরা থাকে সেখানে কিন্তু বছরের পর বছর ধরে দেখছি রাস্তায় কোন আলো নেই। স্বভাবতঃই প্রশ্ন জাগে ওখানে মার্কারী ল্যাম্প কিন্তু এখানে টিমটিমে আলোই বা নেই কেন? স্বভাবতঃই প্রশ্ন জাগে কেন এই বৈষম্যমূলক আচরণ? আপনারা শুনে আনন্দিত হবেন বামফ্রণ্ট সরকারের আমলে সেই বাজারে যাবার অন্ধকার রাস্তায় আলো হয়েছে, যদিও মার্কারী ল্যাম্প হয়নি। এটাই হচ্ছে দৃষ্টিভঙ্গীর তফাৎ। হিজুলি গ্রামে একটা রাস্তার মাঝখানে একটা গর্ত ছিল এবং তার ফলে চাষীরা যখন তাদের ফসল নিয়ে আসত তখন ওই গর্তের এপারে মাল নামিয়ে পরে ওপারে নিয়ে পুনরায় আবার গাড়ীতে তুলত এবং তার ফলে তাদের খুব অসুবিধা হচ্ছিল। কিন্তু আজকে সেখানে একটা কালভার্ট তৈরী করে দেওয়া হয়েছে এবং তার ফলে চাষীদের এখন মাল নিয়ে যেতে খুব সুবিধা হয়েছে। তারপর, গয়েসপুরে প্রচুর তরিতরকারী তৈরী হয় এবং সেগুলো শান্তিপুর বাজারে যায়। শান্তিপুর স্টেশন থেকে প্রচুর জিনিসপত্র শিয়ালদহ কোলে মার্কেটে আসে। বর্ষাকালে সেখানে যাওয়া যায় না এবং সেইজন্য ইরিগেশন দপ্তর সেখানে একটা ব্রীজ তৈরী করে দিয়েছে, সেখানে বাসও চালু হয়েছে। আজকে সেখানে যাবার খুবই সুবিধা হয়েছে এবং চাষীরা যদি তাদের ফসলটা কোলে মার্কেটে নিয়ে আসতে পারে তাহলে তারা একটু বেশী দাম পায়।

ছোট ছোট ঘটনার মধ্যে দিয়ে দৃষ্টিভঙ্গী বোঝা যায়। আমরা জানি ঐ সমস্ত আলো বড়লোকদের এলাকায় বড়লোকেদের সুবিধার জন্য দেওয়া হয়, অথচ দরিদ্র এলাকার ছোট রাস্তাগুলিতে একটা ছোট আলো দেওয়ার দিকেও নজর দেওয়া হয় না। অতীতে এ জিনিস হয়েছে, কিন্তু আজকে আমরা সেদিকে নজর দিয়েছি। আমার এলাকার আড়পাড়া গ্রামে দেখে-ছিলাম বটতলায় প্রাইমারী এবং সেকেণ্ডারী স্কুল বসতো। অথচ এখন সেখানে যান, সেখানে একটা বাড়ি করার জন্য এই সরকারের পক্ষ থেকে ২৪,০০০ টাকা দেওয়া হয়েছে। অবশ্য এখনো সে কনস্ট্রাকশনের কাজ শেষ হয়নি। সুতরাং আজকে বুঝতে হবে দৃষ্টিভঙ্গীর তফাৎ কোথায়। তারপরে একটি আদিবাসী গ্রাম সর্দার আর মুণ্ডাদের বাস, এরকম একটি গ্রাম নিমতলা, সেখানে কোন স্কুল ছিল না, আজ সেখানে স্কুল হয়েছে। সেখানে আদিবাসীরা একটু লেখাপড়া শিখতে যাচ্ছে, তারা লেখাপড়া শিখতে চায়, ইংরাজী শিখতে চায় না, একটু বাংলা আর একটু যোগ-বিয়োগ শিখতে চায় যাতে দোকানে গিয়ে ঠকতে না হয়, মহাজন টিপসই দিয়ে ১০০ টাকার বদলে সুদ বাড়িয়ে বাড়িয়ে ১ বিঘা জমি লিখিয়ে নিতে না পারে। আগের দিনে বড়-লোকের ছেলেরা ইংরাজীতে প্রাথমিক শিক্ষা নিত এবং তা নেবার জন্য তারা আন্দোলন পর্যন্ত

করেছিল, কারণ তারা বলতো সাহেবদের মত আমরা জজ-ম্যাজিস্ট্রেট হব, সেক্রেটারী হব। সুতরাং আন্দোলনটা আজকেও যা হচ্ছে তা সেই জন্যই হচ্ছে, কৃষকদের জমির জন্য নয়, ক্ষেতমজুরদের কাজের জন্য নয়, শ্রমিকদের কাজ এবং কাজের স্থায়িত্বের জন্য নয়। ওপরতলার গুটিকয়েক মানুষের জন্য এই আন্দোলন। সেই দৃষ্টিভঙ্গী নিয়েই এই আন্দোলন এসেছে। আমরা একটু সাদামাটা বাংলা ভাষা গ্রামের সাধারণ ছেলেমেয়েদের দেখাতে চাইছি। আমরা চাইছি, তারা বুঝে নিক শোষণ কোথায়, অপরাধ কোথায়। এখানেই আমাদের সঙ্গে বিরোধীদের দৃষ্টি-ভঙ্গীর তফাৎ। আমরা কি করতে চাইছি? বিরাট কিছু করা যাবে? যাবে না। আমি এটা প্রত্যেক বক্তৃতায় বলে থাকি যে, বিরাট কিছু করা যাবে না। আমাদের দেশে সাড়ে পাঁচ হাজার কোটি টাকা আমদানী-রপ্তানী বাণিজ্যে ঘাটতি, তা মেটাবার জন্য আই এম এফ-এর কাছ থেকে আবার ধার নেওয়া হলো। ১৫,০০০ কোটি টাকা নেওয়া হলো এবং আরো ৫,০০০ কোটি টাকা অর্থাৎ মোট ২০,০০০ কোটি টাকা ঋণ, যার জন্য সুদ দিতে হবে প্রতি বছর ২,০০০ কোটি টাকা করে এবং এর দায় আমাদের দেশের সাধারণ মানুষের ঘাড়ে আসবে এবং পরবর্তীকালে সুদ মেটাতে আরো ঋণ নিতে হবে, ঋণ আরো বাড়বে এবং এর পরিণতি হিসাবে জিনিসপত্রের মূল্যবৃদ্ধি ঘটছে। হরিপদ ভারতী মহাশয়কে ধন্যবাদ। তিনি স্বীকার করেছেন, গত এক বছরে আমাদের দেশে তিনবার পেট্রোলের দাম বেড়েছে, অথচ একবার মাত্র আন্তর্জাতিক বাজারে পেট্রোলের দাম বেড়েছে। আন্তর্জাতিক বাজারে একবার দাম বাড়ল, আর এখানে তিন তিনবার তেলের দাম বাড়ল। এই অবস্থায় আজকে পরিবহন-ব্যয় বেড়ে যাচ্ছে। ট্রাকের ভাড়া বাড়ছে, ফলে ট্রাকে করে যে সমস্ত মাল এখানে আসছে সেগুলির দামও বেড়ে যাচ্ছে, ফলে সামগ্রিক মূল্যবৃদ্ধি ঘটছে। রেলের মাশুল বৃদ্ধি ঘটার ফলে ঐ একইভাবে সাধারণ মানুষের ঘাড়ে সেটা মূল্যবৃদ্ধির আকারে গিয়ে পৌঁছচ্ছে। এই অবস্থায় বিরোধীরা কি চান আমাদের পশ্চিমবাংলার কৃষকরা শাক-সব্জি যা পশ্চিমবাংলায় তৈরী হয় তার ন্যায্য দাম পাবে না। আমরা তো চেষ্টা করছি কৃষকরা যাতে শাক-সব্জির ন্যায্য দাম পায় তার জন্য। কারণ সে যদি ফসলের একটু ন্যায্য দাম না পায় তাহলে তার চলবে কি করে? কৃষক বাজারে যে সব্জি নিয়ে আসে সেই বিক্রি করে তাকে বাজার থেকে তেল কিনতে হবে বেশী দাম দিয়ে, কাপড় কিনতে হবে বেশী দাম দিয়ে। সুতরাং সে যাতে ন্যায্য দাম পায় সেটাও আমাদের দেখতে হবে। যাদের পয়সা আছে তারা বাজারে গিয়ে মাছ কিনতে পারে, কিন্তু গরীব মানুষ বা গরীব কৃষক তা কিনতে পারে না, এটা ঠিকই কিন্তু তেল, নুন, কাপড় তাকে বেশী দাম দিয়ে কিনতেই হয়, সুতরাং তাকেও ন্যায্য দাম দিতে হবে।

[7-10—7-20 p.m.]

কৃষককে একটু তার ব্যবস্থা করে দিতে হবে, তারা যাতে একটু বাঁচে। দেশের এই সমাজ বদলানো যাবে না, অর্থনৈতিক অবস্থা বদলানো যাবে না। ডেফিসিট ফাইন্যানসিং বছরের পর বছর বাড়ছে। ৫৫৫ কোটি টাকা এবার কেন্দ্রীয় বাজেটে পরোক্ষ ট্যাক্স উপস্থাপন করা হয়েছে। এটা কাদের ঘাড়ে চাপছে? ব্যবসায়ী, মালিক তাদের ঘাড়ে নয়। আপনার আমার ঘাড়ে, সাধারণ মানুষের ঘাড়ে চাপিয়ে দেবেন। কেন্দ্রীয় বাজেটে বলা হয়েছে আরও বেশী করে রপ্তানী বাড়িয়ে যাও। রপ্তানী যদি বাড়াতে পারো, গত বছরের তুলনায় যদি ১০ পারসেন্ট বাড়াতে পারো তাহলে মুনাফার উপর ছাড় দেওয়া হবে এবং

কিছু কিছু ক্ষেত্রে ২৫ পারসেণ্ট ছাড় দেওয়া হবে। এদেব জন্য ছাড় রয়েছে কিন্তু গরীব মানুষদের ছাড় নেই। সমস্ত ডিষ্ট্রিবিউশান অফ ওয়েল্থ ঐ বড়লোকদের ঘরে চলে যাচ্ছে। গরীব মানুষের ভিতব ছড়াচ্ছে না, এই হচ্ছে অর্থনৈতিক ব্যবস্থা—সেটা বিনয় কোঙার মহাশয় বিশদভাবে বোঝাতে চাচ্ছিলেন। এখানে জয়নালসাহেব, বাপুলি মহাশয় বললেন কোথায় উন্নয়ন হচ্ছে? উন্নয়ন কি করে হবে? কেন্দ্র যে অর্থনৈতিক নীতি চালিয়ে যাচ্ছে তাব জন্য জিনিসপত্রের মূল্যবৃদ্ধি ক্রমাগত বেড়ে যাচ্ছে। আমরা এখানে এসেনসিয়াল কমডিটি করপোরেশন করে মানুষের কাছে যতটুকু সম্ভব সুলভ মূল্যে অত্যাবশ্যক পণ্য সরবরাহের ব্যবস্থা করছি। এই জিনিস একটা রাজ্য করতে পাবে না। দেশে খাদ্যের উৎপাদন বাড়ছে কিন্তু তা যথেষ্ট নয়। পাট এলাকা আমাদের বাড়াতে হয়েছে। আজকে পাটকলকে চালানোর জন্য পাটচাষ বেশী করে করতে হচ্ছে। কিন্তু সেই পাট রপ্তানী করে যা আয় হচ্ছে তা থেকে কিন্তু যারা পাটচাষ করছে তাদেরকে দেওয়া হচ্ছে না যার জন্য দাবী উঠেছে আমাদেব এই সমস্ত অংশ দিতে হবে। আমরা জানি, বেকার সমস্যা দূর করা যাবে না। ডিষ্ট্রিবিউশান অফ ওয়েল্থ সেটা যদি সর্বত্র মানুষের মধ্যে ছড়িয়ে না যায়, মুষ্টিমেয় লোকেব কাছে যায় তাহলে মানুষ আরও দরিদ্র হবে। এটা হচ্ছে পুঁজিপতি অর্থনীতির অর্থাৎ মনোপলি অর্থনীতিব অতি-মুনাফার ফল। যার ফলে মানুষ দরিদ্র হচ্ছে, ক্রয়ক্ষমতা কমছে, কমছে বলেই উৎপাদন বাড়ানো যাচ্ছে না। আর উৎপাদন না হলে শ্রমিক ছাঁটাই হচ্ছে, আনএমপ্লয়েডেব সংখ্যা বাড়ছে। এই অর্থনীতিকে ভাঙতে হবে এবং তাব জন্য বামফ্রণ্ট সরকার সেই চেষ্টা চালিয়ে যাচ্ছে এবং তার জন্য দরকাব মানুষকে শিক্ষা দেওয়া, হরিপদবাবুর কথায় মিটিং করুন, মিছিল করুন, দাবী নিয়ে আসুন।

তাহলে সেই আসল লোক, আসল শত্রু, আসল সমস্যাটা তারা বুঝতে পারবে। সংগঠিত দৃষ্টি নিয়ে লড়াই করতে পুঁজিপতিদের বিরুদ্ধে এবং পুঁজিপতিকে যারা রক্ষা করছে তাদের বিরুদ্ধে। এই কাজটাই আমাদের প্রধান কাজ। এই কথা বলে ভোট অন এ্যাকাউণ্টসকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীমনোরঞ্জন রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ভোট অন এ্যাকাউণ্টস-এর প্রতিবেদন, আর্থিক সমীক্ষা এবং এষ্টিমেটেড বাজেট আমাদের সামনে উপস্থাপিত করেছেন সেই প্রতিবেদন পাঠ করে আমি যা বুঝেছি তা হল এই যে, এই কয়েক বছরের মৌলিক সমস্যার সমাধান না করতে পারলে ও মানুষের দুঃখভার লাঘব করবার জন্য ৩৬ দফা রূপায়ণের মধ্যে এই ৫ বছরের যে আয় তা বৃদ্ধির হার ৮·২২ এবং এই হার বাড়িয়ে সাধারণ মানুষের দুঃখভার লাঘব করতে গিয়ে যেখানে প্রতি পদে পদে কেন্দ্রীয় সরকারের ধনতান্ত্রিক ব্যবস্থা, তাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে বিকাশগুলি আটকে যাচ্ছে। সাধারণ মানুষের অবস্থার পরিবর্তনের জন্য যে কাজটা করতে হবে সেই বিকাশকে অব্যাহত রাখবার জন্য বিকাশের উপলব্ধি সাধারণ মানুষের কাছে পৌঁছে দেবার জন্য, তাদের দুঃখ-ভার কি পরিমাণে লাঘব হচ্ছে, কোথায় বাধা, সেই সাম্প্রদায়িকতা ভাঙবার জন্য যে যুথবদ্ধতার প্রয়োজন সেই প্রয়োজনের দিকে তাকিয়ে যে কাজগুলি করা হয়েছে এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে সেই জায়গায় আমি যেটা লক্ষ্য করছি সেটা হল এই যে সেখানে ভারতবর্ষের শিলিং অব্যাহত আছে। যে জমি সরকারে ন্যস্ত হয়েছে তাদের শতকরা ৩০ ভাগ

পশ্চিমবঙ্গে এই ৫ বছরে এই সরকার সাফল্যের সঙ্গে করেছে। কোন বিষয় বণ্টনের দিক থেকে কি দেখছি। সাধারণ মানুষের অবস্থার পরিবর্তন করতে গিয়ে ঐ সমস্ত জমি যে সমস্ত ভূমিহীন আদিবাসী, গরীব যাদের একদা ছিল তাদের সেই জায়গায় থেকে তাদের উচ্ছেদ করার জন্য তারা বলপ্রয়োগ করছে। বলপ্রয়োগ করে কেন, যেহেতু তাদের জায়গায় তারা আর দাঁড়িয়ে নেই। তারা তাদের শরিক দলের সংগঠনের সঙ্গে থাকলে জোরপূর্বক উচ্ছেদের যে ব্যবস্থা করা হয়েছে তা করা যাবে না। আমরা সেদিকে দৃষ্টি নিবদ্ধ করছি কারণ তা না হলে যে সুযোগ সৃষ্টি করছে, সে সুযোগ নিয়ে মানুষের যাবার চেষ্টা হচ্ছে, সেই জায়গাটা ভাঙবার জন্য যে যথাবদ্ধতার দরকার সেই জায়গায় আটকে যাচ্ছে। এমনই আমরা দেখতে পাচ্ছি যে, বর্গাচাষী ২.৩৮ লক্ষ সেই জায়গায় মাত্র ১১ হাজার বর্গার রেকর্ড হয়েছে। সেই জায়গায় শতকরা ৪০ ভাগ বর্গাচাষী তাদের উৎপাদন ক্ষমতাকে বৃদ্ধি করেছে। সেই ৬০ শতাংশ বর্গাচাষীর অবস্থার পরিবর্তন হয়নি। কোন বর্গাচাষীর অবস্থার পরিবর্তন হয়েছে? না ৮ বিঘা জমির মালিক তিনি নিজে চাষ করেন না, মাধ্যমিক শিক্ষক হিসাবে অন্য আয় আছে তাকে আমরা বর্গাচাষী হিসাবে নিচ্ছি।

[7-20—7-30 p.m.]

কিন্তু অনেক মানুষকে সেখান থেকে বঞ্চিত করা হয়েছে এবং এই জায়গায় দাঁড়িয়ে গ্রামাঞ্চলের যে শ্রেণীশক্তিকে তুলবার জন্য নেতৃত্ব দেবেন তাদের অবস্থাটা কি—সেখানে গত পাঁচ বছরে তাদের মজুরী মাত্র কয়েক পয়সা বাড়ানো হয়েছে। অর্থাৎ তারা এখনও দারিদ্র্য-সীমার নীচে বাস করছে। তাদের ন্যূনতম মজুরী ১৪.২৫ টাকা হওয়া উচিত ছিল, কিন্তু ঐ হারে মজুরী তারা সব জায়গায় পাচ্ছে না। সবরকম বাড়তি সুযোগ-সুবিধা পাচ্ছে অবস্থাপন্ন জমির মালিকরা। কিন্তু কম জমির মালিক, যাদের সংখ্যা সব থেকে বেশী তাদের মজুরী খরচা অনেক বেশী দাঁড়ায়। তাদের চাষের আনুপাতিক উৎপাদন খরচাও অনেক বেশী পড়ে। কিন্তু বাড়তি দাম তারা ফসল বিক্রির সময়ে পায় না। এর ফলে উৎপাদনের বিকাশ যথেষ্ট ব্যাহত হচ্ছে। জমির মালিকেরা উৎপাদনের কাজে টাকা বিনিয়োগ করতে উৎসাহ পাচ্ছে না। ফলে ক্ষেতমজুররা কাজ না পেয়ে ফিরে যেতে বাধ্য হচ্ছে। পেস্টি-সাইড্‌সের দাম বৃদ্ধির ফলে চাষের খরচা অনেক বৃদ্ধি পেয়েছে। চাষের ব্যাপারে এই যে একটা বাধার সৃষ্টি হয়েছে তার ফলে গ্রামের ভূমিহীন কৃষক, ক্ষেতমজুররা কাজ পাচ্ছে না। ফলে কৃষিক্ষেত্রে কাজ বাড়াবার এবং ফসলের উৎপাদনের পরিমাণ বৃদ্ধির পথে যে আশঙ্কা সৃষ্টি হয়েছে তা দূর করবার চেষ্টা করা দরকার। এই আশঙ্কা দূর করবার ক্ষেত্রে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের যে সমবায় ঋণ দেওয়া হয়েছিল তা মকুবের বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়নি। অথচ অন্যান্য অনেক ক্ষেত্রে সমবায় ব্যাঙ্ক থেকে দেয় ঋণ মকুবের ব্যবস্থা নেওয়া হয়েছে। শিক্ষকদের অর্জিত অধিকার ছাঁটাই করা হয়েছে। তাদের মধ্যে একজন বছরে ৭ টাকা হারে ইনক্রিমেণ্ট পাচ্ছে এবং আর একজন দেখা যাচ্ছে ২০ বছরে একটা ইনক্রিমেণ্টও পায়নি। এই অসঙ্গত অবস্থা দূরীকরণের জন্য মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ জানাই। চাঁদের মধ্যে কলঙ্ক থাকার জন্য তার সৌন্দর্যের হানি ঘটায়। সেজন্য এই কলঙ্ক-রূপী অসঙ্গত অবস্থাকে দূর করার জন্য মাননীয় অর্থমন্ত্রী যেন নজর দেন এই কথা বলে তিনি যে ভোট অন অ্যাকাউন্টস্ বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-20—7-30 p.m.]

**শ্রীবঙ্কিমবিহারী মাইতি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ভোট অন এ্যাকাউন্টস্ বাজেট পেশ করেছেন আমি তা সমর্থন করছি। আমরা বিধানসভার সদস্যরা আর্থিক বরাদ্দ যা পেশ করা হয়েছে তার উপরে নিশ্চয়ই আলোচনা করব। সেই সঙ্গে কেন্দ্রের অর্থ-বরাদ্দের উপরেও আমাদের লক্ষ্য রাখতে হবে এবং সে সম্পর্কে আমাদের চিন্তাধারা কি তাও এখানে রাখতে হবে। আজকে কংগ্রেস পক্ষ থেকে সে সম্বন্ধে মোটেই বলেন নি, কেননা কেন্দ্রে ইন্দিরা সরকার রয়েছেন। সেজন্য শুধুমাত্র তাঁরা রাজ্য সরকারের বাজেট নিয়েই বলেছেন। কেন্দ্রে যে ইন্দিরা গান্ধীর সরকার রয়েছে এবং কংগ্রেস পক্ষ যে তাদের অংশীদার, এই দিকটা মাননীয় অর্থমন্ত্রী বলেছেন। অর্থমন্ত্রীকে এই দিকটা তুলে ধরার জন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি। কেন্দ্র অন্তঃশুল্কে পরিবর্তন ঘটিয়েছেন। তাঁরা প্রশাসনিক নির্দেশ দিয়ে সার, কয়লা ইত্যাদি পণ্যসামগ্রীর দাম বাড়িয়ে দিয়েছেন, পেট্রো-কেমিক্যালস্, রাসায়নিক দ্রব্যসামগ্রীর দামও বাড়িয়ে দিয়েছেন। এই বাড়তি আয়ের ৫০ শতাংশ রাজ্যকে দিতে হবে। এই দাবী রাখা হয়েছে। কিন্তু কেন্দ্র আমাদের সামান্য অংশই দিয়েছেন। অর্থমন্ত্রী রাজ্য থেকে যে দাবী করেছেন তার জন্য তাঁকে অভিনন্দন জানাই। এটা আমাদেরও দাবী, এই দাবী কেন্দ্রের কাছে জানানো প্রয়োজন। অর্থমন্ত্রী আরও উল্লেখ করেছেন যে বাজারে ঋণপত্র ছেড়ে যে অর্থ আয় হয়ে থাকে তার থেকে আমাদের মাত্র ১৫ শতাংশ কেন্দ্র দিয়ে থাকেন। তিনি এই অর্থ থেকে ৫০ শতাংশ দেওয়ার পক্ষে দাবী জানিয়েছেন। এর জন্য তিনি অভিনন্দনযোগ্য। ঋণপত্র ছেড়ে যারা ভারতবর্ষ থেকে অর্থ সংগৃহীত হয় কিন্তু তার থেকে ৫০ শতাংশ কেন আমাদের দেওয়া হবে না? তিনি এই দাবী জানানোর জন্য তিনি অভিনন্দনযোগ্য। এই শুল্ক থেকে যে আয় হয় সেটা রাজ্যেরই প্রাপ্য অধিকার। কেননা, এটা রাজ্যের কাছ থেকে কেড়ে নিয়ে কেন্দ্র সেটা আদায় করছে, তাদের হাতে আদায়ের ক্ষমতা রয়েছে। সে সম্পর্কে অর্থমন্ত্রী ক্ষোভ প্রকাশ করেছেন। আমি বিধানসভার সদস্য হিসাবে মনে করি রাজ্যের আর্থিক প্রয়োজনে মাননীয় অর্থমন্ত্রী যে বক্তব্য রেখেছেন তার জন্য তাঁকে অভিনন্দন জানাই, অসংখ্য ধন্যবাদ জানাই। সেই সঙ্গে সঙ্গে ১৯৭৬-৭৭ সালে যুক্তফ্রন্ট সরকার যখন উন্নয়ন খাতে ২৩০ কোটি টাকা ব্যয়-বরাদ্দের কথা স্বীকার করেছিলেন এবং তারপরে ১৯৮২-৮৩ সালে ৬৭০ কোটি টাকা উন্নয়ন খাতে ব্যয় করবেন বলে বলেছেন, এটা সত্যিই বড় কথা। কিন্তু আমি বিনীতভাবে বলব যে, এই উন্নয়ন সত্যিই যদি করতে চান তবে তা যেন গ্রামের দিকে তাকিয়ে করেন। আজকে গ্রামাঞ্চলে রাস্তাঘাট, জলের অবস্থা, টিউবওয়েলের অবস্থা, সেচব্যবস্থা এখনও অনেক নীচুস্তরে রয়েছে। আশা করব, আপনি সেদিকে নজর দেবেন এবং সচেষ্ট হবেন। তারপরে আরও আছে, রেলের ভাড়া বৃদ্ধি করা হয়েছে, খাম-পোষ্টকার্ডের দাম বেশী চার্জ করা হয়েছে এবং তা অনেক বেশী হারেই করা হয়েছে—এগুলি জোর করেই করা হয়েছে। এই বাড়তি অর্থ কেন্দ্রের প্রাপ্য। এর থেকে রাজ্য যাতে কিছু পেতে পারে সেই দাবী আমরা করি। আজকে কংগ্রেস বন্ধুদের আর একটা জিনিস দেখা দরকার, সেটা হল, কেন্দ্রের অর্থমন্ত্রী প্রণববাবু, তিনি বাঙালী, তাঁর কাছে তো তাঁরা রাজ্যের অর্থপ্রাপ্তির ব্যাপারে দাবী রাখতে পারতেন। তিনি নিজে যেহেতু বাঙালী, সেজন্য তিনি বাঙলার দিকে নিশ্চয়ই নজর দেবেন, এই আশা আমরা করতে পারি। কিন্তু সেই দাবী কেন্দ্রের অর্থমন্ত্রীর কাছে আমাদের অর্থমন্ত্রীর মাধ্যমে ও অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে না রেখে

বা ভাল-মন্দ কোন দাবী না রেখে তাঁরা শুধুমাত্র সমালোচনাই করেছেন। মাননীয় অর্থ-মন্ত্রী যে ভোট অন এ্যাকাউন্টস্ ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে কংগ্রেসী বন্ধুরা এখানে যা করেছেন তাকে ধিক্কার দিচ্ছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমাধুবেন্দু মহান্তি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে ভোট অন এ্যাকাউন্ট বাজেট পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি। আমি আগ্রহের সঙ্গে আমাদের বিরোধীপক্ষের মাননীয় সদস্য যাঁরা আছেন তাঁরা যে বক্তব্য রেখেছেন তা আমি শুনছিলাম। তাঁদের বক্তব্য শুনে আমার এটাই মনে হয়েছে যে, তাঁদের বক্তব্যের মধ্যে ঈর্ষ্যা এবং ক্রোধ প্রধান হয়ে উঠেছে।

[7-30—7-40 p.m.]

বামফ্রণ্ট সরকারের ৫ বছরের কার্যকলাপ সম্পর্কে আলোচনা করতে গিয়ে এবং ৩৬ দফা কর্মসূচী রূপায়ণের ক্ষেত্রে কোথায় কোথায় ব্যর্থতা সেই সম্পর্কে আলোচনার মধ্যে না গিয়ে সাধারণভাবে অর্থমন্ত্রীর বিরুদ্ধে সমস্ত আক্রমণ কেন্দ্রীভূত করবার চেষ্টা তাঁরা করেছেন। তাঁর বিবৃতির মধ্য থেকে কতগুলি পয়েণ্ট আমি নোট করেছি। তার মধ্যে দেখছি আমাদের সরকারের সামনে পশ্চিমবাংলাকে উন্নয়নের ক্ষেত্রে, তার অর্থনীতিকে উন্নত করার দিকে কি বাধা এবং সেই বাধা কোন্ পক্ষ থেকে আসবে সেকথা তিনি নিখুঁতভাবে বলেছেন। সেটা ঋণপত্র সংগৃহীত অর্থের ভাগ সম্পর্কে হোক, ২৬৯ ধারা অনুসারে ট্যাক্স আদায়ের সম্ভাবনা সম্পর্কে হোক, রপ্তানী পণ্যের উপর থেকে হোক, সেল ট্যাক্সের উপর থেকে এবং রাজ্য সরকারের যে আর্থিক সঙ্গতি তাকে কিভাবে সঙ্কুচিত করছে সেইসব কথা পরিষ্কারভাবে তাঁর ভাষণে আছে। সেইজন্য আমরা মনে করি এই অসুবিধার কথা অকপটে তিনি হাউসের সামনে এবং পশ্চিমবাংলার মানুষের সামনে রেখেছেন। এই সরকার ক্ষমতায় আসবার পর তাঁরা মানুষকে মর্যাদা দিয়েছেন, তাঁদের চেতনাবোধকে জাগ্রত করেছেন এবং এর মধ্যে দিয়ে মানুষ এগিয়ে যাচ্ছে। বিরোধীদলের সদস্যরা যেটা বলবার চেষ্টা করেছেন সেটা হচ্ছে পশ্চিমবাংলার অর্থনীতি ভেঙে পড়ছে। আমি অন্য দৃষ্টিভঙ্গী নিয়ে এই জিনিস দেখব। গত ৫ বছরে দেখছি গ্রামের মধ্য একটা স্পন্দন শুরু হয়েছে। ১৯৭৭ সালে অতিবৃষ্টির ফলে যে বন্যা হয়েছিল, ১৯৭৮ সালে ভয়াবহ বন্যা যেভাবে আঘাত করেছিল এবং তারপর ঘূর্ণিঝড়ের ফলে মেদিনীপুর ও ২৪-পরগণার যে ক্ষতি হয়েছিল তার মোকাবিলা করেও এই সরকার যেভাবে সাধারণ মানুষের স্বার্থরক্ষা করবার চেষ্টা করছেন সেটা উল্লেখযোগ্য। আজকে পশ্চিমবাংলার জনসাধারণের জীবনে সমস্ত দিক থেকে যে পরিবর্তন হয়েছে তাকে জণ্ডিস আই দিয়ে দেখলে হবে না, যাই হোক অর্থমন্ত্রী যে ভোট অন এ্যাকাউণ্ট এবং সাপ্লিমেণ্টারি বাজেটটা নিয়ে এসেছেন তাকে সর্বান্তঃকরণে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রীশশাঙ্কশেখর মণ্ডল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রণ্ট সরকারের পক্ষ থেকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ভোট অন অ্যাকাউণ্ট বাজেট রেখেছেন আমি তা সর্বান্তঃকরণে সমর্থন করছি। বামফ্রণ্ট সরকারের অর্থমন্ত্রী মহাশয় গ্রামের সাধারণ মানুষের নিচের তলায় পড়ে থাকা মানুষের জীবন ও জীবিকার উন্নতির জন্য যেভাবে বিগত ৫ বছর ধরে নানাভাবে চেষ্টা

করেছেন তাকে বিরোধীপক্ষের ভায়েরা হেয় এবং হীন প্রতিপন্ন করবার চেষ্টা করেছেন। বিরোধীপক্ষের ভায়েদের এই আচরণের জন্য আমি সত্যই অন্তরে দুঃখিত। তাঁরা বলেছেন যে, এই অর্থনীতির মধ্যে সাধারণ মানুষের কোন কথা নেই। হরিপদ ভারতী মহাশয় বলেছেন এই কথা। হ্যাঁ, সাধারণ মানুষের কথা নেই, অসাধারণ মানুষের কথা আছে, অতি সাধারণ মানুষের কথা আছে, একথা তাঁর বোঝা উচিত ছিল পণ্ডিত হয়ে। আমি অন্য বিষয়ে না গিয়ে গ্রামাঞ্চলে শস্য উৎপাদনের ব্যাপারে যে ধরনের কাজ হয়েছে সেই কথাই আপনার কাছে রাখতে চাই। কৃষকদের বার্ধক্যভাতা, শস্যবীমা, কৃষিঋণ মকুব, তার সঙ্গে সমবায় ঋণের সুদ মকুব করবার যে সমস্ত ব্যবস্থা করা হয়েছে সেগুলি তাঁদের চোখে পড়েনি। শিক্ষাক্ষেত্রে অরাজকতা এনেছেন বলে নানাভাবে আমাদের বেইজ্জত করবার চেষ্টা করেছেন। কিন্তু শিক্ষা-ক্ষেত্রে একটা সুষ্ঠু সমাধান, ঠিক সময়ে পরীক্ষা নেওয়া, সময়মত রেজাল্ট বের করা, গণ-টোকাটুকির হাত থেকে ছেলেদের রক্ষা করা তার জন্য বামফ্রণ্ট সরকার যে ব্যবস্থা করেছেন সেজন্য তাঁদের ধন্যবাদ দেওয়া উচিত ছিল। এইসব কথা না বলে আমরা শিক্ষা-ক্ষেত্রে নৈরাজ্য সৃষ্টি করেছি এই কথা বলেছেন। হরিপদ ভারতী মহাশয় বলেছেন যে, কয়েক-জন লোক এখানে মিছিল করে এসেছিল তাঁদের কথা বলবার জন্য। তাঁরা বলবার জন্য নিশ্চয়ই আসবেন, কারণ, বামফ্রণ্ট সরকার মানুষের দাবি-দাওয়া পাইয়ে দেবার জন্য লড়াই-এর সনদ, সেজন্য তাঁরা আসবেনই বামফ্রণ্ট সরকারের কাছে। সেজন্য এই কথা বলতে চাই যে ৬ একর অসেচ এলাকায় এবং ৪ একর পর্যন্ত সেচ এলাকায় সাধারণ মানুষের যে খাজনা মকুব করা হয়েছে এটা কি গরীব মানুষদের জন্য হয়নি? কংগ্রেস আমলে খাতায় বর্গাচাষ রেখে দিয়েছিল, কিন্তু আমরা বর্গা অপারেশন করে সাধারণ মানুষকে বর্গার সুযোগ-সুবিধা দিয়েছি এবং তার সঙ্গে সঙ্গে আমরা সাধারণ মানুষের মধ্যে ভূমি বণ্টন করেছি। ভূমি বণ্টনের কথা কংগ্রেস অনেকদিন বলেছে কিন্তু ভূমি বণ্টনের ব্যবস্থা তারা করেনি। বামফ্রণ্ট সরকার এর মধ্য দিয়ে একটা ইতিহাস সৃষ্টি করতে পেরেছে। এই কথা বলে ভোট অন এ্যাকাউণ্ট এবং সাপ্লিমেণ্টারী এস্টিমেট যা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনকুলচন্দ্র মাহাত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ভোট অন এ্যাকাউণ্ট এবং সাপ্লিমেণ্টারী এস্টিমেট পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। আমি শুনলাম হরিপদ ভারতী মহাশয়ের কথা যিনি সাধারণ মানুষের জন্য কুম্ভীরাশ্রু বিসর্জন করেছেন, আমি শুনলাম কালো কোট গায়ে দেওয়া সাত্তারসাহেবের কথা যিনি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ধন-ধান্যে-পুষ্পে দেশ ভরিয়ে দিয়েছিলেন। তাঁরই বক্তব্যের মধ্যে আমি শুনলাম পশ্চিমবঙ্গে তিনি কোন আশার আলো দেখতে পাননি, তিনি চারিদিকে শুধু অন্ধকার দেখছেন। তিনি বলেছেন পুরুলিয়ায় ক্ষেতমজুরদের মজুরী নাকি কমে গেছে। আমি জানি উকিলসাহেব যাঁরা তাঁরা বটতলায় বসেন, তাঁদের রোজগার কমে গেছে কিন্তু ক্ষেত-মজুরদের মজুরী ২/৩ গুণ বেড়ে গেছে পশ্চিমবঙ্গে বামফ্রণ্ট সরকারের আমলে। তারই জন্য আমি বাজেট বরাদ্দকে সমর্থন করছি এবং ওদের সমস্ত কথার বিরোধিতা করছি এবং জনসাধারণের আশীর্বাদ এই সরকারের পিছনে আছে এই বক্তব্য রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-40—7-50 p.m.]

**শ্রীসুভাষ গোস্বামী :** মাননীয় স্পীকার মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় এই সভায় ১৯৮২-৮৩ সালের জন্য যে ভোট অন এ্যাকাউণ্টস এবং সাপ্লিমেণ্টারী বাজেট যা উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। আমাদের অর্থমন্ত্রী গত ৫ বছরে পশ্চিমবাংলার বাজেট বরাদ্দ ৭২০ কোটি থেকে ১৭০০ কোটি টাকায় তুলেছেন। আমি অত্যন্ত আশ্চর্য হলাম এসব সত্ত্বেও বিরোধীরা বামফ্রণ্ট সরকারের কৃতিত্বকে মেনে নিতে নারাজ। এঁরা গত ৫ বছর ধরে এখানে নানারকম বস্তাপচা অভিযোগ উত্থাপন করেছেন এবং আজকে পঞ্চায়েত, স্বাস্থ্য, বিদ্যুৎ ইত্যাদি নিয়ে নানারকম কথা বললেন। এঁরা রাজ্য সরকারের সংখ্যাতত্ত্ব বিশ্বাস করেন না, কেন্দ্রীয় সরকারের সংখ্যাতত্ত্বও বিশ্বাস করেন না। এই প্রসঙ্গে আমার স্কুলে পড়বার সময় একটা ঘটনার কথা মনে পড়ে গেল। স্কুলে পড়ার সময় দেখতাম যারা পড়াশুনায় পিছিয়ে পড়া ছেলে ছিল তারা একটি প্রবন্ধে যদি ৪/৫টি বিভিন্ন ধরনের প্রশ্ন থাকত তখন ওই থোড়, বড়ি, খাড়া করে সব প্রশ্ন মিলিয়ে একটি উত্তর তৈরী করে রাখত এবং যে প্রশ্নই আসুক না কেন তার উত্তরে ওই একই কথা লিখে দিত। বিরোধীপক্ষের সদস্যরাও ঠিক সেই রকম একই কথা বলেন তা রাজ্যপালের ভাষণের ব্যাপারেই হোক বা বাজেট বরাদ্দেই হোক। কাজেই এঁদের সম্বন্ধে আমাদের বলার কিছু নেই, কারণ এঁরা দেখেও দেখেন না, শুনেও শোনেন না। তাঁরা যদি খোলা মন নিয়ে দেখতেন তাহলে দেখতে পেতেন তাঁদের আমলে কি হয়েছিল এবং আজকে কি হয়েছে বা হবে। যাহোক, পশ্চিম-বাংলার জনসাধারণের রায়ের জন্য তাঁরা অপেক্ষা করুন একথা বলে এই বাজেট বরাদ্দ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজয়কেশ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ভোট অন এ্যাকাউণ্টস এবং সাপ্লিমেণ্টারী বাজেট রেখেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধী-পক্ষকে বলে দিচ্ছি তাঁদের সমস্ত বক্তব্যের উত্তর আগামী নির্বাচনে পশ্চিমবাংলার জনসাধারণ দেবে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সময় অতি কম, কারণ রাত হয়েছে, কাল আবার সকাল সকাল আসতে হবে। সুতরাং যতটা সম্ভব সংক্ষেপে আমার বক্তব্য রাখছি। খুব বেশী বলার দরকারও নেই। কারণ আমাদের তরফ থেকে মাননীয় সদস্যরা, ঐ তরফ থেকে মাননীয় সদস্যরা যে মন্তব্য করেছেন, তার জবাব দিয়েছেন। তবে দুই-একটি কথা বলা দরকার। সাত্তারসাহেব কেরামতি দেখিয়ে বলার চেষ্টা করলেন কৃষি উৎপাদন নাকি বাড়ে নি। ওঁদের আমলে—১৯৭২-৭৭ সালে, আগের পাঁচ বছরে যে গড়পড়তা কৃষি উৎপাদন ছিল, তার সঙ্গে আমাদের ৫ বছর গড়পড়তা কৃষি উৎপাদন মিলিয়ে আমরা দেখতে পাচ্ছি শতকরা ১৫ ভাগ উৎপাদন বেড়েছে।

দ্বিতীয় কথা বললেন ৩৫৮ কোটি টাকা ঘাটতি। আমি তো বলেছি এটা বাজেট নয়, আগেই বলেছি এটা ভোট অন এ্যাকাউণ্ট, আমরা যে কদিন আছি, তার জন্য আপনাদের কাছ থেকে মঞ্জুরী চেয়ে নিচ্ছি এবং পুরো বাজেট যখন আসবে চেহারা পাল্টে যাবে। ওভারড্রাফটের গোলমাল আছে, সে সম্বন্ধে একটা কমিটি করার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানিয়েছি সেই কমিটি যদি বসে তখন খতিয়ে দেখা হবে। আমাদের যোজনা খাতে বরাদ্দ হবে সেটা পুনর্বিন্যাস করা হবে এবং সবশেষে নতুন যে সরকার আসবেন, তাঁরা এসে

পুনর্বিন্যাস করবেন ব্যয়ের অঙ্কে, আয়ের অঙ্কে। সুতরাং ঘাটতি কি হবে সেটা পরের ব্যাপার। নতুন সরকার এলে সেটা জানা যাবে। কিন্তু এখানে আমি একটা প্রসঙ্গে বলব। ঘাটতি নিয়ে আমাদের খুব মাথাব্যথা নেই। কারণ গোটা ভারতবর্ষে—দুই-একটি রাজ্য ছাড়া সামগ্রিক-ভাবেই ঘাটতি বাজেট সব কটিতে চলেছে। সাড়ে ষোলশ' কোটি টাকার ঘাটতি বাজেট রাজ্য-জুড়ে এবং তাছাড়া কেন্দ্রের মুদ্রানীতিতে মূল্যবৃদ্ধির ফলে জিনিসপত্রের দাম বাড়ে, সরকারের দায়ের বহর বাড়ে। সাধারণ মানুষ তো আর শোভাযাত্রা করে দিল্লী যেতে পারে না। যখন জিনিসপত্রের দাম বাড়ে সাধারণ কারখানার শ্রমিক শোভাযাত্রা করে দিল্লী যেতে পারে না, যখন কারখানা বন্ধ হয়ে যায়, ছাত্র শিক্ষক কর্মী, এদের অভাব-অভিযোগ জানায় রাজ্য সরকারকে, তারা রাজ্য সরকারের কাছে আসে, রাজ্য সরকারকে তখন পয়সা খরচ করতে হয়। অন্যদিকে যখন কেন্দ্রীয় সরকার জিনিসপত্রের দাম বাড়ায় আমাদের প্রধান সম্বল হচ্ছে বিক্রয়কর। আমরা বিক্রয়কর বাড়ালে জিনিসপত্রের দামও বেড়ে যায়, সাধারণ মানুষের অসুবিধা হয়, আমরা তাই বিক্রয়কর বাড়াই না। কাজেই এই অবস্থায় ঘাটতি বাড়বে, বাড়বে, বাড়বে। এবং কেন্দ্রীয় সরকারকে পরিষ্কার আমরা বলি সাধারণ মানুষের স্বার্থে, গরীব মানুষের স্বার্থে, যদি প্রয়োজন হয়, আমরা ঘাটতি বাজেট করব, কেউ আমাদের আটকাতে পারবে না, কোন চোখ রাঙানি আমাদের আটকাতে পারবে না। যেখানে তিন বছরে আপনাদের সাত হাজার টাকা ঘাটতি হয়েছে সেখানে আমাদের ঘাটতি অতি সামান্য। সুতরাং যতক্ষণ না নিয়ম পাল্টাচ্ছেন, আমাদের ঘাটতি থাকবে। এটা নিয়ে বাগাড়ম্বর করতে পারেন কিন্তু কোন বিকল্প নেই, কোন উপায় নেই। রাজ্যগুলির সঙ্গে বসুন, বসে কথা বলুন, এই রকম স্বৈরাচারী ব্যাপার করবেন না। দিল্লী থেকে ফতোয়া দিলেন এটা কর ওটা কর, আর দিল্লীর তো ফতোয়া ওটা নয়, ওটা ওয়াশিংটন কিম্বা ওয়ার্ল্ড ব্যাঙ্কের ফতোয়া, সুতরাং কেন্দ্রের চোখ রাঙানিকে আমরা ভয় পাই না, আন্তর্জাতিক অর্থভাণ্ডারের চোখ রাঙানিকে আমরা ভয় পাই না, আমরা সাধারণ মানুষের সঙ্গে আছি।

আরও দুই-একটি কথা বলছি। সন্দীপবাবু, সাত্তারসাহেব বলেছেন, হরিপদবাবুও বলেছেন—কোন পরিবর্তন হয়নি। আমার এখন একটা কবিতার পংক্তি মনে পড়ছে। "অন্ধ হলে কি প্রলয় বন্ধ থাকে?" জীবনানন্দের ভাষায় বলি—কার চোখ দিয়ে তাকাচ্ছেন? পরলোকের চোখ দিয়ে? তাহলে পরিবর্তন দেখতে পাবেন না। গ্রামে-গঞ্জে যান, গরীব মানুষের কথা ভাবুন, রাস্তা-ঘাট হয়েছে কি হয়নি, একটাও সেচের খাল হয়েছে কি হয়নি, জলের পাতকুয়া একটা খোঁড়া হয়েছে কি হয়নি, সেখানে দেখতে পাবেন। এখন দরিদ্রতম যে মানুষ তার ঘরেও এক কেজি দুই কেজি খাদ্যশস্য আছে, কোনও দিন এটা ছিল না। শিক্ষার ব্যাপার কি হয়েছে? আমার বক্তৃতায় সাধারণ মানুষের কিছু যায় আসে না, হরিপদবাবুর বক্তৃতায়ও কিছু যায় আসে না, শেষ পর্যন্ত সাধারণ মানুষ নিজেদের অভিজ্ঞতার ভিত্তিতে একটা সিদ্ধান্তে এসে পেঁছিবে, এটাই দেখবেন। দেখবেন জনগণ আছে কিনা, একটু চোখ খুলে দেখুন। কিছুই হয়নি? আপনারা ৩০ বছরে শিক্ষা অবৈতনিক করতে পারেন নি, আমরা ৩ বছরে করে দিয়েছি। একটা কি কিছুই হয়নি?

(গোলমাল)

এখানে বলে লাভ নাই, বাইরে বলুন।

(নয়েজ)

আর একটা কথা আমি বলব---সন্দীপবাবু বললেন, জয়নালসাহেব বললেন, বিশেষ করে কাশীকান্তবাবু দু'দিন আগে বলে গিয়েছেন--আমরা বিকেন্দ্রীকরণ বিশ্বাস করি।

আমরা আপনাদের সঙ্গে হাত মেলাচ্ছি না। এতে দুটি ব্যাপার আছে। একটি হচ্ছে ব্যবহারিক---হাত মেলানোর কথা বলছেন। কাদের সঙ্গে হাত মেলাবো? জনতা দলের সঙ্গে হাত মেলাবো? প্রফুল্লবাবু ১৯৮০ সালের নির্বাচনে লড়াই করলেন ইন্দিরা কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়ে। এখনও তিনি ইন্দিরা কংগ্রেসের সঙ্গে আছেন। তাহলে কাদের সঙ্গে হাত মেলাবো? আপনাদের অনেক নেতা এখানে দাঁড়িয়ে প্রাদেশিকতার কথা বলে গেছেন---তাদের সঙ্গে হাত মেলাবো? আমরা যখন বিকেন্দ্রীকরণের কথা বলি তখন সেটা শুধু পশ্চিমবাংলা সম্বন্ধে বলি না, এই গোটা ভারতবর্ষের সামগ্রিক উন্নতি যাতে হয় তার জন্য বলি, কেন্দ্রের হাত থেকে ক্ষমতা, অর্থ আরও ছড়িয়ে দাও, সর্বস্তরে ছড়িয়ে দাও. শুধু পুঁথিপত্রে বিকেন্দ্রীকরণের কথা লেখা থাকবে এটা একটা মারাত্মক ব্যাপার। সাড়ে তিন হাজার পঞ্চায়েতের মধ্যে গরীব মানুষ তার একটু ক্ষমতা পেয়েছে, তারা একটু দায়িত্ব এসেছে। এর ভেতর আমরা সমস্ত হিসেব করে দেখেছি ২/৫টা পঞ্চায়েত একটু হিসেব ঠিকমত দিতে পারেনি। এখানে তিলকে তাল করা যদি স্বভাব হয় তাহলে আমার কিছু করার নেই। আপনারা যদি সত্যি সত্যি বিকেন্দ্রী-করণে বিশ্বাস করতেন তাহলে পঞ্চায়েতের হাতে যে ক্ষমতা বিন্যস্ত হয়েছে সেইজন্য আপনারা এই ধরনের কুৎসা সাধারণ মানুষ সম্বন্ধে করতেন না। তাই সাধারণ মানুষ আপনাদের সঙ্গে থাকবে না। (ডাঃ জয়নাল আবেদিনঃ আছে, আছে) এই সাধারণ মানুষের সম্বন্ধে এই যে কুৎসা রটনা করছেন তার জবাব সাধারণ মানুষ দেবে। যাঁরা কেবলই হৈহৈ করেন তাঁদের আমরা এই সময় কখনও দেখি না। ইমাজুদ্দিনসাহেব ভাল মানুষ, তাঁকে বসিয়ে দিয়ে ইন্দিরা কংগ্রেসের সব লোক চলে গেছেন। অবশ্য বলার কিছু নেই, বরাবরই ওঁরা থাকেন না এবং এটা হচ্ছে স্বৈরাচারীবাদের প্রবৃত্তি। (ডাঃ জয়নাল আবেদিনঃ আমি এখানে আছি) আপনি তো আছেন দেখতেই পাচ্ছি, কিন্তু আপনাকে তো ওঁরা নেয়নি। (ডাঃ জয়নাল আবেদিনঃ আমি যাইনি) এটা নাকি নির্বাচনী ইস্তাহার হয়েছে। নির্বাচন শুনলে তো ওঁরা খেপে যান। নির্বাচন আবার কি? মা ভগবতী আছেন তিনি বসিয়ে দেবেন। অন্ধ্রে যেমন হয়েছে, পশ্চিমবাংলায় সেই রকম বসিয়ে দাও। নির্বাচন আবার কেন, নির্বাচনী ইস্তাহার কেন, এইসব কর্মসূচী কেন। আমি সেদিন কাগজে পড়ছিলাম বিদেশ থেকে একজন সাংবাদিক এসেছেন। তিনি ইন্দিরা কংগ্রেসের নেতাকে জিজ্ঞাসা করেছেন যে, আপনাদের আদর্শ কি? নেতাটি বলেছেন, ইন্দিরা কংগ্রেস যুগ যুগ জিও। তাকে জিজ্ঞেস করা হয়েছে আপনাদের কর্মসূচী কি? তিনি বলেছেন রাজীব গান্ধী যুগ যুগ জিও। এই যদি তাঁদের আদর্শ এবং কর্মসূচী হয় তাহলে তাঁরা কোনদিনই আর এখানে আসতে পারবেন না। আমি গত ৫ বছর ধরে আর্থিক, সামাজিক সমস্যাগুলি নিয়ে লড়েছি এবং প্রতিটি অধিবেশনে আমি এই নিয়ে আলোচনা করেছি। কখনও কোনদিন ইন্দিরা কংগ্রেসের মুখ থেকে একটি মন্তব্যও কি শুনেছেন? ওঁরা কুৎসার বাইরে কিছু বলেন না। কতগুলি কথা ইন্দিরা গান্ধী যুগ যুগ জিও। যেখানে সাধারণ মানুষের কথা বলা হচ্ছে তখন এইসব কথা? ইন্দিরা গান্ধীর কাছে জবাব চাইব, ইন্দিরা গান্ধী আসুন, যদি কোন বিকল্প আদর্শ, কর্মসূচী তাঁদের থাকে তাহলে সাধারণ মানুষের কাছে গিয়ে তাঁরা বলুন।

আমি যেকথা বললাম সেটা বম্বের একটা কাগজে বেরিয়েছে। ইন্দিরা কংগ্রেস বলছে পশ্চিমবাংলায় নির্বাচন সম্ভব নয়---কেন সম্ভব নয়?

পশ্চিমবঙ্গ বামফ্রণ্ট পশ্চিমবঙ্গের পুলিশকে বিপথগামী করে দিয়েছে। সুতরাং এই পুলিশ দিয়ে অবাধ নির্বাচন সম্ভব নয়। অন্য রাজ্য থেকে, অন্য দেশ থেকে পুলিশ নিয়ে আসতে হবে, এক নম্বর অনুচ্ছেদ। দ্বিতীয় অনুচ্ছেদ, পশ্চিমবাংলায় স্বাধীন অবাধ নির্বাচন সম্ভব নয়, কেন সম্ভব নয়? পশ্চিমবাংলায় যে বামফ্রণ্ট সরকার আছে সেই সরকার সেই রাজ্যের সরকারী কর্মচারীদের বিপথগামী করেছে গত ৪/৫ বছরে। সুতরাং পশ্চিমবাংলায় সাধারণ ও অবাধ নির্বাচন করতে হলে অন্য রাজ্য থেকে, অন্য দেশ থেকে সরকারী কর্মচারী নিয়ে আসতে হবে। তারপর তৃতীয় অনুচ্ছেদ,---ছাপার অক্ষরে বেরিয়েছে এবং সেটা আবার এখানকার পত্রিকায় প্রতিধ্বনিত হতে দেখেছি, পত্রিকাটির নাম পলিটিক্যাল ইস্যু। তাতে তৃতীয় অনুচ্ছেদে বলছে, "পশ্চিমবাংলায় সাধারণ ও অবাধ নির্বাচন সম্ভব নয়", কেন সম্ভব নয়? পশ্চিমবাংলার ভোটদাতাদের এই বামফ্রণ্ট সরকার গত ৪ বছরে বিপথগামী করে দিয়েছে। সুতরাং পশ্চিমবাংলায় অবাধ ও সাধারণ নির্বাচন করতে হলে অন্য রাজ্য থেকে, অন্য দেশ থেকে ভোটদাতা নিয়ে আসতে হবে। এখানে কিন্তু শেষ হয়ে যায় নি। তারপর ওঁরা দেশের সর্বোচ্চ বিচারালয়ে গিয়ে বললেন এই বামফ্রণ্ট সরকার গত ৪/৫ বছরে অত্যন্ত কুৎসিত আচরণ করেছে এবং সর্বোচ্চ বিচারালয়কে বিপথগামী করেছে। সুতরাং অন্য দেশ থেকে বিচারপতি না আনতে পারলে পশ্চিমবাংলায় অবাধ ও সাধারণ নির্বাচন সম্ভব নয়। পশ্চিমবাংলার মানুষ সর্বংসহা। আমরা যে গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি করে দিয়েছি, আপনাদের যতবিদ্‌ উদ্ভট, কিম্ভূত আবদার সমস্ত আমরা মেনে নিয়েছি। কিন্তু সর্বোচ্চ আদালতের বিচারপতিরা তা মানলেন না, তাঁরা দুটো কান কেটে দিলেন, নাকটা একটু ঘষে দিলেন তারপর বললেন যে লিখিতভাবে মাপ চাইতে হবে। পরের দিন লিখিতভাবে মাপ চাইলেন, কিন্তু তাতেও হল না, তাঁদের বলা হোল দাঁড়িয়ে দাঁড়িয়ে পড়তে হবে, কারণ কি তাঁরা লিখেছেন সেটা পড়ে শোনাতে হবে। তাই তাঁদের করতে হল। আমি সবশেষে একটা কথা বলব যেটা একটু আগে বিনয় কোঙার মহাশয় বললেন আমরা অনেক অর্থের ব্যবস্থা করতে পেরেছি পশ্চিমবাংলায় যেটা প্রায় ৭৫০ কোটি টাকার বাজেট ছিল এই বছর ১৯৮১-৮২ সালে ১৭৭০ কোটি টাকাতে দাঁড়িয়েছে এবং এতে অনেকের বুক জ্বলে-পুড়ে যাবে। এই যে এক হাজার কোটি টাকা ঘাটতি তার থেকে ৭০০/৮০০ কোটি টাকা অন্ততঃ যাচ্ছে পশ্চিমবাংলার গরীব মানুষদের জন্য। এই টাকাটা আমরা আরও অনেক বাড়িয়ে দিতে পারতাম, এই টাকা হয়ত আরও সুষ্ঠুভাবে ব্যবহার করতে পারতাম যদি পরিবেশটা একটু অন্যরকম হোতো। একটু ভাবুন এই দেশটা তো আমাদের। এই দেশটা থাকবে কিন্তু আমরা আজ থেকে ২০/৩০ বছর বাদে থাকব না। দেশটা থাকল। দেশটাকে গত ১০/১২ বছরে কোথায় টেনে নামানো হয়েছে, ইন্দিরা গান্ধী এবং তাঁর দলবল কি করেছেন? সত্য এবং অসত্যে দেশটাকে ঘুচিয়ে দিয়েছেন, নীতি এবং দুর্নীতির ভেদটাকে ঘুচিয়ে দিয়েছেন, সদাচার এবং মিথ্যাচারের ভেদটাকে ঘুচিয়ে দিয়েছেন, ঘুষ নেওয়া এবং সৎভাবে জীবনযাপন করা সেই ভেদটাকে ঘুচিয়ে দিয়েছেন। জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন, তাঁরা যে শ্রেণীস্বার্থের ধারক-বাহক সেই শ্রেণীর স্বার্থের প্রয়োজনে জিনিসপত্রের দাম বাড়াতে হয় তা না হলে ব্যবসায়ীরা খুশী হন না, পুঁজিপতিরা খুশী হন না। সুতরাং জিনিসপত্রের দাম বাড়ছে। আর আমাদের

নতুন গুরুবাদী দেশে নেতারা দেখাচ্ছেন—নেতারা কে? ইন্দিরা কংগ্রেসের চ্যালারা, আমাদের উপর দোষারোপ করে বলছেন সাধারণ মানুষকে বিশেষ করে,—গুণ্ডারা নেতা, না নেতারা গুণ্ডা? দেশের নেতাদের যে ভাবমূর্তি—যে চোরেরা নেতা হয়েছে, গুণ্ডারা নেতা হয়েছে, না, নেতারা গুণ্ডা হয়েছে।

[8-00—8-10 p.m.]

আমাকে রাইটার্স বিল্ডিংসে এক অফিসার বলছিলেন যদি ঘটনাক্রমে ঐ দল ফিরে আসে তাহলে রাইটার্স বিল্ডিংসের করিডরে খুন হবে, এক মন্ত্রী আর এক মন্ত্রীর গলায় ছুরি চালিয়ে দেবে—এইরকম পরিবেশ হবে। এই পরিবেশে কি হবে? এর ভিতরেই আমরা লড়াই চালিয়েছি। জনতা দলের বন্ধুরা অনেক সময় ঊষ্মা প্রকাশ করেন। জনতা দল টুকরো টুকরো হয়ে গেছে। আমরা পশ্চিমবাংলাতেও আছি, ত্রিপুরাতেও আছি। আমরা প্রসারিত করছি। কারণ আমরা সাধারণ মানুষের কাছাকাছি আছি এবং সাধারণ মানুষের কাছাকাছি আছি বলে, গরীব মানুষের কাছে আছি বলে, গরীব মানুষের কথা চিন্তা করি বলেই আমরা আছি। কিন্তু এই পরিবেশের বিরুদ্ধে লড়াই করতে হবে। কারণ এই পরিবেশ এক ধরনের নাস্তিকতা সৃষ্টি করে, এই পরিবেশ এক ধরনের বিতৃষ্ণা সৃষ্টি করে। এর বিরুদ্ধেই আমাদের লড়াই করতে হবে। আমরা বলি স্বৈরতন্ত্রের বিরুদ্ধে লড়াই করব, কারণ আমাদের দেশকে সর্বনাশের একেবারে শেষ প্রান্তে পৌঁছে দিচ্ছে। কারণ আজকের দিনে শ্লোগান হচ্ছে "ইন্দিরা গান্ধী যুগ যুগ জিও", কোন আদর্শ নেই, কোন কর্মসূচী নেই, তার বিরুদ্ধেই আমাদের লড়াই। আমরা আমাদের অর্থ-নৈতিক কর্মসূচীর ভিত্তিতে, রাজনৈতিক কর্মসূচীর ভিত্তিতে, সামাজিক কর্মসূচীর ভিত্তিতে পশ্চিমবাংলার মানুষের কাছে যাব এবং তাদের অনুমোদন চাইব। আমাদের সংগ্রাম চলতেই থাকবে এবং সেই সংগ্রামে আমরা জয়ী হবই—এটুকুই আমার বলবার ছিল। আমি আপনাদের কাছে আবেদন করছি আমার এই অন এ্যাকাউণ্টস ব্যয়-মঞ্জুরির প্রস্তাব এবং এই বছরের জন্য যে বাড়তি ডিমাণ্ড ফর গ্রাণ্টস চেয়েছি, অতিরিক্ত ব্যয়-মঞ্জুরি চেয়েছি, আশা করি সেগুলি আপনারা অনুমোদন করবেন এবং যেকটি ছাঁটাই প্রস্তাব আছে সবগুলির বিরোধিতা করছি।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** স্যার, অন এ পয়েণ্ট অব অর্ডার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটি কথা নিবেদন করছি। কাট-মোসানের জবাব পাওয়া যাবে এই আশা করেই আমরা কাট-মোসানগুলি দিই। মন্ত্রীরা এই বিষয়ে কিছু বলবেন বলেই আমরা অনেক পরিশ্রম করে কাট-মোসানগুলি দিই। কিন্তু কাট-মোসান সম্বন্ধে একটি কথাও বললেন না। উনি বলে গেলেন সেবা করে গেছেন। কতটা রাস্তা মেরামত করেছেন, রাস্তা মেনটিনেন্সের জন্য কত টাকা খরচ করেছেন, কতটা নতুন রাস্তা করেছেন, কিছুই বললেন না। এইসব যদি না বলেন তাহলে গভর্ণমেণ্টের টাকা-পয়সা খরচ করে কাট-মোসানগুলি ছাপিয়ে লাভ কি? আর যদি জবাবই না দেওয়া হবে তো আমাদের লিখতে বলা হয় কেন? এইভাবে গণতন্ত্রকে হত্যা করার মানে কি? উনি একটি কাট-মোসানের জবাবও দেন নি। পুলিশের বিরুদ্ধে বলা হয়েছে, অথচ মুখ্যমন্ত্রী হাউসে এলেন না, জবাবও দিলেন না। এতবড় একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে উনি জবাব দেওয়ার প্রয়োজনীয়তা যে আছে, সেটা মনেই করলেন না। আমার বক্তব্য হচ্ছে, এই কাট-মোসানের জবাব যখন দেওয়াই হবে না তো আমাদের কাছে কাট-মোসান চাওয়া হয় কেন? আপনি এই বিষয়টা একটু দেখুন।

[8-10—8-20 p.m.]

DEMAND No. 7

**The Motion that the Amount of Demand be Reduced by Rs. 100, was then put and lost.**

DEMAND No. 21

**The motion that the Amount of Demand be Reduced by Rs. 100, was then put and lost.**

DEMAND No. 25

**The motion that the Amount of Demand be Reduced by Rs. 100, was then put and lost.**

DEMAND No. 32

**The motion that the Amount of Demand be Reduced by Rs. 100, was then put and lost.**

DEMAND No. 47

**The motion that the Amount of Demand be Reduced by Rs. 100, was then put and lost.**

DEMAND No. 59

**The motion that the Amount of Demand be Reduced by Rs. 100, was then put and lost.**

DEMAND No. 62

**The motion that the Amount of Demand be Reduced by Rs. 100, was then put and lost.**

DEMAND No. 66

**The motion that the Amount of Demand be Reduced by Rs. 100, was then put and lost.**

DEMAND No. 67

**The motion that the Amount of Demand be Reduced by Rs. 100, was then put and lost.**

[8-20—8-30 p.m.]

The motion of **Dr. Ashok Mitra** : "That a sum not exceeding Rs. 5,23,83,74,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31st day of March, 1983, namely :—

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | A—GENERAL SERVICES | |
| | (a) Organs of State | |
| 1 | 211—State Legislatures ... ... ... .. | 28,00,000 |
| 3 | 213—Council of Ministers ... ... ... | 5,52,000 |
| 4 | 214—Administration of Justice ... ... ... | 2,20,00,000 |
| 5 | 215—Elections ... ... ... ... ... | 3,77,08,000 |
| | (b) Fiscal Services | |
| | (i) Collection of Taxes on Income and Expenditure | |
| 6 | 220—Collection of Taxes on Income and Expenditure | 13,25,000 |
| | (ii) Collection of Taxes on Property and Capital Transactions | |
| 7 | 229—Land Revenue ... ... ...<br>CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT<br>C—Capital Account of Economic Services<br>(a) Capital Account of General Economic Services<br>504—Capital Outlay on Other General Economic Services ... ... ... | 5,87,00,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | A—General Services | |
| | (b) Fiscal Services | |
| | (ii) Collection of Taxes on Property and Capital Transactions | |
| 8 | 230—Stamps and Registration ... ... | 1,20,00,000 |
| 9 | 235—Collection of Other Taxes on Property and Capital Transactions | 1,15,000 |
| | (iii) Collection of Taxes on Commodities and Services | |
| 10 | 239—State Excise ... ... ... ... | 1,15,00,000 |
| 11 | 240—Sales Tax ... ... ... ... ... | 1,05,00,000 |
| 12 | 241—Taxes on Vehicles ... ... ... ... | 19,00,000 |
| 13 | 245—Other Taxes and Duties on Commodities and Services ... ... ... ... ... | 68,25,000 |
| | (iv) Other Fiscal Services | |
| 14 | 247—Other Fiscal Services ... ... ... | 31,10,000 |
| | (c) Interest Payment and Servicing of Debt | |
| 16 | 249—Interest Payment ... ... ... ... | 25,01,000 |
| | (d) Administrative Services | |
| 18 | 252—Secretariate General Services ... ... | 1,70,00,000 |
| 19 | 253—District Administration .. ... ... | 1,75,00,000 |
| 20 | 254—Treasury and Accounts Administration ... | 88,50,000 |
| 21 | 255—Police ... ... ... ... ... | 25,25,00,000 |
| 22 | 256—Jails ... ... ... ... ... | 2,06,63,000 |
| 24 | 258—Stationery and Printing ... ... ... | 93,74,000 |
| 25 | 259—Public Works ... ... ... ...<br>(Public Works under Functional heads)<br>B—SOCIAL AND COMMUNITY SERVICES<br>277—Education (Sports) (Buildings) ... ...<br>277—Education (Youth Welfare) (Buildings) ...<br>277—Education (Excluding Sports and Youth Welfare) (Buildings). ... ... ...<br>278—Art and Culture (Buildings) ... ... ...<br>280—Medical (Buildings) ... ... ...<br>281—Family Welfare (Buildings) ... ... ...<br>282—Public Health, Sanitation and Water Supply (Buildings)<br>283—Housing (Buildings) ... ... ...<br>287—Labour and Employment (Buildings) ... ...<br>288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and other Backward Classes, (Buildings)<br>295—Other Social and Community Services (Buildings) | |

| Demand Number<br>1 | Services and Purposes<br>2 | Sums not exceeding<br>3 |
|---|---|---|
| | | Rs. |
| | C—ECONOMIC SERVICES | |
| | (a) Central Economic Services ... ... | |
| | 304—Other General Economic Services (Buildings) ... | |
| | (b) Agriculture and Allied Services ... ... | |
| | 305—Agriculture (Buildings) ... ... ... | |
| | 300—Food (Buildings) ... ... ... ... | |
| | 310—Animal Husbandry (Buildings) ... ... | |
| | 311—Dairy Development (Buildings) ... ... | |
| | (c) Industry and Minerals ... ... ... | |
| | 320—Industries (Excluding Closed and Sick Industries) (Buildings). | |
| | 321—Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) | |
| | 328—Mines and Minerals (Buildings) ... ... | |
| | Capital Expenditure Outside the Revenue Account .. . ... ... ... | |
| | A—CAPITAL ACCOUNT OF GENERAL SERVICES | |
| | 459—Capital Outlay on Public Works ... ... | |
| 25 | (Capital Outlay on Public Works under Functional Heads) ... ... ... ... ... | 14,33,39,000 |
| | B—Capital Account of Social and Community Services ... ... ... ... ... | |
| | 477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings). | |
| | 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings). | |
| | 477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings). | |
| | 480—Capital Outlay on Medical (Buildings) ... | |
| | 481—Capital Outlay on Family Welfare (Buildings) ... | |
| | 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings). | |
| | 483—Capital Outlay on Housing (Buildings) ... | |
| | 485—Capital Outlay on Information and Publicity (Buildings) ... ... ... ... | |
| | 488—Capital Outlay on Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) (Buildings). | |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| 25 | 495—Capital Outlay on Other Social and Community Services (Buildings).<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services... ... ... ... ...<br>505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Buildings).<br>509—Capital Outlay on Food (Buildings).... ...<br>510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings).<br>511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings).<br>514—Capital Outlay on Community Development (Panchayat) (Buildings).<br>(C)—Capital Account of Industry and Minerals<br>520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings).<br>521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings). | |
| | REVENUE ACCOUNT | |
| | A—General Services | |
| | (d) Administrative Services | |
| 26 | 260—Fire Protection and Control... ... ... | 1,25,00,000 |
| 27 | 265—Other Administrative Services... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account ... ... ... ... ...<br>(a) Capital Account of General Services ...<br>465—Capital Outlay on Stationery and Printing and Other Administrative Services. ... ... | 3,90,00,000 |
| | REVENUE ACCOUNT | |
| | (a) General Services | |
| | (e) Pensions and Miscellaneous General Services | |
| 28 | 266—Pensions and Other Retirement benefits ... | 5,85,46,000 |
| 30 | 268—Miscellaneous General Services ... ... | 77,93,000 |

| Demand Number 1 | Services and Purposes 2 | Sums not exceeding 3 |
|---|---|---|
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 31 | 276—Secretariat Social and Community Services ... | 60,95,000 |
| 32 | 277—Education (Sports)... ... ... ... | 1,27,59,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 33 | 277—Education (Youth Welfare) ... ... | 1,28,11,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 34 | 277—Education (Excluding Sports and Youth Welfare) ... ... ... ... ...<br>278—Art and Culture<br>Capital Expenditure Outside the Revenue Account<br>E—Capital Account of Social and Community Services<br>477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare).<br>F—Loans and Advances<br>677—Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare). | 1,18,76,58,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 35 | 279—Scientific Services and Research ... ... | 8,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 36 | 280—Medical<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services ... ... ... ... ...<br>480—Capital Outlay on Medical | 29,38,89,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and community Services | |
| 37 | 281—Family Welfare ... ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services<br>481—Capital Outlay on Family Welfare | 3,29,47,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 38 | 282—Public Health, Sanitation and Water Supply<br>F—Loans and Advances<br>682—Loans for Public Health, Sanitation and Water Supply | 13,71,28,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 39 | 283—Housing<br>Capital Expenditure Outside the Revenue ...<br>B—Capital Account of Social and Community Services<br>483—Capital Outlay on Housing ... ... ...<br>F—Loans and Advances<br>683—Loans for Housing .. ... ... ... | 4,21,69,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 40 | 284—Urban Development... ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services<br>484—Capital Outlay on Urban Development ...<br>F—Loans and Advances ... ... ...<br>684—Loans for Urban Development ... ... | 20,86,72,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | Social and Community Services | |
| 41 | 285—Information and Publicity ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services<br>485—Capital Outlay on Information and Publicity ...<br>F—Loans and Advances ... ... ...<br>685—Loans for Information and Publicity... ... | 1,55,61,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 42 | 287—Labour and Employment ... ... ... | 1,75,55,000 |
| 43 | 288—Social Security and Welfare (Civil Supplies) ... | 13,20,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 44 | 288—Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons) and Repatriates.<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services.<br>488—Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons)<br>F—Loans and Advances<br>688—Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons). | 2,80,78,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| [8-30—8-40 p.m.] | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 45 | 288—Social Security and Welfare (Welfare of Schedule Castes Scheduled Tribes and Other Backward Classes)<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services<br>488—Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes).<br>F—Loans and Advances<br>688—Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes). | 8,30,56,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B—Social and Community Services | |
| 46 | 288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes).<br>F—Loans and Advances<br>688—Loans for Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes). | 15,70,77,000 |
| | REVENUE ACCOUNT | |
| | B- Social and Community Services | |
| 47 | 289—Relief on Account of Natural Calamities | 9,08,00,000 |
| 48 | 295—Other Social and Community Services ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>B—Capital Account of Social and Community Services<br>495—Capital Outlay on Other Social and Community Services<br>F—Loans and Advances<br>695—Loans for Other Social and Community Services ... ... ... ... ... | 76,75,000 |

| Demand Number<br>1 | Services and Purposes<br>2 | Sums not exceeding<br>3 |
|---|---|---|
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (a) General Economic Services | |
| 49 | 296—Secretariat—Economic Services ... ... | 1,05,41,000 |
| 50 | 298—Co-operation<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services<br>(a) Capital Account of General Economic Services..<br>498—Capital Outlay on Co-operation<br>F—Loans and Advances<br>698—Loans for Co-operation | 8,98,82,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (a) General Economic Services | |
| 51 | 304—Other General Economic Services ... ... | 55,27,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 52 | 305—Agriculture<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services<br>(b) Capital Account of Agriculture and Allied Services<br>505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings)<br>F—Loans and Advances<br>705—Loans for Agriculture (Excluding Public Undertakings) | 16,87,93,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 53 | 306—Minor Irrigation ... ... ... ...<br>307—Soil and Water Conservation ... ...<br>308—Area Development ... ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services ... .. ... ... ...<br>506—Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development<br>F—Loans and Advances<br>706—Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development | 19,57,93,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 54 | 309—Food ... ... ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services ... ... ... ... ...<br>509—Capital Outlay on Food ... ... ...<br>F—Loans and Advances<br>709—Loans for Food ... ... ... ... | 7,76,93,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 55 | 310—Animal Husbandry ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account ...<br>C—Capital Account of Economic Services... ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services ... ... ... ... ...<br>510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) | 4,06,65,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | REVENUE ACCOUNT | Rs. |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 56 | 311—Dairy Development... .. ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account ...<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services .. ... ... ... ...<br>511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)<br>F—Loans and Advances<br>711—Loans for Dairy Development (Excluding Public Undertakings). | 7,01,74,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 57 | 312—Fisheries ... .. ... ... ...<br>Capital Expenditure Outside the Revenue Account ...<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services<br>512—Capital Outlay on Fisheries ... ... ...<br>F—Loans and Advances<br>712—Loans for Fisheries... ... ... ... | 1,90,80,000 |
| | REVENUE ACCOUNT | |
| | C—Economic Services | |
| | (b) Agriculture and Allied Services | |
| 58 | 313—Forest<br>Capital Expenditure Outside the Revenue Account ...<br>C—Capital Account of Economic Services ...<br>(b) Capital Account of Agriculture and Allied Services ... ... ... ... ...<br>513—Capital Outlay on Forest ... ... ... | 3,96,02,000 |

| Demand Number | Services and Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| 59 | REVENUE ACCOUNT<br>C—Economic Services<br>(b) Agriculture and Allied Services<br>314—Community Development (Panchayat) ...<br>D—Grants-in-aid and Contributions<br>363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat)<br>Capital Expenditure Outside the Revenue Account<br>F—Loans and Advances<br>714—Loans for Community Development (Panchayat) ... ... ... ... | 7,35,83,000 |
| 60 | REVENUE ACCOUNT<br>C—Economic Services<br>(b) Agriculture and Allied Services<br>314—Community Development (Excluding Panchayat)<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services<br>(b) Capital Account of Agriculture and Allied Services.<br>514—Capital Outlay on Community Development (Excluding Panchayat) | 4,39,31,000 |
| 61 | REVENUE ACCOUNT<br>C—Economic Services<br>(c) Industry and Minerals<br>320—Industries (Closed and Sick Industries) ...<br>Capital Expenditure Outside the Revenue Account<br>C—Capital Account of Economic Services<br>(c) Capital Account of Industry and Minerals<br>522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries)<br>526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries)<br>F—Loans and Advances<br>722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries)<br>723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries)<br>726—Loans for Consumer Industries (Closed and Sick Industries | 2,12,90,000 |

৩) গৃহনির্মাণ অনুদান---৭০ লক্ষ টাকা

৪) রিলিফ ওয়ার্ক---৩০ লক্ষ টাকা

৫) এমপ্লয়মেণ্ট জেনারেশন প্রোগ্রাম---৬০ লক্ষ টাকা

৬) কৃষিঋণ---৫ লক্ষ টাকা

৭) ধুতি---৪৯৩০০

৮) শাড়ী---২৬৪০০

৯) শিশুদের পোশাক---১৩৮৮০০

১০) ত্রিপল---৩২১০০

১১) কম্বল---২৪২৪০

১২) গুড়ো দুধ---১১২৫ কেজি

১৩) এক্সগ্রাসিয়া ফর ডেড এ্যাণ্ড মিসিং পারশন---৪,১৭,০০০ টাকা।

**শ্রীঅজয়কুমার দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয়ের বিবৃতিটি সার্কুলেট করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। পৌর এলাকার কমিশনার হিসাবে আমিই বলি খোলাডাঙ্গার সনাতন দোলুই মারা গেছেন। উনি কেন খবর পাননি তা আমি জানি না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এই ব্যাপারে চিঠি দিয়েছি এবং জানিয়েছি।

**শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী ঃ** মহকুমা শাসকের কাছ থেকে কোন খবর আমি পাইনি। আমার বিভাগের একজন আধিকারিককে আমি পাঠিয়েছিলাম। তিনি যোগাযোগ করে খবরাখবর পাঠিয়েছেন। অজয়বাবুর সঙ্গেও আমার দেখা হয়েছে কিন্তু তিনি একবারও এইসব কথা বলেন নি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ**

Mr. Speaker Sir, On a point of order Yesterday on my adjournment motion it was agreed and the Hon'ble Chief Whip declared that the Hon'ble Chief Minister would make a statement on the subject. But I do not find any mention of the matter in to-days order paper.

**Mr. Speaker :** It is not necessary. Please sit down.

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র ঃ** আমাদের কাছে বেসরকারী সংবাদ আছে, প্রায় ১৫০ জন মারা গেছে এবং অনেক নিখোঁজ হয়েছে। আমি দীঘা সম্পর্কে বারবার কলিং এ্যাটেনশন দিয়েছি। কিন্তু মন্ত্রিমহাশয় আজকে যে স্টেটমেণ্ট দিলেন তাতে মৃত্যু এবং নিখোঁজ সম্পর্কে একটা কথারও উল্লেখ নেই। এবং তিনি সেখানে রিলিফেরও কোন ব্যবস্থা করলেন না।

**শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী ঃ** দীঘা অঞ্চলে রিলিফের জন্য আমি নিজে ৪৭,০০০ টাকা দিয়েছি। ওখানে কেউ মারা যায়নি। বলা হয়েছিল মারা গেছে, সেইজন্য আমি উড়িষ্যাতেও আমাদের অফিসার পাঠিয়েছিলাম কিন্তু সেখান থেকেও কোন মারা যাওয়ার খবর নেই।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র ঃ** আপনাদের সরকারী রিপোর্ট তো বলছে মারা গেছে।

**শ্রীরাধিকারঞ্জন ব্যানার্জী ঃ** আমাকে এই ব্যাপারে খবর দিন না। আপনারা তো এখানে বাজীমাৎ করার জন্য এইসব কথা বলছেন। এইভাবে বাজীমাৎ করা যায় না।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র ঃ** আমি আপনাকে এইজন্য বলছি কারণ ডেফিনিট রিপোর্ট আমার কাছে আছে।

**শ্রীশম্ভুচরণ ঘোষ ঃ** পশ্চিমবঙ্গে বেসরকারী কলেজ শিক্ষাকর্মীদের সংখ্যা প্রায় দশ হাজার। এতদিন ধরে এদের বেতন ছিল অত্যন্ত অল্প, তাও অধিকাংশ কলেজে নিয়মিতভাবে পেতেন না। কলেজ শিক্ষাকর্মীদের চাকুরীর কোন নিরাপত্তা ছিল না, কোনরূপ গণতান্ত্রিক অধিকারের স্বীকৃতি ছিল না। কলেজ কর্তৃপক্ষের সঙ্গে এদের সম্পর্ক ছিল প্রভু-ভৃত্যের। বিগত প্রায় পাঁচ বছরের শাসনে বামফ্রন্ট সরকার কলেজ শিক্ষা-কর্মীদের মর্যাদার স্বীকৃতি দেন। এখন কলেজ কর্তৃপক্ষের সঙ্গে এদের বন্ধুত্ব সম্পর্ক স্থাপনে সরকার সমর্থ হয়েছেন। স্পনসর্ড এবং সরকারী কলেজ পরিচালন ব্যবস্থায় শিক্ষাকর্মীদের প্রতিনিধিত্বের দীর্ঘদিনের দাবী সরকার মেনে নিয়েছেন। বেসরকারী কলেজগুলিতে অনুরূপ ব্যবস্থা নেওয়ার জন্য সরকার ইতিমধ্যেই রাজ্যের সকল উপাচার্যকে অনুরোধ জানিয়েছেন। এছাড়া শিক্ষার সর্বোচ্চ নিকেতন সকল বিশ্ববিদ্যালয়ে সেনেটে অন্যান্যদের সঙ্গে শিক্ষাকর্মীদের প্রতিনিধিত্ব প্রতিষ্ঠা করা হয়েছে। সরকার মনে করেন শিক্ষানিকেতন পরিচালনার ক্ষেত্রে অন্যান্যদের সঙ্গে শিক্ষাকর্মীদেরও একটা বিশেষ ভূমিকা আছে। সেজন্যই এই স্বীকৃতি।

সরকার শিক্ষাকর্মীদের চাকুরীর নিরাপত্তার জন্য বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের নিকট বিধি প্রণয়নের জন্য অনুরোধ জানিয়েছেন। ইতিমধ্যেই কয়েকটি বিশ্ববিদ্যালয় একাজে এগিয়ে এসেছেন, অন্যান্য বিশ্ববিদ্যালয়ও এ-ব্যাপারে শীঘ্র ব্যবস্থা গ্রহণ করবেন বলে জানিয়েছেন।

এতদিন শিক্ষক ও শিক্ষাকর্মীদের নিয়মিত বেতন পাওয়ার ক্ষেত্রে যে অসুবিধা ছিল তা সরকার 'পে-প্যাকেট' আইন চালু করে দূর করতে সমর্থ হয়েছেন। এখন সমস্ত শিক্ষক এবং শিক্ষাকর্মী নিয়মিত বেতন পান। এদের বেতন অধিকাংশ ক্ষেত্রেই অল্প ছিল। মহাবিদ্যালয় শিক্ষাকর্মীদের প্রস্তাবমত রাজ্য পে-কমিশন অন্যান্য কর্মচারীদের বেতনের সঙ্গে সমতা রক্ষা করে এদের জন্যও নতুন বেতন কাঠামো সুপারিশ করেছেন এবং সরকার তা মেনে নিয়েছেন। এখন মহাবিদ্যালয়ের শিক্ষাকর্মীদের একাংশ নতুনভাবে দাবী তুলেছেন, বিশ্ববিদ্যালয় শিক্ষাকর্মীদের সঙ্গে সমহারে বেতন দিতে হবে। বিশ্ব-বিদ্যালয় শিক্ষাকর্মীদের বেতনহার বরাবরই পৃথক ছিল। এ-ব্যাপারে জাতীয় পর্যায়ে কেন্দ্রীয় সরকারই নীতি এবং দায়িত্ব গ্রহণ করতে পারেন। শিক্ষক ছাড়া অশিক্ষক পর্যায়ে অফিসার এবং লাইব্রেরীয়ানদের এক ধরনের বেতন কাঠামো নির্ধারণ করেছেন ইউ জি সি। ইউ জি সি যাতে এ-ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণের দায়িত্ব নেন, তার জন্য কেন্দ্রীয় শিক্ষামন্ত্রীকে রাজ্যের পক্ষ থেকে অনুরোধ জানানো হয়েছে।

কলেজ পরিচালনা এবং পরিবেশ সুস্থ রাখার ক্ষেত্রে শিক্ষক, ছাত্র, অভিভাবকদের সঙ্গে শিক্ষাকর্মীদেরও গুরুদায়িত্বের কথা সরকার স্বীকার করেন। এদের কিছু কিছু সুযোগ-সুবিধা দেওয়ার কথা সরকার বিশেষভাবে চিন্তা করেন। সেজন্য কলেজ শিক্ষাকর্মীদের টিফিন এল্যাউন্স দেওয়ার বিষয়টি সরকার বিশেষভাবে বিবেচনা করছেন। অন্যান্য বিষয়গুলিও সরকার বিবেচনা করছেন।

যে বিষয়টি অর্থাৎ কলেজ শিক্ষাকর্মীদের জন্য বিশ্ববিদ্যালয় কর্মীদের মত বেতন-হার প্রবর্তন বর্তমানে বিবেচনা করা সরকারের পক্ষে কোনমতেই সম্ভব নয়—তা নিয়ে শিক্ষাকর্মীদের একাংশ বিভিন্ন কলেজে নৈরাজ্য সৃষ্টির যে অপপ্রয়াস করছেন তা সরকার কোনভাবেই বরদাস্ত করতে পারেন না। সমগ্র শিক্ষাকর্মীদের কাছে আবেদন, শিক্ষাক্ষেত্রে সুস্থ পরিবেশ বজায় রাখা এবং পরীক্ষার কর্মসূচী ঠিকভাবে অনুসরণ করার ক্ষেত্রে সাহায্য করুন।

[9-40—9-50 p.m.]

**শ্রীসন্দীপ দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলেজ অশিক্ষক কর্মচারীদের স্যালারির ব্যাপারে একটা অর্ডিন্যান্স জারী করা হয়েছিল। যদি সেই অর্ডিন্যান্স ফলো থ্রু করে যায় তাহলে সেই স্যালারির ব্যাপারে সরকারী সিদ্ধান্ত কি হবে? সে ব্যাপারে মাননীয় মন্ত্রিমহাশয় একটু আলোকপাত করুন। আজকে বিধানসভার শেষ দিন। এটা ফলো থ্রু করে যাবে।

**শ্রীপ্রবোধচন্দ্র সিনহা:** আমি মাননীয় মহাশয়ের কাছ থেকে জানতে চাই কলেজ অশিক্ষক কর্মচারীরা ধর্মঘট করবে, আপনারা তাঁদের দাবী মানতে পারবেন না। আপনারা তো শুধু ইউ জি সি-কে রেফার করে দিলেন। এখন এই ধর্মঘট যদি চলতে থাকে তাহলে কলেজে পরীক্ষা বন্ধ হয়ে যাবে। আপনারা এই সমস্যা সমাধানের জন্য আর কি চেষ্টা করবেন?

**শ্রীশম্ভুচরণ ঘোষ:** পরিষ্কারভাবেই বলা হয়েছে যে অন্যান্য বিষয়গুলি সুষ্ঠুভাবে বিবেচনা করতে চলেছেন। বিশ্ববিদ্যালয়ের অশিক্ষক কর্মীদের বেতন বরাবরই পৃথক ছিল, সে বিষয়টিও বিবেচনার জন্য কেন্দ্রের কাছে বলা হয়েছে। তাঁদের কাছে আবেদন করা হয়েছে, আবার এই হাউসে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আপনাদের কাছে আবেদন রাখব যাতে করে পরীক্ষার কর্মসূচী বিঘ্নিত করার জন্য কোন চেষ্টা না করেন। সুস্থ্য পরিবেশ বজায় রাখবার জন্য সাহায্য করুন।

**শ্রীনির্মল বোস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় যে বিবৃতি দিলেন, আমার মনে হয় এই কক্ষে সকলে তাঁর বিবৃতির পরিপ্রেক্ষিতে কলেজের কর্মচারীদের ধর্মঘট বিরত করেন। পরীক্ষার কর্মসূচী যাতে বিঘ্নিত না হয় সেই চেষ্টা করেন। সেজন্য সবাই মিলে আমাদের সহযোগিতা করবেন।

**মিঃ স্পীকার:** এটা হয় না। সব পার্টি মিলে রেজলিউসন নিয়ে করলে হতে পারে।

**শ্রীশিবেন্দ্রনারায়ণ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালদহ জেলায় বিনা নোটিশে বাস চলাচল বন্ধ হওয়ার অভিযোগ ভিত্তিহীন। কদাচিৎ কোন রুটে ২/৫ ঘণ্টার জন্য বাস চলাচল স্থগিত থাকিলে তা যাত্রিসাধারণকে জানানো হয়। রুট বন্ধ হওয়ার বা রুট থেকে বাস তুলে নেওয়ার ঘটনা ঘটেনি। তাই আর টি এ-কে জানানোর কোন প্রশ্ন ওঠে না। কুশিদা, ফারাক্কা, হরিশচন্দ্রপুরের যে ঘটনা বলা হয়েছে তা আদৌ সত্যি নয়।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শেষ দিন, আর এখন বিধানসভা বসবে না। আমি ওঁকে প্রিভিলেজ মোশনে অভিযুক্ত করতে পারতাম। কিন্তু এখন আর সে সুযোগ নেই। উনি যে কথা বললেন এটার কপি আমাকে দেওয়া হোক। আমি কিছুদিনের মধ্যে প্রমাণ করে দেব যে উনি আজকে কি রকম অসত্য ভাষণ দিলেন। উনি অসত্য ভাষণে পণ্ডিত। রেকর্ড একটা কপি আমাকে দেওয়া হোক।

**শ্রীশিবেন্দ্রনারায়ণ চৌধুরী :** উনি কালকে যে কথা বলেছিলেন এবং আজকে যা বলছেন আমি তার প্রতিবাদ করছি।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র :** আমি দায়িত্ব নিয়ে কথা বলছি। যদি সত্যি হয় তো উনি বলুন যে উনি পদত্যাগ করবেন।

**Dr. Zainal Abedin** : Sir, unfortunately during the early hours there was a heated exchange, and I think the situation may be defused now. They have not meant it seriously.

**Mr. Speaker** : Now, Mention Cases.

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার উল্লেখ করবার আগে একটা কথা মাননীয় সমবায়মন্ত্রীকে অনুরোধ জানিয়ে বলতে চাই যে দীঘার উপকূলবর্তী অঞ্চলে ঘূর্ণীঝড়ে প্রায় এক-দেড়শ জন এখনও নিখোঁজ রয়েছেন এবং বহু নৌকা নষ্ট হয়ে গেছে। এ-ব্যাপারে আমি ওঁর কাছ থেকে একটি বিবৃতি চাইছি। ওঁকে একটি বিবৃতি দেওয়ার জন্য বিশেষভাবে অনুরোধ করছি।

**শ্রীভক্তিভূষণ মণ্ডল :** এ-ব্যাপারে আমার দপ্তর থেকে আমি একবার খবর নিয়েছি, আবার খবর নেব।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র :** আপনি খবর নেবেন কতজন সেখানে মারা গেছে, কত নৌকা নষ্ট হয়েছে। একটা পূর্ণাঙ্গ খবর আপনি নেবেন।

**শ্রীভক্তিভূষণ মণ্ডল :** দীঘা সম্বন্ধে আপনি যেটা বলেছেন, সে সম্বন্ধে আমি খবর নিয়েই বলছি যে সেখানে ২/৩টি সোর্স ঠিক করা হয়েছিল। তারপরে আপনি যে এক-দেড়শ জন নিখোঁজের কথা বলছেন সে ব্যাপারে কিছু বলতে পারছি না। আমার সোর্স থেকে পাওয়া খবরে জেনেছি যে ১০/১৫ জন নিখোঁজ এবং ৪/৫টি নৌকা নষ্ট হয়েছিল বলে কোন খবর পাইনি। তবে পারাদ্বীপের কাছে একটি লোক যিনি নিখোঁজ হয়েছিলেন তাঁকে উদ্ধার করা হয়েছে। এটাই হচ্ছে আমার ফিশারিজ ডিপার্টমেণ্ট থেকে পাওয়া খবর।

**মিঃ স্পীকার ঃ** নাউ শ্রীসুনীতি চট্টরাজ, আপনি স্পেসিফিক্যালি যা মেনশান করবার দরকার তাই বলুন।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি তো আপনার দয়ায় এখানে মেম্বার হয়ে আসিনি, ইট ইজ মাই প্রিভিলেজ।

(গণ্ডগোল, ক্রমাগত বাধাদান)

(কণ্ঠস্বর শোনা গেল ঃ আপনি জানোয়ার)

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** আপনারা চিড়িয়াখানার লোক, জঙ্গলের লোক, আপনারা জানোয়ার।

**শ্রীনির্মলকুমার বসু ঃ** অন এ পয়েণ্ট অব অর্ডার, স্যার, ঐ যে 'জানোয়ার' কথাটা এইমাত্র সুনীতিবাবু বললেন তা এক্সপাঞ্জ করুন।

**মিঃ স্পীকার ঃ** আপনারা বসুন।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** আমি আবার বলছি আপনারা 'জানোয়ার'।

**শ্রীসরল দেব ঃ** স্যার, উনি এইমাত্র আবার 'জানোয়ার' বললেন।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** আমি আবার বলছি জানোয়ার।

(গণ্ডগোল এবং ক্রমাগত বাধাদান)

[9-50—10-00 a.m.]

(নয়েজ)

(অনেক মেম্বার একসঙ্গে বলতে উঠলেন)

**মিঃ স্পীকার ঃ** আপনারা বসুন, ঐখান থেকে আপনারাই তাহলে হাউস চালান। আপনারা একসঙ্গে চিৎকার করলে আমার পক্ষে হাউস চালানো অসম্ভব হয়ে পড়বে।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পীকার স্যার, পশ্চিমবাংলায় আইন-শৃংখলা বলতে কিছুই নেই। হাওড়া জেলায় উদয়নারায়ণপুর থানার কাছে এক আলুর ব্যবসাদারের কাছ থেকে টাকা নিতে যায় কিছু দুর্বৃত্ত। সেইজন্য সাঁতরাগাছি, আমতা বিভিন্ন জায়গা থেকে সাধারণ নিরীহ মানুষকে, যারা কংগ্রেস করে তাদের ধরে ধরে নিয়ে আসছে। ওরা এসমাকে ভয় করে। মিসাকে ভয় করে, এই মানুষগুলোকে ধরে এনে তাদের গাছের ডালে বেঁধে পিটিয়েছে এবং তাদের গাছের ডালে টাঙিয়ে দিয়েছে। এখানকার মানুষকে রাতের অন্ধকারে ধরে নিয়ে গিয়ে বলছে যে তোমরা সি পি এম-এর কালেকসান ফাণ্ডে চাঁদা দাও, সামনে নির্বাচন আসছে, নির্বাচন তহবিলে চাঁদা দাও। না দিলে তোমাদের মেরে ফেলা হবে। সেই ব্যবসাদারের স্ত্রী যখন থানায় জানাতে যায় তখন তাকে শাসানো হয় যে যদি পুলিশী কেস করা হয় তাহলে বাড়ীর যত

মহিলা আছে তাদের সবাইকে ধর্ষণ করা হবে। মাননীয় স্পীকার স্যার, এইভাবে নিরীহ মানুষের উপর অত্যাচার চলছে। এইভাবে চলতে থাকলে পশ্চিমবাংলায় আইন-শৃংখলা বলতে কিছু থাকতে পারে না। এই কথা আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে জানাতে চাই, এই অত্যাচারের হাত থেকে মানুষকে বাঁচান।

**শ্রীনকুলচন্দ্র মাহাত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলায় মানবাজার থানায় বারি গ্রামের কথা আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এক্স মিনিষ্টার সীতারাম মাহাত একটি বালিকা বিদ্যালয় অর্গানাইজ করেছিলেন। সেই স্কুলটিকে বর্তমান সরকার গত ১-১-৮০ তারিখে রেকগনিসান দেয়। রেকগনিসান যখন পেল তখন দেখা গেল সেখানে প্রধান শিক্ষিকা রেণুকা দেবীকে ডি আই অফিসার হটিয়ে দিয়ে তাদের একজন কেরাণীকে বসালেন। সে যখন এর প্রতিবাদ করেছিল তখন তাকে স্কুল থেকে বাইরে বার করে দিয়েছিলেন। তাকে রুমে ঢুকতে দেওয়া হয়নি। এফ আই আরকে জানানো হলে তিনি তার বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করেন নি। সেইজন্য আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীকে জানাচ্ছি এদের বিরুদ্ধে যেন যথাযথ ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাই। গতকাল একটি রেজিস্ট্রি ডাকে একটি স্মারকলিপি পেয়েছি। কৃষ্ণনগরের বিশিষ্ট নাগরিকরা ওই স্মারকলিপি ফরওয়ার্ড ব্লকের বিশিষ্ট নেতার কাছে পাঠিয়েছেন। তিনিও পেয়েছেন। শক্তিনগর হাইস্কুলের শিক্ষকরা এবং কৃষ্ণনগর এবং শক্তিনগরের সাধারণ বাসিন্দারা একটি স্মারক-লিপি মিউনিসিপ্যাল কমিশনারের কাছে পাঠিয়েছেন। সেখানকার দোষী ধরার নাম করে পুলিশ সাধারণ বাসিন্দাদের উপর অত্যাচার আরম্ভ করেছে। তাদের ধরে নিয়ে যাচ্ছে এবং সম্ভ্রান্ত ভদ্রলোকদেরও ধরে নিয়ে যাচ্ছে এবং তাদের থানায় নিয়ে মারধোর করছে। কৃষ্ণনগরের একজন বিশিষ্ট ডাক্তার মুখার্জীকে সাময়িকভাবে ধরে নিয়ে যাওয়া হয়েছিল, এইভাবে ওখানকার সাধারণ নাগরিকদের উপর উৎপীড়ন চলছে। এই স্মারকলিপি ওখানকার স্থানীয় নাগরিকরা মুখ্যমন্ত্রী এবং জেলার মন্ত্রী শ্রীঅমৃতেন্দু মুখোপাধ্যায়কেও পাঠিয়েছেন। আমি অনুরোধ করবো এই ব্যাপারে ব্যবস্থা নিন। এই অনুরূপ রিপোর্ট স্টেটসম্যান পত্রিকাতেও প্রকাশিত হয়েছে। কৃষ্ণনগর এবং শক্তিনগরের বাসিন্দারা যাতে শান্তিপূর্ণভাবে, সুনিশ্চিতভাবে বসবাস করতে পারে এবং সেখানে যাতে সুপ্রশাসন থাকে তার আবেদন আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি মহকুমায় ডুবদা ডিভিশনে ইচ্ছামতী নদীর উপর যে পুলটি ছিল সেটা একেবারে ভেঙে চুরমার হয়ে গেছে। ১৫ দিন আগেই এই পুলটি সারানো হয়েছিল কিন্তু আবার সেটা ভেঙে গেছে। এটি বরাবরই তৈরী হচ্ছে আবার ভেঙে যাচ্ছে। ওখানকার কনট্রাক্টারের বিরুদ্ধে বহুবার অভিযোগ করা হয়েছে কিন্তু কোন ফল হয়নি। ওই কনট্রাক্টার সিমেণ্ট, রড প্রভৃতি পাচার করে দিচ্ছেন। এইভাবে ওখানে দুর্নীতি চলছে। সেইজন্য আমার আবেদন অবিলম্বে পুলটি পুনরায় নির্মাণ করুন এবং দোষী ব্যক্তির শাস্তির ব্যবস্থা করুন এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২-৩-৮২ তারিখে কার্শিয়াং পলিটেকনিক কলেজে কিছু ছাত্রদের নিয়ে একটা ইণ্টারভিউ-এর ব্যবস্থা হয়েছিল। বাইরে থেকে প্রচুর ছেলেরা অভিভাবকদের পয়সা খরচ করে ইণ্টারভিউ দিতে এসেছিল কিন্তু ওখানকার স্থানীয় কয়েকজন যুবক বলে যে ওখানকার ১০০ পারসেণ্ট ছেলেকে ভর্তি করতে হবে এবং হঠাৎ দেখা গেল যে ওই কলেজের অধ্যক্ষ মহাশয় তাদের হুমকির কাছে নিজে নতিস্বীকার ক'রে ঐ ইণ্টারভিউ বন্ধ করে দিলেন। আমি শিক্ষামন্ত্রীর কাছ থেকে জানতে চাই এদের ভবিষ্যৎ কি হবে এবং বিচ্ছিন্নতাবাদীদের এর দ্বারা কি মদত দেওয়া হচ্ছে না? আশা করি তিনি এই বিষয়ে খোঁজখবর করবেন।

[10-00—10-10 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, সমস্ত খবরের কাগজে দেখেছেন যে এখানকার আইন-শৃংখলার অবস্থা এমন জায়গায় গেছে যে ই এফ আর পর্যন্ত নামাতে হয়েছে।

We are opposed to the deployment of military personel but certainly on the failure of the Government the para-military forces may be deployed to control the situation in West Bengal.

৭০টি বন্দুক আমার জায়গায় লুঠ হয়েছে। আমার পুত্র প্রতিম পর্যন্ত রেহাই পায়নি।

The other day he has been brutally murdered.

যে অফিসার ইনভেস্টিগেশন করেছেন

he belongs to C. P. I. (M). He should be immediately transferred.

এই অবস্থা হলে পশ্চিমবঙ্গের শাসনভার কার হাতে? পুলিশের দায়িত্ব প্যারা-মিলিটারী এবং ই এফ আর ইত্যাদিকে যে দেওয়া হচ্ছে তা আমরা সমর্থন করি না।

**শ্রীঅজয়কুমার দে ঃ** স্যার, আপনার মাধ্যমে সংস্কৃতি ও তথ্যবিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আকর্ষণ করছি। আরামবাগের রবীন্দ্রভবনটি ১০ বছরের উপর অসমাপ্ত অবস্থায় পড়ে আছে, আপনারা সকলেই জানেন এই ভবনগুলি সব সরকারের কর্তৃত্বাধীন। অসমাপ্ত বাড়ীগুলিকে সমাপ্ত করবার জন্য এই হাউসে বিল আনা হয়েছিল। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি যে ৬-২-৮১ তারিখে রিভাইজ এস্টিমেট থেকে ৬ লক্ষ ৫৪ হাজার ৫০০ টাকা পাঠানো হবে ঠিক হয়। কিন্তু প্রশাসনিক দক্ষতা এমনই যে কাগজ ডি এমের অফিস থেকে এসেছে সেটা তিনি এখনো দেখেন নি। এইরকমভাবে একটা কাগজ এই টেবিল থেকে ওই টেবিলে যেতে দেড় বছর যদি লেগে যায় তাহলে উন্নয়নমূলক কাজ কিভাবে হবে? সেইজন্য অনুরোধ করছি অবিলম্বে যে টাকা লওয়া হয়েছে সেই টাকা যেন দেওয়া হয়।

**শ্রীসন্দীপ দাস ঃ** স্যার, উচ্চশিক্ষার ক্ষেত্রে একটি সমস্যার দিকে উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ৭৫ ভাগ টিউশন ফির টাকা কলেজগুলিতে জমা দিতে হয়। কিন্তু এমন অবস্থা যে বছরের পর বছর লাইব্রেরীতে বই কেনা হয় না, লেবরেটারির জিনিসপত্র কেনা হয় না। আমি মন্ত্রিমহাশয়ের নিজের কলেজের কথাই বলছি। বই-এর অভাবে থার্ড ইয়ার অনার্স-এর পড়াশুনা প্রায় বন্ধ হয়ে যাচ্ছে।

**শ্রীজন্মেজয় ওঝা :** স্যার, গত দুই বছর যাবৎ গ্রামাঞ্চলের উন্নয়নমূলক কাজগুলি বন্ধ আছে। মেদিনীপুরে বা ঘাই নদী বারচৌকার বন্যায় বিস্তীর্ণ অঞ্চল প্লাবিত হওয়ায় যে একটা পরিকল্পনা রচিত হয়েছিল গত বছর থেকে তার কাজ সম্পূর্ণভাবে বন্ধ আছে। জমি এ্যাকুইজিশন হয়ে গেছে, কনট্রাক্টার নিয়োগ হয়ে গেছে কিন্তু এখনো পর্যন্ত আরম্ভ হলো না। কাজ এখনই আরম্ভ না হলে আগামী বছরে বিস্তীর্ণ এলাকা আবার ডুববে। এই নিয়ে সেচমন্ত্রীর সঙ্গে দেখা করেছি। এবং তাঁকে সব জানিয়েছি। যাই হোক আবার অনুরোধ করে বলছি যে দপ্তরের গাফিলতির জন্য যদি কাজ আরম্ভ করা না যায় তাহলে কোটি কোটি টাকার ক্ষতি হবে।

**শ্রীসুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তপশীল শ্রেণীর মন্ত্রী শম্ভুনাথ মাণ্ডী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুরের খেজুরী থানা একটা তপশীল অধ্যুষিত এলাকা। এই এলাকায় লাইব্রেরী-কাম-অডিটোরিয়ামের একটা প্রস্তাব দেওয়া হয়েছিল এবং সেই প্রস্তাব সর্বসম্মতিক্রমে ডি ডবলু কমিটি (মেদিনীপুর) দ্বারা গৃহীত হয়েছিল। কিন্তু গৃহীত হওয়া সত্ত্বেও এখন পর্যন্ত তা বাস্তবে বাস্তবায়িত হল না। অথচ বলা হয়েছে যে, সেই অডিটোরিয়াম সেল্‌ফ এমপ্লয়মেণ্ট প্রবলেম সমাধানে যথেষ্ট সাহায্য করবে এবং সেল্‌ফ এমপ্লয়মেণ্ট প্রবলেম সমাধানে কিভাবে সাহায্য করবে তা বিশদভাবে বলা হয়েছে এবং দেখানো হয়েছে। এই প্রসঙ্গে আমি ২৫শে ফেব্রুয়ারী, ১৯৮২ তারিখে ডেপুটি সেক্রেটারী, ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেণ্ট, মিঃ এম এল ব্রহ্মচারীর কাছ থেকে একটা চিঠি পেয়েছি যেটা খুব দুঃখজনক। তিনি এই প্রস্তাবের সার্বিক দিক বিবেচনা করেন নি। যদি এই প্রস্তাবের সার্বিক দিক বিবেচনা ক'রে এবং প্রস্তাবটি দেখে চিঠি দিতেন তাহলে আমার মনে হয় এই প্রস্তাবটি বাস্তবে বাস্তবায়িত হত। এই প্রস্তাব যাতে বাস্তবে বাস্তবায়িত হয় সেজন্য মন্ত্রিদ্বয় এই প্রস্তাব গ্রহণ করবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশিবনাথ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় গত ৬-৩-৮২ তারিখে যেদিন বিধানসভা শুরু হল সেদিন দুটি লোক খুন হল। যারা খুন হয়েছে তারা দুর্গাচকের অধিবাসী। খুন যারা করেছে দুর্গাচকে যে এফ সি আই এমপ্লয়িজ আছে তারা ব্যাচিলরস্ কোয়ার্টারে থাকে তারাই খুন করেছে। রাত্রিতে একজনকে চোর বলে তাকে সেখানে খুন করা হল মেরে। আর একজন গণেশ মাইতি, সে তার বাড়ীতে ঘুমিয়েছিল, সে ট্যাক্সি চালায়, তাকে বলা হল তোমার ট্যাক্সি নিয়ে যাব একটা কাজে এই বলে তাকে বাড়ী থেকে ধরে নিয়ে হত্যা করা হল। পরের দিন যখন পুলিশের কাছে খবর গেল পুলিশ সে সম্পর্কে ব্যবস্থা নেওয়া তো দূরের কথা যারা খুন করেছে তারাও পুলিশের কাছে গেলে পুলিশ তাদের এ্যারেস্ট করল না, উপরন্তু বৈকালে স্থানীয় লোক যারা এই সম্পর্কে বিক্ষুব্ধ হয়েছিল তাদের উপর এসে লাঠি-পেটা করল। তিনটি টাইপ স্কুলের অধ্যক্ষ শ্রীঅতুলচন্দ্র নায়েক তিনি তাঁর বাড়ীতে বসেছিলেন, পুলিশ তাঁর বাড়ীতে মদ খেয়ে ঢুকে তাঁকে বেদম প্রহার করল। এই সম্পর্কে কোন ব্যবস্থা উচ্চ-পর্যায়ে নেওয়া হচ্ছে না। এর পরে একজন মহিলাকে তার বাড়ী থেকে ধরে নিয়ে এসে তাকে চোর বলে পুলিশ পেটাই করল। সেই মহিলা অভিযোগ করল যে, এই বাবুরা আমার কাছে যায়। যে বাবুরা তার কাছে যায় তারাই তাকে পিটল। যে পুলিশ মদ খেয়ে দুষ্কৃতকারীদের ধরল না তারাই আবার নিরীহ লোকদের পেটাই করল, সেই পুলিশ সম্পর্কে কোন ব্যবস্থা নেওয়া

হল না। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, তাঁর মুখে অনেক চুন-কালি পড়েছে, আর কেন চুন-কালি মাখছেন, এটা আইন-শৃংখলার ব্যাপার, এই ব্যাপারে অন্ততঃ এনকোয়ারী করে যাতে দোষীরা শাস্তি পায়, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয় সেই ব্যবস্থা করার জন্য আপনি দয়া করে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলুন।

[10-10—10-20 a.m.]

**শ্রীপ্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ-মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বিষয়টি হচ্ছে, জয়নগর এক্সিকিউটিভ ইঞ্জিনীয়ারের অধীনে যে এলাকা মুনি নদী, নবিপুকরা নদী, ঠাকুবাণ নদীর চর আছে, সেখানে দীর্ঘদিন ধরে বাঁধ দিয়ে গরীব মানুষেরা, তপশীল সম্প্রদায়ের লোকেরা ঘরবাড়ী করে আছে এবং বাঁধ দিয়ে বিরাট জমি উদ্ধার করে সেখানে চাষবাস করতে এবং সরকারের পক্ষ থেকে তাদের রায়তি পাট্টা দেওয়া হয়েছে এবং ব্লক থেকে অনেক গরীব মানুষকে ঘরবাড়ী তৈরী করে দেওয়া হয়েছে। গত বন্যায় সেই বাঁধ ভেঙে গিয়ে অনেক গরীব লোক মারা গেছে এবং অনেক ঘরবাড়ী ভেঙে গেছে। এই ব্যবস্থায় সেচবিভাগ থেকে যে বাঁধ মেরামত করা হচ্ছে সেটা হচ্ছে পুরাতন বাঁধ। সেই পুরাতন বাঁধ ধরে মেরামত করার কাজ হচ্ছে। সেই চরে যে মানুষগুলি বাস করছে, ঘরবাড়ী করে আছে এবং চাষবাস করে জীবিকা অর্জন করছে তারা নদীর বাইরে পড়ছে। আবার যদি কোন সময়ে এই রকম নদীতে জলস্ফীতি হয় তাহলে আবার ঐ এলাকার অসংখ্য মানুষের ঘরবাড়ী ভেঙে যাবে এবং মানুষ মারা যাবে। সেজন্য আপনার মাধ্যমে সেচদপ্তরের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, তারা যে নদীতে বাঁধ দিয়েছে, ঐ চাষীরা নতুন যে বাঁধ দিয়েছে সেখান থেকে বাঁধ দিন তাহলে সেখানে যারা ঘরবাড়ী তৈরী করে আছে তারা বাঁচবে এবং ভবিষ্যতে তাদের নিরাপত্তা রক্ষিত হবে।

**শ্রীবিজয় বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সেচবিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হল মেদিনীপুর জেলার ময়না থানার জলনিকাশী ব্যবস্থা সম্পর্কে। ময়না থানা গত বছর থেকে জলমগ্ন হয়ে আছে। গত বছরও কোন চাষ হয়নি এবং এই বছরও কোন বিকল্প ব্যবস্থা করা হয়নি। এই রকম অবস্থা চলতে থাকলে আগামী আমন চাষ সেখানে হবে না। কাজেই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই থানা একটা গামলার মত। ফলে যে জল জমে আছে সেটা নিষ্কাশনের ব্যবস্থা করা দরকার এবং সেটা করতে গেলে ট্যাংরা বেসিক স্কীম দিয়ে খাল কাটতে হবে। সেই সম্পর্কে বিগত যুক্তফ্রণ্টের আমলে কাজ শুরু হয়েছিল কিন্তু সেখানে কিছু লোক হাইকোর্টে ইনজাংশান করার ফলে কাজ আটকে যায়। বর্তমানে সেই কেসের নিষ্পত্তি হয়েছে। কাজেই অবিলম্বে এই কাজের ব্যবস্থা করা দরকার। এই বিষয়ে জনসাধারণের মধ্যে প্রচণ্ড বিক্ষোভ আছে। দলমতনির্বিশেষে এই দাবীর ভিত্তিতে ময়না বাঁচাও কমিটি গড়ে তুলেছে এবং তাদের নেতৃত্বে ব্যাপক গণস্বাক্ষর সংগ্রহ করে বি ডি ও-র কাছে ডেপুটেশান দেওয়া হয়েছে কিন্তু তাতে কোন ফল হয়নি। পর-বর্তীকালে এই দাবী আদায় করার জন্য তারা ময়না বাঁচাও কমিটির নেতৃত্বে আইন অমান্য আন্দোলনসহ বিভিন্ন কর্মসূচী গ্রহণ করেছে। তাই অবিলম্বে এই দাবী পূরণ করার জন্য আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী তথা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার ঃ** আরো অনেকগুলি রয়েছে কিন্তু আমি আর নিতে পারছি না। তবে এগুলি মুভ বলে ধরে নিচ্ছি এবং পাঠিয়ে দেবো সেটা আপনাদের জানিয়ে দিচ্ছি। মুর্শিদাবাদের ঐ দুর্নীতি সম্পর্কে এবং আরো অন্যান্য ব্যাপারে বলেছেন---শ্রীমতী ছায়া ঘোষ, ওয়ার্কম্যেন্স কমপেনসেশন অফিসে দুর্নীতি সম্পর্কে বলেছেন সরল দেব, পশ্চিম দিনাজপুরে সেটেলমেণ্ট রেকর্ড-এর অনিয়ম সম্পর্কে বলেছেন শ্রীবাচ্চা মুন্সি, গ্রামীণ হাসপাতালে ঔষধপত্র পাওয়া যায় না বলেছেন শ্রীনিতাই চরণ আদক, তিস্তার জল বণ্টন সম্পর্কে বলেছেন শ্রীনির্মলকুমার বোস তারপর সতীশ রায়, ব্রজগোপাল নিয়োগী এঁরা বলেছেন।

শ্রীব্রজগোপাল নিয়োগীর একটা আছে, শ্রীউপেন্দ্র কিস্কুর একটা আছে, আর একটা আছে শ্রীসুভাষ গোস্বামীর। এগুলি আমি যথারীতি গৃহীত বলে পাঠিয়ে দিচ্ছি।

**শ্রীসুনীতি চট্টরাজ ঃ** ম্যাটারটা একটু বলে দিলে ভাল হত।

**মিঃ স্পীকার ঃ** এগুলি টেকেন এ্যাজ মেনশণ্ড ইন দি হাউস।

**Mention taken as read in the house**

**Shri Ramzan Ali**: Mr. Speaker Sir, "Drawing the kind attention of Minister-in-Charge of Health Department for taking up repair work of Chakalia P.H.C. and Toryal S.H.C. of West Dinajpur".

**শ্রীসন্তোষকুমার দাস ঃ** মাননীয় স্পীকার মহাশয়, "গাববেড়িয়া হাসপাতালে (হাওড়া) একটি রক্ত ব্যাঙ্ক চাই। জনস্বার্থে।"

**শ্রীগুণধর চৌধুরী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, "বাঁকুড়া জেলায় প্রচণ্ড খরা ও পোকায় শস্যহানির ফলে ক্ষেতমজুরদের কাজের অভাব।

জনসাধারণের স্বার্থে, বাঁকুড়া জেলার যাহাতে ক্ষেতমজুরদের কাজের ব্যবস্থা হয়।"

**শ্রীসুভাষ গোস্বামী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, বাঁকুড়া জেলায় মিশনারী তৎপরতা বৃদ্ধি এবং বিচ্ছিন্নতাবাদী শক্তিকে মদত জোগানোর ফলে ছাতনা ইন্দপুর রাইপুর রাণীবাঁধ অঞ্চলে স্থিতিশীলতা বিঘ্নিত হতে চলেছে।

সম্প্রতি ছাতনা থানা পুলিশ ঝাড়খণ্ড মুক্তি মোর্চার সভাপতি কর্তৃক Liberal Association for movement of People-এর সংগঠককে লেখা একটি গোপন চিঠি হস্তগত করেছে যে পত্রে তারা আগামী ২৭ তাং বাঁকুড়া শহরে আহুত একটি সমাবেশের জন্য কিছু অর্থসামগ্রী চেয়েছে।

**শ্রীউপেন্দ্র কিস্কু ঃ** মাননীয় স্পীকার মহাশয়, "বাঁকুড়া জেলায় নকশাল-কংগ্রেস(ই) এবং ঝাড়খণ্ড মোর্চা মিলিতভাবে রাইপুর রাণীবাঁধ ও খাতড়া থানায় উত্তেজনা তৈরী করছে। সরকারী হস্তক্ষেপ প্রয়োজন।"

**শ্রীসরল দেব ঃ** মাননীয় স্পীকার মহাশয়, "ওয়ার্কস্‌মেন্স কম্পেনসেশন দপ্তরগুলি ঘুঘুর বাসা, অবিলম্বে দুর্নীতি বন্ধ করা উচিত। ক্যাশিয়ারের বয়স অতিক্রম হওয়া সত্ত্বেও বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি লংঘন করিয়া তাহাকে এক্সটেনশন দেওয়া হইয়াছে। উক্ত ক্যাশিয়ারকে অবিলম্বে ছাঁটাই করিতে হইবে।"

**শ্রীনিতাইচরণ আদক :** মাননীয় স্পীকার মহোদয়, "আপনার মাধ্যমে পুনরায় স্বাস্থ্য-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত বিধানসভার অধিবেশনে বারবার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছি। বিষয়টি হচ্ছে হাওড়া জেলার বাগনান ২ নং ব্লকে বাকুড়দহ গ্রামে ১৯৭৫ সালে একটি সাবসিডিয়ারী হেল্থ সেণ্টার মঞ্জুর হয়। ইহার ভিত্তিস্থাপনও হয়। গ্রামের জনসাধারণ ১৫ বিঘা জমি ও ১০ হাজার টাকা দিয়েছেন। ২৫-৪-৮০ তারিখে আনন্দবাজার কাগজে ৬টি বেডযুক্ত সাবসিডিয়ারী হেল্থ সেণ্টারের জন্য ১০,২৫,৮২০ টাকার টেণ্ডার ডাকা হয়েছে। কাজ এখনও হয় না। এ বিষয়ে বিভাগে জানতে চাইলে তারা বলেন এইরকম কোন হাসপাতাল মঞ্জুর হয় না। সমস্ত কাগজপত্র দেখালে বলেন অর্থ মঞ্জুর হয় না। এ বিষয়টি মাননীয় অর্থমন্ত্রীকে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি এবং সঙ্গে সঙ্গে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি এই কাজটি যাতে তাড়াতাড়ি হয় তার ব্যবস্থা যেন তিনি করেন। জনস্বার্থে।"

**শ্রীব্রজগোপাল নিয়োগী :** মাননীয় স্পীকার মহোদয়, "দাদপুর থানার পুলিশ অফিসার (ওসি) ও ছোট দারোগা মিঃ কাটজু মিথ্যা মামলার অজুহাতে শিক্ষকনেতা ও পঞ্চায়েত সমিতির সদস্য নূর রহমানকে গ্রামে মারধোর করেন ও থানা লক-আপে প্রহার করার জন্য তদন্তার্থে শাস্তি দাবী।

দাদপুর থানার ও সি ও ছোট দারোগা মিঃ কাটজুর বিরুদ্ধে অভিযোগের তদন্ত ও শাস্তি দাবী।"

**শ্রীমতী ছায়া ঘোষ :** মাননীয় স্পীকার মহাশয়, "মুর্শিদাবাদের ওয়াক্ফ ষ্টেট সম্বন্ধে বক্তব্য। মসজিদগুলির যা সম্পত্তি আছে সেগুলি ব্যক্তিগতভাবে মোতয়ালিগণ ভোগ করছে মসজিদগুলি সংস্কারের অভাবে ভেঙে পড়ছে। কদমশরীফ ও ওয়াক্ফ ষ্টেটের অধীন মসজিদটি এবার মহরমের আগে হতে সেখানকার মোতয়ালী তালা লাগিয়ে দিয়ে ধর্মপ্রাণ মুসলিমদের নামাজ পড়তে দেওয়া হয়নি। তিনি কলকাতাতে থাকেন। কাজেই নতুন করে সমস্ত মসজিদগুলি তদন্ত করে ধর্মপ্রাণ নির্লোভ সিয়া সম্প্রদায়ভুক্ত মোতয়ালী স্থির করা হোক। জনস্বার্থে।

**শ্রীমতীশ রায় :** মাননীয় স্পীকার মহাশয়, বরাহনগরে চেষ্ট ক্লিনিক কাম বরাহনগর হসপিটাল নামে একটি বেসরকারী হাসপাতাল আছে। রাজ্য সরকার উক্ত হাসপাতালে প্রতি মাসে অনুদান দিতেন। আজ থেকে প্রায় ৬/৭ মাস ধরে অনুদান বন্ধ আছে। কারণ অজ্ঞাত। ফলে কর্মরত শ্রমিক-কর্মচারিগণ বেতন পাচ্ছেন না। স্থানীয় জনসাধারণও চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন।

জনস্বার্থে বিষয়টি স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।"

**শ্রীমহাবাচ্চা মুন্সি :** মাননীয় স্পীকার মহাশয়, "পশ্চিম দিনাজপুর জেলার জমি-জায়গার সেটেলমেণ্ট রেকর্ড সম্পর্কে।" পশ্চিম দিনাজপুর জেলার সেটেলমেণ্ট রেকর্ড ঠিকমত না হওয়াতে জনসাধারণ হয়রাণ হইতেছেন। জমি-জায়গার জটিলতা যাহাতে না থাকে সেই জন্য সুষ্ঠু ব্যবস্থা দরকার। বিশেষ করিয়া ইসলামপুর মহকুমায় গোলমাল বেশী।

**শ্রীঅমলেন্দ্র রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা প্রিভিলেজের ব্যাপার আছে, আমি আপনার অনুমতি নিয়ে সেটা একটু বলছি। গত ১১ মার্চ তারিখে আনন্দবাজার পত্রিকায় বরুণ সেনগুপ্তের একটা লেখা বেরিয়েছে। তাতে পরলোকগত বিজয় ব্যানার্জীর রুলিং সম্পর্কে মন্তব্য রয়েছে। আমার মতে এতে বিধানসভার অধিকার ভঙ্গ করেছে এবং সভার অবমাননা ঘটেছে। এই ধরনের ব্যাপার ইতিপূর্বে মাননীয় সদস্য নির্মলবাবু এখানে তুলেছিলেন এবং প্রিভিলেজ কমিটিতে সেটা রেফার করা হয়েছিল। আমি মনে করি এতে প্রাইমা ফেসি কেস রয়েছে এবং এই ব্যাপারটা তাই প্রিভিলেজ কমিটিতে রেফার করার জন্য অনুরোধ করছি।

## Statement under Rule 346

**মিঃ স্পীকারঃ** এখন মুখ্যমন্ত্রী বিবৃতি দেবেন।

**শ্রীজ্যোতি বসুঃ** স্পীকার মহাশয়, গতকাল কয়েকটি সংবাদপত্রে একজন পুলিশ অফিসার সম্বন্ধে গুরুতর অভিযোগের খবর বেরিয়েছে। সেই অফিসারের জবাবও সংবাদপত্রে বেরিয়েছে। আমি সকালে এটা পড়বার পর রাইটার্স বিল্ডিংসে গিয়ে উর্ধ্বতন পুলিশ অফিসারদের ডেকেছিলাম এবং মুখ্যসচিব এবং স্বরাষ্ট্রসচিব---এঁদের সবাইকে ডেকেছিলাম। ডেকে আমি বলেছি সোমবার দিন আমি দিল্লী থেকে ফিরে আসব এবং সোমবারের মধ্যে পুরো রিপোর্ট সমস্ত বিষয়ে চাই। সংবাদপত্রে বেরুচ্ছে অথচ আমরা জানতে পারছি না। কাজেই সমস্ত বিষয়টার তদন্ত চাই এক্ষুণি যতটা সম্ভব এবং প্রিলিমিনারি রিপোর্ট হলেও সোমবারের মধ্যে আমাকে দিতে হবে। তারপর এই অর্ডারটা দিয়ে যখন এখানে আসি, কিছুটা দেরী হয়ে গেল, তখন শুনলাম এখানে স্বভাবতঃ মাননীয় বিভিন্ন সদস্যরা এবং ডাঃ জয়নাল আবেদিন---তাঁরা এই সব বিষয়ে বলেছেন এবং দৃষ্টি আকর্ষণ করেছেন এবং আমার বিবৃতি উনি দাবী করেছেন, অন্যান্য সদস্যরাও করেছেন। এটা খুবই স্বাভাবিক কারণ যে ধরনের অভিযোগ হয়েছে। আমি শুধু এটুকু মাননীয় সদস্যদের বলতে চাই যে, সমস্ত বিষয়টা নিয়ে, এই রকম ধরনের অভিযোগ সাড়ে চার বছরের মধ্যে শুনিনি, অনেক অভিযোগ শুনেছি। কাজেই এটা নিয়ে মাননীয় সদস্যদের জানাচ্ছি যে, ওঁরা যে-রকম চিন্তিত, আমিও সেই রকম চিন্তিত। সেই কারণে এই রিপোর্ট পাওয়া মাত্র আমাকে যথাযথ ব্যবস্থা অবলম্বন করতে হবে। কিন্তু দুর্ভাগ্যবশতঃ এর বেশী এখন বলতে পারছি না রিপোর্ট না পেলে। অধিবেশন আজকে শেষ হবার কথা। তাই আমি যা করব সংবাদপত্রেই আপনাদের জানতে হবে, কোন উপায় নাই। এই মুহূর্তে এর বেশী কিছু করতে পারছি না, আশা করি আপনারা নিশ্চয়ই এটা মেনে নেবেন।

[10-20—10-30 a.m.]

**Dr. Zainal Abedin :** We thank the Chief Minister for the spirit he has displayed.

**শ্রীঅজয়কুমার দেঃ** স্যার, আমি একটু বলতে চাই যে, জ্যোতিবাবু যদি সমস্ত দলের নেতাদের নিয়ে এই অনুসন্ধান করেন তাহলে জিনিসটা আরও ভাল হয়।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমি মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ দিচ্ছি। কিন্তু অন্য যেসব পিটিয়ে মারা হচ্ছে সেটা যদি একটু দেখেন তার জন্য অনুরোধ করছি।

**Presentation of the Seventeenth Report of the Committee on Government Assurances, 1980-82**

**The Chairman: (Shri Nikhil Das)**: Sir, I beg to present the Seventeenth Report of the Committee on Government Assurances, 1980-82.

**Presentation of the Reports of the Committee on Public Undertakings, 1980-82**

**Shri Rabin Mukerjee:** Sir, with your kind permission I beg to present on behalf of the Chairman the Twelfth Report of the Committee on Public Undertakings, 1980-82 on the State Fisheries Development Corporation Limited. Sir, as printed copies have not been received from the Press, a cyclostyled copy of the said report has been laid on the Library table for information of the members.

**Petition**

**মিঃ স্পীকার:** এখন আমি বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালন-সংক্রান্ত নিয়মাবলীর ১৬৩ ধারা অনুসারে আমি একটি আবেদন শ্রীসন্তোষ বিষয়ীকে উত্থাপন করতে অনুরোধ করছি।

**শ্রীসন্তোষ বিষয়ী:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালন-সংক্রান্ত নিয়মাবলীর ১৬৩ ধারা অনুসারে আমি একটি আবেদন (পিটিশন) উপস্থাপন করিয়া অনুরোধ করিতেছি যে, বনসম্পদ সম্পর্কে লক্ষ্য ও কার্যক্রমগুলি নির্ধারিত করা ও সুপরিকল্পিতভাবে তাহা রূপায়ণের জন্য এবং বর্তমান ফরেষ্ট এ্যাক্ট ও অন্যান্য সংশ্লিষ্ট আইনগুলিকে যাহাতে ত্রুটিমুক্ত করা ও নতুন ধারা সংযোজন করা হয় তার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**মিঃ স্পীকার:** এখন আমি এই পিটিশনটি পিটিশন কমিটিতে প্রেরণ করছি।

**Consideration of Sixth Report of the Committee of Privileges (1980-85)**

**The Chairman (Shri Kalimuddin Shams)**: Sir, I beg to move that the Sixth Report of the Committee of Privileges of the Eighth Legislative Assembly as presented to the House on the 12th March, 1982, be taken into consideration.

**Mr. Speaker**: As there is no amendment, the Chairman may move his motion for acceptance.

**The Chairman (Shri Kalimuddin Shams)**: Sir, I beg to move that the recommendation contained in the Sixth Report of the Committee of Privileges of the Eighth Legislative Assembly be agreed to by the House.

The motion was then put and agreed to by the House.

**The West Bengal Appropriation (Vote on Accounts) Bill, 1982**

**মিঃ স্পীকার:** আমি এখন দি ওয়েষ্ট বেঙ্গল এ্যাপ্রোপ্রিয়েশন (ভোট অন এ্যাকাউণ্ট) বিল, নাম্বার ৩ এবং ওয়েষ্ট বেঙ্গল এ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৮২, এই দুটো বিলে আলোচনার জন্য রাখছি। দুটো বিলের আলোচনা এক সঙ্গে হবে কিন্তু আলাদাভাবে মুভ করতে হবে।

**ডঃ অশোক মিত্র:** Mr. Speaker Sir, I beg to introduce the West Bengal Appropriation on (Vote on Account) Bill, 1982.

**ডাঃ জয়নাল আবেদিন :**

Mr. Speaker, Sir, I beg to oppose this Bill under Rule 73. My point is that this Bill has not been circulated to us 14 days before as required under the rules. The Bill was circulated to us only yesterday night. This being a Money Bill it ought to have been circulated atleast 14 days earlier according to the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. Sir, although we know that you are competent to make the time shorter and the Bill can be moved with your consent but then again it can not be discussed today as the Bill concerned was circulated to us only last night.

With regard to Bill No. 4 we find from the records that the Finance Minister will have to spend 195 crores of Rupees within this Financial year. Sir, today happens to be the 13th day of March and the Finance Minister will have to spend this huge amount within a period of 17 days only. Sir. I think that this amount of nearly Rs. 200 crores will be abused, misused and wasted and so I oppose it. Sir, I invite your attention to Rule 73 of the Rules of procedure of our House under which I am competent to oppose the Bill. Hence my opposition to the possible wastage, misuse and abuse of this huge sum of money because of a very unpappy and unsatisfactory performance of this regime. I again oppose this Bill and I am of the opinion that this money cannot be allowed to be spent by this regime.

Thank you, Sir.

**মিঃ স্পীকার :** I request the Honourable Finance Minister to make a statement on the points raised by Dr. Zainal Abedin.

**ডঃ অশোক মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে এই এ্যাপ্রোপ্রিয়েশন বিল উত্থাপন করতে চাইছি। কারণ আপনি জানেন গতকাল সন্ধ্যাবেলা আগামী বছরের জন্য ভোট অন এ্যাকাউণ্ট পাশ হয়েছে এই মঞ্জুরি পাওয়ার পর আজ এই বিল দুটো আমি এনেছি স্পীকারের অনুমতি নিয়ে।

**মিঃ স্পীকার :** আমি এ্যালাউ করেছি। সুতরাং এটা আলোচনা হোক।

**ডাঃ জয়নাল আবেদিন :** Then I claim Division, Sir, I have opposed it as soon the bill was introduced. I have opposed it under the Rule 73.

**মিঃ স্পীকার :** Rule 73 does not apply here at all. There is no motion.

**ডাঃ জয়নাল আবেদিন :** I agree with you.

[10-30—10-40 a.m.]

**(Secretary then read the title of the Bill)**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1982 (Bill No. 3) be taken into consideration.

**The West Bengal Appropriation Bill, 1982 (Bill No. 4 of 1982)**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1982 (Bill No. 4).

(Secretary then read tilte of the Bill)

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1982, (Bill No. 4) be taken into consideration.

**মিঃ স্পীকার ঃ** এখন আলোচনা। দুটি বিলের আলোচনাই এক সঙ্গে চলবে কাজের সুবিধার জন্য। এখন মাননীয় অর্থমন্ত্রীকে তাঁর বিবৃতি দিতে অনুরোধ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত সংক্ষেপে আমার বক্তব্য বলব। কাল সন্ধ্যাবেলায় আগামী বছরের জন্য ভোট অন অ্যাকাউন্টস বাবদ ৫২৩ কোটি ৮৩ লক্ষ ৭৪ হাজার টাকা মাননীয় সদস্যরা মঞ্জুর করেছেন এবং বর্তমান বছরের জন্য অতিরিক্ত ১৯৫ কোটি ৭১ লক্ষ ৬১ হাজার ৬৬০ টাকা মঞ্জুর করেছেন। কিন্তু এই মঞ্জুরির পরে আমাদের রাজ্য কোষাগার থেকে যাতে এই টাকা খরচ করতে পারি তার জন্য আলাদা অনুমতি প্রয়োজন। যার জন্য দরকার হয় এই ধরনের এ্যাপ্রোপ্রিয়েশন বিলের। সেই জন্য এই দুটি বিল প্রতি বছরের মত এই বছরও উপস্থাপন করছি। মাননীয় সদস্যরা আলোচনায় অংশগ্রহণ করুন, তারপর অতিরিক্ত আমার যদি কিছু বক্তব্য থাকে তখন সেটা বলব। আমি প্রথমতঃ দি ওয়েষ্ট বেঙ্গল এ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৮২, বিল নং ৪-এ সামান্য ৩টি ছাপার ভুল আছে সেদিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি, আপনারা দয়া করে সেটা একটু সংশোধন করে নেবেন। ৩২২ পৃষ্ঠায় (সি)তে ইণ্টারেষ্ট পেমেণ্ট এ্যাণ্ড সারভিসিং অব ডেট্‌-এর টি-র জায়গায় সি হয়েছে, ওটা টি হবে। ৩২৩ পৃষ্ঠায় ৩০ নং হেডের সাব-হেড ২৮৬ ছাপা হয়েছে, ওটা ২৬৮ হবে। ৩২৮ পৃষ্ঠায় রেভিনিউ এ্যাকাউণ্ট-সি-ইকনমিক সার্ভিসেস-এর সাব-হেড ৩৩৮ নং-এ ৩,৩৯,৬৪,০০০ ছাপা হয়েছে, ওটা ৩,৩৮,৬৪,০০০ হবে। আমার এইটুকুই বলার ছিল। মাননীয় সদস্যদের বলার পরে বাড়তি কিছু বলার থাকলে বলব।

**মিঃ স্পীকার ঃ** এপ্রোপ্রিয়েশন বিলের উপর আলোচনার জন্য সময় ধরা আছে ৪ ঘণ্টা কিন্তু একচুয়ালি সময় আছে ২ ঘণ্টা ৪০ মিনিট। এই সময়ের মধ্যে শেষ করতে হবে কাজেই আপনারা একটু সংক্ষেপে বলবেন। প্রথমে বলবেন শ্রীশশবিন্দু বেরা।

**শ্রীশশবিন্দু বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় এই বিলগুলি মুভ করার সময় বক্তব্য কিছু রাখেন নি। তিনি বরাদ্দ পেশ করার সময় তাঁর বক্তব্য রেখেছিলেন এবং কালকে কিছু বক্তব্য রেখেছেন। এবারে তাঁর উক্তির মধ্যে বেশ সতর্কতা লক্ষ্য করছি। অন্যান্য বারে এই বাজেট পেশ করার সময় এই সরকারের কৃতিত্ব সম্বন্ধে তাঁকে যতখানি সোচ্চার বলে মনে হত এবারে তা দেখছি না। তিনি তাঁর বাজেট বক্তব্য রাখতে গিয়ে শুধু একটি জায়গায় বলেছেন যে, বিরাট বিশাল একটি অর্থনৈতিক পরিবর্তন ঘটিয়েছেন এই সরকার এবং সেগুলি পাওয়া যাবে গত বছরের বাজেট বক্তৃতার মধ্যে, রাজ্যপালের ভাষণের মধ্যে এবং ইকনমিক রিভিউ এ বছর যেটা পেশ করা হয়েছে তার মধ্যে থেকে। তিনি বলেছেন তাতে প্রচুর আলোচনা হয়েছে, আর আলোচনার প্রয়োজন নেই, এই বলে তাঁর বাজেট বক্তৃতার বাকি

অংশে তিনি কতকগুলি কৈফিয়ৎ দিয়েছেন। একটা কৈফিয়ৎ হচ্ছে, তিনি আশা করেছিলেন এই বৎসরের বাজেট গত বছরের মত মাত্র ৬৫ কোটি টাকার ঘাটতি নিয়ে আরম্ভ করবেন কিন্তু দেখা গেল কিছু শুল্ক-সংক্রান্ত আয় অর্জনের ক্ষেত্রে বছরের চতুর্থ অংশে কিছু অসুবিধার জন্য এবং অক্ষমতার জন্য এই ঘাটতি বেড়ে রিজার্ভ ব্যাঙ্কের হিসাব অনুসারে ১১১ কোটি টাকায় দাঁড়িয়েছে। তারপর আরো বক্তব্য রেখেছেন যে, ২৮শে জুন তারিখে এই ঘাটতি বেড়ে গিয়ে হল ২৫৩ কোটি টাকাতে। তার কৈফিয়ৎ দিতে তিনি পারছেন না। তাঁরা বলছেন, রিজার্ভ ব্যাঙ্কের কাজকর্ম কিছুদিন বন্ধ ছিল, সেই সময় তাঁরা হিসাব-নিকাশ নিয়মিত আমাদের সরকারের কাছে দেননি, হঠাৎ ১২ সপ্তাহ পরে বললেন ১৪২ কোটি টাকার ওভারড্রাফট বেড়ে গিয়েছে। ৬৫ কোটি টাকার যে প্রত্যাশিত ঘাটতি, যেটা বেড়ে ১১১ কোটি টাকা হয়েছিল সেটা আরো ১৪২ কোটি টাকা বেড়ে হয়ে গেল ২৫৩ কোটি টাকা। আমার কাছে যেটা বিস্ময়ের বলে মনে হচ্ছে সেটা হচ্ছে রিজার্ভ ব্যাঙ্ক হিসাব নিচ্ছেন আমরা কি করছি, না করছি কিন্তু আমরা সরকারের তরফ থেকে কি খরচ করছি না করছি তার মোটামুটি একটি হিসাবও থাকে না। যখন রিজার্ভ ব্যাঙ্ক হিসাব দেন সেই হিসাবের ভিত্তিতে আমরা সিদ্ধান্ত নিই যে সেই হিসাব হয়ত ঠিক নেই এবং তার জন্য তদন্ত করার কথা চিন্তা করা হয়। সরকার কিভাবে উচ্ছৃংখলভাবে ওভারড্রাফট গ্রহণ করেন এবং খরচ করেন যার হিসাব-নিকাশ তাঁরা রাখেন না এটাই এর থেকে ব্যক্ত হয়ে ওঠে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন তার ১৮টি অনুচ্ছেদের শেষের দিকে ১৩টি অনুচ্ছেদে ১৬ এবং ১৮ নং বাদে বাকি ১১টি অনুচ্ছেদে দেখা যাচ্ছে কেন্দ্র যে অন্যায় এবং অসঙ্গত কার্যকলাপ চালিয়েছেন তার ফলে কিরকমভাবে পশ্চিম-বঙ্গের অর্থ-তহবিল এবং কার্যকলাপ ব্যাহত হচ্ছে---এটার একটা চিত্র তিনি তুলে ধরেছেন। ১৬ নং অনুচ্ছেদে তিনি বলেছেন দুর্নীতিগ্রস্ত কার্যকলাপের বিরুদ্ধে তাঁদের লড়াই অব্যাহত থাকবে। সর্বশেষ ১৮ নং অনুচ্ছেদে তিনি নির্বাচকমণ্ডলীর উদ্দেশে কিছু বক্তব্য রেখেছেন যাতে তাদের করুণা এবং আশীর্বাদ আগামী নির্বাচনে পাওয়া যায়। এই হচ্ছে বাজেট বিবৃতি সম্বন্ধে অর্থমন্ত্রীর মনোভাব।

[10-40—10-50 a.m.]

এ্যাপ্রোপ্রিয়েশন বিলে স্বভাবতঃই এই সরকার বিগত দিনে তাদের যে বরাদ্দ এই হাউস থেকে দেওয়া হয়েছে সেই বরাদ্দ কিভাবে বিনিয়োগ করেছেন, কিভাবে কাজে লাগিয়েছেন সেটা আমাদের আলোচনার বিষয়। সেই আলোচনা করতে গিয়ে আমাদের কিছুটা রাজ্যপালের ভাষণ, কিছুটা ইকনমিক রিভিউয়ের মধ্যে কি বক্তব্য আছে সেটার দিকে দৃষ্টিপাত করতে হয়। সময় সীমিত বলে আমি সবদিকে আলোচনা করতে পারবো না। তবে দু'-একটি বিষয়ে আলোচনা করতে চাই। আইন-শৃংখলার বিষয় যদিও এই হাউসে বারবার আলোচনা হয়েছে তবুও এই সম্পর্কে কিছু কিছু বক্তব্য রাখা দরকার, কারণ এগুলি বিশেষভাবে দেখা দরকার। এই কথার পুনরাবৃত্তি ঘটলেও এটা বলা দরকার যে, আইন-শৃংখলার চূড়ান্ত অবনতি এই রাজ্যে ঘটেছে। রাজ্যপাল মহোদয়ের মুখ দিয়ে এই সরকারের পক্ষ থেকে এই বিবৃতি যেদিন পেশ করা হয়েছে, রাজ্যপাল ৬ই মার্চ যে বিবৃতি দিয়েছেন তাতে তিনি বলতে চেয়েছেন যে, এই রাজ্যে আইন-শৃংখলার বিশেষ অবনতি হয়নি এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন দিকের কথা না বলে অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনামূলকভাবে বলেছেন যে, অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের দেশের

আইন-শৃংখলা, চুরি, ডাকাতি, রাহাজানি, খুন ইত্যাদি অনেক কম। কিন্তু এই আমার বক্তব্য হচ্ছে অন্যান্য রাজ্যের সাম্প্রদায়িকতাকে ভিত্তি করে হরিজন ইত্যাদির উপর অত্যাচারের কারণে যেভাবে খুন-জখম এবং আইন-শংখলা ভঙ্গের কাজ হয়ে থাকে, লুঠতরাজ হয়ে থাকে সেটার পশ্চিমবঙ্গে হবার অবকাশ নেই। পশ্চিমবঙ্গের শিক্ষা এবং সংস্কৃতির ফলে হিন্দু-সম্প্রদায়ের মধ্যে এবং উন্নত হিন্দু-সম্প্রদায়ের মধ্যে যে ভেদাভেদ সেটা বহুদিন থেকে বিলুপ্ত হয়েছে। কাজেই এর জন্য কোন সরকারের কোন কৃতিত্ব নেবার সুযোগ নেই এই বিষয়কে কেন্দ্র করে। ৬ই মার্চ রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন, তারপর ৭ই মার্চ ষ্টেটসম্যান পত্রিকায় প্রকাশিত হয়েছে যে, বিভিন্ন জেলায় ৪টি খুন হয়েছে। ৮ই মার্চ খবরে বলছে যে, দমদমে খুন হয়েছে। ৯ই মার্চ ষ্টেটসম্যান পত্রিকায় দেখা যাচ্ছে ২৪ ঘণ্টায় দক্ষিণ কলিকাতার বুকে ৪টি ডাকাতি হয়েছে। ১১ই মার্চ খবরের কাগজে দেখা যাচ্ছে যে, তিন দিনে ৫টি ডাকাতি হয়েছে, রিক্সা থেকে দুই ব্যক্তিকে টেনে নামিয়ে নিয়ে খুর দিয়ে আহত করে তাদের ঘড়ি ছিনিয়ে নেওয়া হয়েছে। মেদিনীপুরে দুই মাস ধরে ক্রমাগতভাবে ডাকাতি চলছে সে খবর কাগজে প্রকাশিত হয়েছে। তারপর গড়বেতা, পটাশপুর, হুগলী, তারকেশ্বর কেন্দ্র, ভদ্রেশ্বর কেন্দ্রে এই ধরনের জিনিস ঘটছে। সারা পশ্চিমবঙ্গে একটা ভয়াবহ ডাকাতি, আইন-শৃংখলার একটা চূড়ান্ত অবনতির চিত্র উদ্‌ঘাটিত হয়েছে। সবচেয়ে দুঃখের কথা যখন এই সমস্ত চলছে, মেদিনীপুর জেলায় আমাদের চীফ সেক্রেটারী, মিঃ এ কে সেন বলছেন যে, আইন-শংখলা খুব খারাপ কিছু হয়নি এবং তিনি একথাও বলছেন যে, মেদিনীপুর জেলায় যে ডাকাতি হয়েছে সেটা এই কারণে হয়েছে যে, ৩৯টি থানার মধ্যে ২৩টিতে গাড়ি নেই। সেখানে এই রকম খবর আছে যে, থানার ২০ গজের মধ্যে ২০ হাজার টাকার কাপড় একটি দোকান থেকে লুঠ হয়ে গেছে। পুলিশ যদি সতর্ক থাকতো আইন-শৃংখলা রক্ষা করার জন্য তাহলে এই জিনিস ঘটানোর অবকাশ থাকতো না। আর এই যদি এ্যাটিচ্যুড হয়, এই যদি মনোভাব হয়, যে মনোভাব চীফ সেক্রেটারী প্রকাশ করেছেন, রাজ্যপালের ভাষণের মধ্যে যে মনোভাব প্রকাশিত হয়েছে, অর্থমন্ত্রীর ভাষণের মধ্যে যে মনোভাব প্রকাশিত হয়েছে, সেটা শাসকদলের পক্ষে যাঁরা রয়েছেন তাঁদের আইন-শৃংখলা সম্পর্কে এ্যাটিচ্যুড। আমি আনন্দিত হয়েছি আজকে পুলিশের বক্তব্য বিষয়ে একটা অনুকূল মনোভাব ব্যক্ত করা হয়েছে। আজকে চুরি, ডাকাতি, খুন দিনের পর দিন বেড়ে যাচ্ছে এবং এমন কি সেখানে পুলিশ যারা রয়েছে এবং সরকারপক্ষের যাঁরা রয়েছেন, তাঁরা সরকার পক্ষের দলীয় কর্মীরা, নেতারা যাঁরা উৎপীড়িত হচ্ছেন, তাঁদের উৎপীড়নের বিরুদ্ধে যাঁরা বলছেন তাঁদের কোনরকম সমর্থন জানানো হচ্ছে না।

বরং যাতে উৎপীড়ন অত্যাচার অব্যাহতভাবে চলে তার জন্য কিছু লোক চেষ্টা করেছে এবং সে কারণেই পুলিশ নিষ্ক্রিয়। ইচ্ছে থাকলেও তারা ঐ সমস্ত আইন-শৃংখলা ভঙ্গকারীদের কাজে হস্তক্ষেপ করতে পারছে না। আমি এই প্রসঙ্গে আলিপুর কোর্টের এ্যাসিস্টেণ্ট সেসন্স জাজ্ ১৯৮১ সালের জুন মাসের শেষের দিকে যে মন্তব্য করেছিলেন সেই মন্তব্যের দিকে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। তাঁর কাছে যখন একটি বিবাহিত তরুণীর ওপর পাশবিক অত্যাচার হয়েছে, এই অভিযোগ পেশ করা হয়েছে—তাঁর কাছে এই সত্য উৎঘাটিত হয়েছে যে, মহিলাটির ওপর পাশবিক অত্যাচার হয়েছে—তখন জাজ্ মন্তব্য করেছেন, এটা সত্য জানা সত্ত্বেও সাক্ষ্য-প্রমাণের অভাবে অপরাধীকে শাস্তি দেওয়া গেল না। এটাই একটি মাত্র ঘটনা নয়, সারা রাজ্যে আজকে এই জিনিস চলছে। একদিকে পুলিশ, অপরদিকে দলীয় শক্তি আজকে এই সমস্ত

জিনিস হতে দিচ্ছে। অপরাধী শাস্তি পাক এটা জনগণ চায়, কিন্তু কেউ সাহস করে আদালতে যেতে পারছে না, ফলে আজকে ন্যায়বিচার পাওয়া যাচ্ছে না এবং এদিকে কেউ দৃষ্টি দিচ্ছে না। আজকে দেখছি শুধু বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদছে, তাই নয়, বিচারকের বাণীও নীরবে নিভৃতে কাঁদছে, তাঁর ন্যায়বিচার করবার ইচ্ছে থাকলেও তিনি তা করতে পারছেন না। বিগত বন্ধের দিন কাশীপুরের মত শ্যামপুরেও রাজনৈতিক গণহত্যা ঘটে গেছে, সেখানে এখনো সম্পূর্ণ সন্ত্রাস চলছে। সে ঘটনার যারা সাক্ষী দিতে যাবে তাদের ভয় দেখানো হচ্ছে, অপরাধ যারা করেছে তাদের যাতে শাস্তি না হয় তার জন্য এবং ন্যায়বিচার যাতে না হয় তার জন্য, আমি অন্যান্য বিষয়ে খুব বেশী আলোচনা করতে চাই না, সময় বেশী নেই, সুতরাং আমি অন্যান্য দিক বাদ দিয়েও গ্রামবাংলার দিকে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সেখানে পুলিশ, সরকারী অন্যান্য প্রশাসন এবং জে এল আর ও পঞ্চায়েতের নির্দেশে চলছে, পঞ্চায়েতের হাতে পড়ে গ্রামবাংলার অবস্থা আজকে চরম আকার ধারণ করেছে। যাঁরা গ্রামবাংলা থেকে এসেছেন তাঁরা নিশ্চয়ই এটা গভীরভাবে অনুভব করছেন। সরকারের তরফ থেকে উন্নয়ন খাতে ব্যয়বৃদ্ধির জন্য উন্নয়ন হচ্ছে বলে যে দাবী করা হচ্ছে এবং ফুড ফর ওয়ার্ক-এর মধ্যে দিয়ে গ্রামবাংলায় ব্যাপক কর্মসংস্থান হচ্ছে বলে যে হিসাব দেওয়া হয়েছে, বাস্তবে সে হিসাব নেওয়া হয়েছে পঞ্চায়েতের কাছ থেকে। আমরা যারা গ্রামবাংলায় থাকি তারা জানি যে, ফুড ফর ওয়ার্ক প্রোগ্রামের মধ্যে দিয়ে ম্যান-ডেস' ওয়ার্ক গ্রহণ করার যে সুযোগ ছিল সেটাকে নষ্ট করা হয়েছে। কারণ আজকে এত টাকার অপচয় করেও গ্রামের দিকে তাকিয়ে দেখুন, গ্রামের অবস্থার কিছুই উন্নতি হয়নি, কিন্তু এখানে যারা পঞ্চায়েতের ক্ষমতায় এসেছে তাদের অবস্থার পরিবর্তন হয়েছে। রাতারাতি তাদের অবস্থার উন্নয়নের ব্যবস্থা হয়েছে, কিন্তু গ্রামের উন্নতির কোন ব্যবস্থা হয়নি। আজকে কৃষিমজুরী সম্বন্ধে ইকনমিক রিভিউতে যা দেখছি তাতে বলা হচ্ছে কৃষিমজুরদের আয় বৃদ্ধি পেয়েছে। ১৯৬৬-৬৭ সাল থেকে আরম্ভ করে ১৯৮০-৮১ সাল পর্যন্ত ৫ টাকা ৬০ পয়সা পশ্চিমবঙ্গের কৃষিশ্রমিকদের মাথা-পিছু আয় ছিল, বর্তমানে সেটা বৃদ্ধি পেয়ে ৬ টাকা ৮০ পয়সা হয়েছে এবং বলা হচ্ছে ২০'০৩% তাদের আয় বৃদ্ধি ঘটেছে, কিন্তু সঙ্গে সঙ্গে এটাও বলা হচ্ছে যে, ইনফ্লেশনের ফলে অবস্থার বিশেষ কোন উন্নতি ঘটছে না, সেজন্য এখানে বলা হচ্ছে,

The real erosion in cash component due to inflation should be neutralised by corresponding increase in Bank Component.

ওঁদের হিসাবমতই কৃষিমজুররা যে মজুরী পান তার অর্ধেক ক্যাশে এবং অর্ধেক কাইণ্ডে। কিন্তু এটা বাস্তব কথা নয়, যদি তারা কাইণ্ডে চাল, গম ইত্যাদি পেয়ে থাকে তাহলেও তারা সেটা বাজারে বিক্রি করে পয়সা আয় করতে পারে না, তারা কনজিউমড্ করে ফেলে। তাহলে এই যে ২০'০৩% আয় বৃদ্ধি হচ্ছে বলা হচ্ছে, এটা কি করে হচ্ছে?

[10-50—11-00 a.m.]

সেটা হচ্ছে ক্যাপিট্যাল গ্রাণ্ট। আমরা ইকনমিক রিভিউতে দেখছি, দ্রব্যমূল্য যেভাবে বাড়ছে তার মূল্যসূচক হচ্ছে ৩২'১৫ পারসেণ্ট। কিন্তু খাদ্যশস্য যারা তৈরী করছে, যাদের পরিশ্রমে খাদ্যশস্য তৈরী হচ্ছে তাদের মজুরীর মূল্যবৃদ্ধির সূচক হচ্ছে ২০'৩৫ পারসেণ্ট কিন্তু মূল্যবৃদ্ধি ঘটেছে ৩২'১৫ পারসেণ্ট তাহলে রিয়েল ইনকামটা কি করে বেড়ে যায়? মাননীয়

অর্থমন্ত্রী মহাশয় অর্থনীতির পণ্ডিত, আমরা সাধারণ মানুষ, আমাদের কাছে তো কিছুই বোধগম্য হচ্ছে না। সরকারপক্ষের যারা আছে তাঁরাও বলেছেন, খাদ্যের অবস্থা দিনের পর দিন শোচনীয় হচ্ছে। রেশন ব্যবস্থা ভেঙে পড়ছে। গ্রামাঞ্চলে মডিফায়েড রেশনিং যে ব্যবস্থা আছে তা নামমাত্র খালি কোনরকমে টিকিয়ে রাখা হয়েছে। গ্রামীণ অর্থনীতি চূড়ান্তভাবে ভেঙে পড়ছে। পঞ্চায়েত বলুন, অপারেশন বর্গাই বলুন এবং জে এল আর ওই বলুন—পশ্চিমবাংলার অর্থনীতিকে এমন একটি বিপর্যয় অবস্থার সৃষ্টি করেছেন যার থেকে পশ্চিমবাংলা বাঁচবে না, বাঁচতে পারে না। বস্তুতপক্ষে চাষীদের কাছে জমিই হচ্ছে এখন লায়াবিলিটি। চাষীদের কাছে জমিই হচ্ছে ব্যাঙ্ক। সেই জমিতে টাকা খাটিয়ে তারা বেশী রিটার্ণ পায় কিন্তু গ্রামবাংলার চাষীরা এখন এমন একটি অবস্থার মধ্য দিয়ে এসেছেন যার ফলে তাঁরা এখন টাকা ব্যাঙ্কে রাখলেই বেশী লাভবান হবেন। আপনারা বর্গা রেকর্ড যতই করুন আর যতই জমি তাদের হাতে দিন—এর দ্বারা যদি আপনারা ভাবেন উৎপাদন বাড়বে তাহলে সেটা ভুল হবে। এটা মনে করবার কোন কারণ নেই। এখানে দেখছি, এবারের ইকনমিক রিভিউকে সংক্ষিপ্ত করা হয়েছে, বিস্তৃত চিত্র দেওয়া হয়নি। গতবার ইকনমিক রিভিউর সঙ্গে একটা ষ্টেটমেণ্ট দেওয়া হয়েছিল। তাতে দেখা যাচ্ছে, ক্রমাগত পশ্চিমবাংলার ফুডগ্রেন্স উৎপাদন অবনতির দিকে যাচ্ছে। ১৯৭৭-৭৮ থেকে ক্রমাগত উৎপাদন কমে আসছে এবং গত বছরও ব্যাপকভাবে পোকার অত্যাচারে মাঠের ফসল নষ্ট হয়েছে, সেই ক্ষতির দরুন কিছু করা সম্ভব হচ্ছে না। পার্টিকুলারলি পেসটিসাইডস, ফার্টিলাইজার প্রভৃতি জিনিসের চড়া দামের দরুন চাষীদের ক্রয়ক্ষমতার নাগালের বাইরে চলে যাচ্ছে। ক্রমাগত গ্রামীণ অর্থনীতি চূড়ান্তভাবে ভেঙে পড়ছে। সেইজন্য আজকে দেখবেন, গত আমন ধান মার খাওয়ার পর হাই ইলডিং-এর দিকে চাষীরা এগুবার চেষ্টা করছেন কিন্তু এর জন্য পেসটিসাইডসয়ের যে প্রয়োজন সেই প্রয়োজন মেটাবার আর্থিক সঙ্গতি তাদের নেই। সেইজন্য ফসল বিনষ্ট হচ্ছে। অর্থনীতি গোটা রাষ্ট্রকে চূড়ান্তভাবে গ্রাস করছে। কাজেই বর্গা চাষীদের রেকর্ড করে কি হবে? জে এল আর ও অফিসে যান, সেটেলমেণ্ট অফিসে যান, যে-কোন অফিসে যান, সর্বত্র দেখবেন টাকা না দিলে অফিসের কাজ হয় না। এ্যাডমিনিষ্ট্রেশান চূড়ান্তভাবে বিপর্যস্ত। আলিপুর প্রেসে যান, সেখানে দেখবেন ওভারটাইম হচ্ছে বেশী। নেগোসিয়েটেড ওভারটাইমের মধ্য দিয়ে বেশী টাকা ব্যয় করা হচ্ছে। এইদিকে এ্যাডমিনিষ্ট্রেশানের কোন নজর নেই। দুঃস্থ অর্থনীতিমুক্ত শাসনব্যবস্থা প্রবর্তন করার কোন প্রচেষ্টা নেই।

পরিশেষে আমি এই আবেদন জানাচ্ছি, আমরা গ্রামের লোক, গ্রাম থেকে এসেছি। শেষ হয়ে গেলে আবার গ্রামে ফিরে যাবো এই সমস্ত লোকেদের পাশে। ১৯৫২ সাল থেকে আমি এখানে এলাম আর গেলাম কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি, চাষীদের জন্য কিছু করা হয়নি, দিনেব পর দিন চাষীরা দুঃস্থ হচ্ছে। গ্রামীণ কৃষি অর্থনীতির দিকে সকলে দৃষ্টি দিন। বাংলাদেশের চাষীরা যাতে বাঁচতে পারে তার জন্য আসুন মিলিতভাবে কাজ করি। এই আবেদন জানিয়ে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনির্মল বোসঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি আমি আগেই নিয়ে রেখেছি একটি বিষয় বলার জন্য। আপনি পরামর্শ দিয়েছেন যে, প্রস্তাবাকারে না দিয়ে বিবৃতির আকারে দিতে। আমি সেই সম্পর্কে যেটা বলতে চাই সেটা হচ্ছে এই যে, কিছুক্ষণ আগে যখন

উচ্চশিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় কলেজ কর্মচারীদের আসন্ন কর্মবিরতি সম্পর্কে বিবৃতি দিলেন, তখন আমি দাঁড়িয়ে বলেছিলাম যে, আমাদের এই বিধানসভায় সব পক্ষ একমত হয়ে কলেজ কর্মচারীদের কাছে অনুরোধ করেন যে, তাঁরা যেন কর্মবিরতি থেকে বিরত থাকেন এবং তখন অধ্যক্ষ মহাশয় আপনার আসনে ছিলেন, তিনি বলেছিলেন যে---আপনি একা বললে তো হবে না। সবাই মিলে যদি এটা বলেন তাহলে নিশ্চয়ই এটা বিধানসভার অভিমত হিসাবে হতে পারে---তাই আমি আনন্দের সঙ্গে আপনাকে জানাচ্ছি যে, আমার এই আবেদনে সব পক্ষই সই দিয়েছেন। সবাই মিলে সই করে এই প্রস্তাবটি দিয়েছেন। এটা যদি টেকনিক্যাল কারণে না হয়, সকলে মিলে যখন দিয়েছেন যদি সবাই একমত হন, বিধানসভার অভিমত হিসাবে কর্মচারীদের কাছে যেতে পারি। আমি ফাইলটা পড়ে দিচ্ছি।

পশ্চিমবঙ্গে বেসরকারী কলেজের কর্মচারীদের দাবী-দাওয়া নিয়ে আগামী ১৫ই মার্চ, ১৯৮২ তারিখ থেকে তাদের কর্মবিরতি সম্পর্কে আজ বিধানসভায় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন তার পরিপ্রেক্ষিতে এই সভা কর্মচারীদের নিকট অনুরোধ করছে: "ছাত্রদের ---বিশেষ করে পরীক্ষার্থীদের স্বার্থের কথা বিবেচনা করে তাঁরা তাঁদের কর্মবিরতির কর্মসূচী প্রত্যাহার করুন এবং এই সভায় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে কর্মচারীদের প্রতিনিধিদের সঙ্গে বসে তাঁদের দাবী-দাওয়া নিয়ে পুনরায় আলোচনা করুন।" এই বক্তব্য আমি ছাড়া আর যাঁরা যাঁরা স্বাক্ষর করেছেন তাঁরা হলেন---

| | |
|---|---|
| ইন্দিরা কংগ্রেস দলের সদস্য | --- শ্রীঅতীশচন্দ্র সিংহ, |
| কংগ্রেস (এস) দলের সদস্য | --- ডাঃ জয়নাল আবেদিন, |
| ভারতীয় জনতা পার্টির সদস্য | --- শ্রীহরিপদ ভারতী, |
| জনতা পার্টির সদস্য | --- শ্রীপ্রবোধচন্দ্র সিং, |
| মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্য | --- শ্রীসুনীল বসুরায়, |
| আর এস পি পার্টির সদস্য | --- শ্রীঅমলেন্দ্র রায়, |
| কম্যুনিস্ট পার্টি অব ইণ্ডিয়ার | --- শ্রীকামাখ্যাচরণ ঘোষ, |
| ডেমোক্রেটিক সোস্যালিস্ট দল | --- শ্রীরবিশঙ্কর পাণ্ডে, |
| মুসলীম লীগ দলের সদস্য | --- শ্রীএ কে এম হাসানুজ্জমান, |
| মার্কসবাদী ফরওয়ার্ড ব্লক দলের | --- শ্রীসুনীল সাঁতরা, |
| আর সি পি আইয়ের | --- শ্রীত্রিলোচন মাল এবং |
| বিপ্লবী বাংলা কংগ্রেসের | --- শ্রীগৌরাঙ্গ সামন্ত। |

সুতরাং এই সভার সব দলের সদস্যরাই এই বিবৃতিতে স্বাক্ষর করেছেন। সুতরাং এই সভার একটা সর্বসম্মত বক্তব্য হিসাবে কর্মচারীদের কাছে এই আবেদন করব এবং আমি আশা করব আগামী পরশুদিন থেকে তাঁরা কর্মবিরতি করবেন না।

**মিঃ ডেপুটি স্পীকার:** The statement will be treated as a Joint appeal by all the member of the house.

**শ্রীসুনীতি চট্টরাজ:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অল মেম্বারস এ্যাপীল আমরা করলাম। অন ইওর বিহাফ আমার নিবেদন যে তিনি বিবৃতি দিন। যাতে এর মধ্যে তাঁরা যেন ধর্মঘট পরিহার করে কাজ করেন, এই অনুরোধ করব।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনারা আমাকে ওটা দিন, জয়েন্ট এ্যাপীলটা তাদের কাছে পাঠিয়ে দোব এবং এখানেও সার্কুলেট করে দোব।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষকদের পে-ফিকসেশনের ব্যাপারে শিক্ষক-মহলে যে ধরনের পরিস্থিতির সৃষ্টি হয়েছে সে সম্পর্কে একটা বিবৃতির দাবী করছি। মন্ত্রী মহাশয় তৈরী হয়ে এসেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** এখন আর সময় নেই।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** অনেক কথা হচ্ছে এবং তার জন্য অনেক সময় দেওয়া হচ্ছে। শিক্ষকদের ব্যাপারে বিবৃতি দিতে হবে।

[11-00—11-10 a m.]

**শ্রীপার্থ দে :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার কাছে এক মিনিট সময় চাই। শিক্ষকরা তাঁদের বিভিন্ন দাবী-দাওয়া, অবসরকালীন সুযোগ-সুবিধা ইত্যাদি নিয়ে যে প্রশ্ন তুলেছেন সে সম্পর্কে আমার একটি বিবৃতি আপনার টেবিলে রেখেছি। আপনার অনুমতি পেলে বিবৃতিটি সদস্যদের কাছে বিতরিত হতে পারে।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** স্যার, বিবৃতিটি সার্কুলার করার ব্যবস্থা করুন।

**মিঃ ডেপুটি স্পীকার :**

I will instruct my office to take appropriate action so that the statement is circulated.

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র :** মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, নির্মলবাবু এখানে যে প্রস্তাব রাখলেন তার মধ্যে এস ইউ সি দলের পক্ষ থেকে কেউ নাম দেন নি। আমি জানতে চাই, উনি কি এস ইউ সি দলের কাছে তাঁদের মতামত চান নি, না অন্য কোন কারণে তাঁরা নাম দেন নি?

**শ্রীদেবপ্রসাদ সরকার :** নির্মলবাবু আমাকে নাম দেওয়ার জন্য বলেছিলেন। কিন্তু শিক্ষকরা তাঁদের বিভিন্ন দাবী নিয়ে একটা গণতান্ত্রিক আন্দোলন করছেন। সেজন্য তাঁদের আন্দোলন উইথড্র করতে বলি কি করে, সেজন্য আমরা নাম দিই নি। নির্মলবাবুকে আমি এই কথা বলেছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** এটা উইথড্র করার কোন প্রশ্ন নয়, এটা তাঁদের কাছে একটা এ্যাপীল মাত্র।

**শ্রীঅশ্বিনীকুমার রাজ :** মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, অর্থমন্ত্রী যে ব্যয় অনুমোদন বিল এনেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কিছু কথা আপনার মাধ্যমে

রাখছি। ভোট অন এ্যাকাউন্টস্ বিলের উপর গত তিনদিন ধরে অনেক আলোচনা শুনলাম। বিরোধীপক্ষ থেকে এর উপর বক্তব্য রাখতে গিয়ে তাঁরা এমন সব বক্তব্য হাজির করলেন যে পশ্চিমবঙ্গ যেন একটা স্বয়ংসম্পূর্ণ রাষ্ট্র। এটা যে সারা ভারতবর্ষের মধ্যে একটা অঙ্গরাজ্য এবং এর অর্থনৈতিক কাঠামো যে সীমাবদ্ধ, ধনতান্ত্রিক সমাজব্যবস্থায় এটা যে একটা অঙ্গরাজ্য তা ভুলে গিয়ে তাঁরা বললেন যে, পশ্চিমবঙ্গের পক্ষে সবরকম মৌলিক সমস্যার সমাধান করা সম্ভব। পশ্চিমবঙ্গ সরকার যেন ইচ্ছা করলে সমস্ত মৌলিক সমস্যার সমাধান করতে পারেন, বেকার সমস্যা, মূল্যনীতি সব কিছুই যেন সমাধান করতে পারেন। তাঁরা এইভাবে সমালোচনা করেছেন। তাঁদের এই দৃষ্টিভঙ্গী ঠিক নয়। পশ্চিমবঙ্গ সরকার গত পাঁচ বছরে ৩৬ দফা কর্মসূচীর মাধ্যমে সাধারণ মানুষের জন্য তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও অনেক কিছু করতে পেরেছে। তারা যে প্রতিশ্রুতি সাধারণ মানুষকে দিয়েছিল তা পালন করবার চেষ্টা করেছে এবং শতকরা ৮০ ভাগ লোক এর দ্বারা উপকার পেয়েছে। যার ফলশ্রুতি হিসাবে গ্রামবাংলায় ক্ষেতমজুর, গরীব কৃষক, নিম্ন-মধ্যবিত্ত মানুষ তাদের সকলের সারা বছরে কাজের দিনের সংখ্যা বৃদ্ধি পেয়েছে। আগে ক্ষেতমজুরদের কি অবস্থা ছিল। গত ৫ বছর ধরে তাদের কাজের জন্য চেষ্টা করা হয়েছে। তার ফলশ্রুতি হিসাবে তাদের মধ্যে অনেক ভরসা এসেছে। তাদের অধিক সংখ্যায় কাজ বেড়ে গেছে। তারা অন্ততঃ আগে যা কাজ পেত এখন তারা আরো অনেক বেশী কাজ পাচ্ছে। তারা আগে মহাজনদের হাতে শোষিত হ'ত, এখন তারা অর্ধেকটা রেহাই পেয়েছে। তার ফলশ্রুতি হিসাবে গরীব মানুষ এবং ক্ষেতমজুরদের মধ্যে অনেকটা আত্মবিশ্বাস ফিরে এসেছে। তারা আগের তুলনায় অনেক বেশী জেগে উঠেছে। আগের পরিবেশের অনেক পরিবর্তন ঘটেছে। আমরা লক্ষ্য করছি যে, তাদের মধ্যে মর্যাদাবোধ ফিরে আসার জন্য তার ভিত্তিতে গ্রামের উন্নতির জন্য, সমাজের উন্নতির জন্য, পরিবর্তন করার জন্য, জমির ব্যাপারে তারা স্বাধীনভাবে চিন্তা করছেন। এটা গ্রামের কিছু জোতদার এবং কায়েমী স্বার্থান্বেষী মানুষের গায়ে কাঁটার আঁচড় লেগেছে। বিরোধীপক্ষের লোকের গায়ে লেগেছে এবং তাদের গায়ে যে আঘাত লেগেছে সেটা তাদের বক্তব্য শুনেই বোঝা যাচ্ছে। কাজেই গত ৫ বছরে এই পশ্চিমবাংলায় যুক্তফ্রণ্ট সরকার যে কাজগুলি করেছে তার ফলশ্রুতি হিসাবে গ্রামে বা এই পশ্চিমবাংলায় অন্তত ৮০ ভাগ মানুষ উপকৃত হয়েছে। এর সুফল আমরা এর মধ্যে দেখতে পাচ্ছি। এই বিষয় নিয়ে যারা চিন্তা করেন তারা যদি দেখেন তাহলে দেখতে পাবেন যে, এই অবস্থার মধ্যে যতটুকু করা সম্ভব ছিল গত ৫ বছরে তা করা হয়েছে। আরো যথাযথ করা যেত যদি সংগঠন ব্যবস্থা এবং প্রশাসনযন্ত্রমধ্যে কিছু করা যেত এবং সব দিক থেকে আমরা যদি সাহায্য এবং সহযোগিতা পেতাম। এর মধ্যে কিছু ত্রুটি-বিচ্যুতি ছিল। তার সঙ্গে সাধারণ মানুষকে সংগঠিত করা এবং অভিজ্ঞতার অভাবের জন্য কাজ কিছুটা কম হয়েছে। কিন্তু সব দিক থেকে চিন্তা করলে দেখা যাবে যে, কাজ অনেক বেশী হয়েছে। গ্রামে পঞ্চায়েত সম্পর্কে বিরোধীদের তরফ থেকে বলা হয়েছে সব ভুল হয়েছে, সব বাজে কাজ হয়েছে, চুরি হয়েছে এই সব। কিছু ত্রুটি-বিচ্যুতি আছে সে কথা আমি অস্বীকার করবো না। কিন্তু এর দ্বারা সমস্ত মানুষ অংশগ্রহণ করবার সুযোগ পেয়েছে। এবং এর পরিচালনার মধ্য দিয়ে একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে, নিজের কাজ নিজে নিজে করা যায়। এই কাঠামো তো কংগ্রেস আমলেও ছিল কিন্তু তারা এর দ্বারা করতে পারেন নি। তারা শুধু টাকা বরাদ্দ করেছেন, কিন্তু সেই টাকা কম খরচ হয়েছে এবং বাকি টাকা দলের লোক কিংবা যারা চেনা লোক তারা পেয়েছে।

[11-10—11-20 a.m.]

এই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে গ্রাম এলাকায় বেশ উন্নতি করেছে এবং এর সঙ্গে ফুড ফর ওয়ার্ক থাকায় কাজের বেশ উন্নতি হচ্ছে। সাধারণ মানুষের সঙ্গে সহযোগিতা করে এবং পরামর্শ করে গ্রাম এলাকায় সমস্ত মানুষকে সংযুক্ত করে কাজ করা হচ্ছে। যার ফলশ্রুতি হিসাবে খানিকটা উন্নতি দেখেছি। ১৯৮০ সালে কেন্দ্রে সরকার পরিবর্তনের ফলে যে সহযোগিতা কেন্দ্রের কাছ থেকে আমাদের পাবার কথা তা পাচ্ছি না। এইজন্য অনেক বাধার সৃষ্টি হচ্ছে। ৫ বছরে বামফ্রণ্ট সরকারের কার্যকরী কোন সহযোগিতা কেন্দ্র থেকে পায়নি এবং সহযোগিতা এই সরকারের অধিকার এবং সেই অধিকার অনুসারেই কেন্দ্র থেকে তা পাবার কথা কিন্তু তা পায়নি। এই সহযোগিতা যদি পেত তাহলে পশ্চিমবঙ্গের আরো অগ্রগতি হোত এবং এই সরকার আরো কাজ করতে পারতো। এর ফলে গ্রামীণ এলাকায় যে ছোট ছোট প্রকল্প করার কথা ছিল তা করতে পারেনি এবং সম্পদ আরো তৈরী করতে পারেনি। এছাড়া পশ্চিমবঙ্গ সরকারকে কাজ করতে গিয়ে অনেক বাধা পেতে হয়েছে যেমন ব্যাঙ্ক থেকে বাধা এসেছে, তার ফলে কার্যকরী টাকা খরচ করতে পারেনি। ব্যাঙ্কের যে কণ্ডিশানে টাকা দেবার কথা ছিল তা যথাযথভাবে অনুমোদিত না হবার জন্য অনেক কাজ বাকী রয়ে গেছে। সাধারণ মানুষের স্বার্থে কাজ করতে গিয়ে প্রশাসনিক দিক থেকে বাধার সৃষ্টি হয়েছে। তাদের নানারকম গাফিলতির ফলে কাজ পেছিয়ে আছে। যেমন বর্গাদার ইত্যাদি ব্যাপার নিয়ে। বর্গাদাররা তাদের নিজেদের জমিতে চাষ করবে এটা হাইকোর্ট থেকে ইনজাংশন করে বলা হয়েছে কিন্তু তা সত্ত্বেও এতে বাধা দেওয়া হয়েছে। কায়েমী স্বার্থের জন্য দলের তরফ থেকে ৩৬ দফা কর্মসূচীর সবটা করতে পারেনি। এমনকি আইনের পথে এবং প্রশাসনিক যন্ত্রের একটা অংশ এতে সাহায্য করেনি। এমনকি কোর্টও বাধা দেবার চেষ্টা করেছে। কিন্তু পশ্চিমবঙ্গ একটি মাত্র প্রদেশ যেখানে বামফ্রণ্ট সরকার সবরকম বাধা-বিপত্তি সত্ত্বেও শোষিত, বঞ্চিত মানুষের জন্য এই ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে থেকেও যে কিছু করতে পেরেছে সেটা প্রশংসার যোগ্য। সারা ভারতবর্ষের এটা একটা কৃতিত্বের পরিচয় দিয়েছে। সেইজন্য শোষিত, বঞ্চিত মানুষ আজকে ঐক্যবদ্ধ হয়ে আমাদের পাশে এসে দাঁড়িয়েছে। এবং আশা করবো এই অবস্থার পরিবর্তন নিশ্চয় আমরা করতে পারবো। এই বলে এই ব্যয় অনুমোদনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশেখ ইমাজুদ্দিন:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, অর্থমন্ত্রী যে দুটি বিল এনেছেন তার উপর আমি কিছু আলোচনা করবো। সরকারপক্ষের সদস্যরা এই অধিবেশনে খুব জোরের সঙ্গে বলেছেন যে, গত ৫ বছরে আমরা অনেক কিছু পরিবর্তন করেছি এবং আমাদের পক্ষ থেকে তার বিরোধিতা করা হচ্ছে। আমি বলবো কিছু কিছু পরিবর্তন করা হয়েছে যা এ বিষয়ে আমি ২/১ টি উদাহরণ দেবো। পূর্বে ডাকাতি হোত রাত্রিবেলা, আর এখন তা হচ্ছে দিনের বেলায়। এটা কি পরিবর্তন নয়? ডাকাতরা আগে না ঘুমিয়ে রাত্রিবেলা ডাকাতি করতো, এখন প্রকাশ্য দিবালোকে ডাকাতি করছে। নিশ্চয় এটা একটা পরিবর্তন। আর একটা পরিবর্তন হচ্ছে আগে কোন অপরাধী অপরাধ করলে তাকে থানায় নিয়ে যাওয়া হোত, তারপর সেখান থেকে কোর্টে নিয়ে গিয়ে তার বিচার হোত। কিন্তু এখন থানার অফিসার তাকে থানায় নিয়ে পিটিয়ে শেষ করে দিচ্ছে। এটা নিশ্চয় একটা পরিবর্তন।

ফলে আগামী কয়েক বছরের মধ্যে দেখা যাবে বিচারালয় উঠে যাবে এবং থানায় অপরাধীদের পিটিয়ে মারা হবে। তারপর গ্রামে গেলে দেখবেন সি পি এমের ক্যাডার যারা, পঞ্চায়েতের মেম্বার যারা তারা এখন পুরানো সাইকেলের বদলে চকচকে মোটর সাইকেলে করে ঘুরে বেড়াচ্ছে। এটা একটা পরিবর্তন নিশ্চয় হয়েছে। হরিহরপাড়া পঞ্চায়েত সমিতির একজন মেম্বার, যিনি আমার এক আত্মীয়, অন্য পার্টি করেন, আগে খেটে খেতেন এখন আর খেটে খান না। সকালবেলা ডিম, টোষ্ট খেয়ে মাছ কিনে দিয়ে চলে যান এবং চাঁদা তুলে সারা-দিন বেড়ান। এবার আইন-শৃংখলার প্রশ্নে ২/১টি কথা বলবো। এ নিয়ে কথা বললে তাঁরা চেঁচামেচি করেন। কিন্তু তাঁরাই বলছেন আমার এলাকায় ডাকাতি হচ্ছে। মুর্শিদাবাদ এলাকার এম এল এ শ্রীমতী ছায়া ঘোষ আজিমগঞ্জের হোলসেলারের কালোবাজারী সম্বন্ধে বলেছেন। কোলকাতার নিকটবর্তী উল্টাডাঙ্গায় সমাজবিরোধীদের অত্যাচারের কথা আপনাদের দলের বিমল চক্রবর্তী বললেন। আপনারা বলছেন এসমা প্রয়োগ করবেন না। আপনাদের তা প্রয়োগ করার দরকার হবে না, কেন থানার ওসিকে আপনারা বলেই দিয়েছেন পিটিয়ে মেরে দেবে। অর্থাৎ বিচারের সুবিধা আপনারা তাকে দেবেন না। গোয়েন্দা দিয়ে দেখুন থানার ওসিদের সঙ্গে ডাকাতদের যোগ আছে এবং থানা থেকে রাইফেল নিয়েই তারা ডাকাতি করছে।

[11-20—11-30 a m.]

পঞ্চায়েতের দুর্নীতির কথা বললে আপনারা চটে যান, আমার কাছে প্রমাণ আছে আমি দেখেছি যে, পঞ্চায়েতের প্রধান আপনাদের আন্দোলনের মিছিলে লোক নিয়ে যাওয়ার জন্য ১০/১৫ টাকা করে দিয়েছে। এখন আপনাদের মিছিল করতে গেলে লোক হয় না কেন—কারণ, পঞ্চায়েতের আর টাকা নেই। এইভাবে লোককে বিভ্রান্ত করে বেশীদিন চলবে না। আপনারা বলেন পশ্চিমবঙ্গকে বাঁচাব, গ্রামবাংলাকে বাঁচাব, কিন্তু গ্রামবাংলার খবর রাখেন কি? আমি গ্রামে গ্রামে ঘুরি, গ্রামবাংলার দু'-একটা কথা বলি। একদিন একটা দোকানে বসে আছি দেখি একজন সামান্য দিনমজুর এসে বলল যে, আমাকে এক কিলো চাল দিন, দোকানী দাম বলতে সে বলল যে, আমাকে দুশো গ্রাম কম চাল দিন, আমার কাছে টাকা নেই। গ্রামের মানুষের অবস্থা কি পর্যায়ে নেমে গেছে সেদিকে আপনাদের লক্ষ্য নেই, আপনারা শুধু স্বপ্নলোকে বিচরণ করছেন, ভাবছেন গ্রামের লোকের অবস্থা ভাল হয়ে গেছে। এটা সম্পূর্ণ অসত্য। আপনারা বেকার সমস্যা সমাধান করতে পারেন নি। সামান্য ৫০ টাকা দিয়ে এই ১/১½ লক্ষ বেকারকে বেশীদিন ঠেকিয়ে রাখতে পারবেন না, তারা আপনাদের সম্পূর্ণ বিরোধী, এই সরকারের কখন পতন ঘটবে সেইদিকে তারা তাকিয়ে আছে। আপনাদের আর সেই জনপ্রিয়তা নেই। আপনারা বাস্তব নিয়ে সবকিছু দেখার চেষ্টা করুন। এই প্রথম আপনারা ক্ষমতায় এসেছেন, এসে ৫ বছর ছিলেন, লোকে আপনাদের কাছে অনেক কিছু আশা করেছিল। কিন্তু লোকে আজ সম্পূর্ণ হতাশাগ্রস্ত, লোকে আপনাদের সম্পূর্ণ বিরোধী হয়ে গেছে। আমরা ভোটার লিস্টের কারচুপির কথা যখন বলি তখন আপনারা সকলে বলেন যে সম্পূর্ণ অসত্য কথা বলছি। আমাদের মুর্শিদাবাদ জেলার মস্তারপুর গ্রামে যিনি ভোটার গণনা করেছেন তিনি যে স্লিপ দিয়েছেন তাতে দেখা গেছে যে পরিবারে ৭ জন ভোটারের ফ্যামিলি স্লিপে নাম আছে সেখানে ভোটার লিস্টে দেখা

গেল ৭ জনের জায়গায় ৫ জনের নাম আছে। কোন কোন পরিবারে ফ্যামিলি স্লিপে ৫ জনের নাম ছিল নাম ভোটার লিস্টে উঠে গেছে। তারা বাড়ীতে বসে স্লিপ কেটে ইচ্ছামত নাম ভোটার লিস্টে তুলেছেন। এইভাবে ভোটার লিস্ট করা হয়েছে। অনেক ভুয়া ভোটার আছে। সুপ্রীম কোর্টে এই ব্যাপারটা বিচারাধীন বলে আমি বেশী কিছু বলছি না। গতকাল অশোক মিত্র মহাশয় সম্পদ সংগ্রহের ব্যাপারে বললেন যে, আমাদের সম্পদ সংগ্রহের সুযোগ বেশি নেই। উনি বললেন ১৯টা আইটেমে সম্পদ সংগ্রহে রাজ্যের ক্ষমতা। ভাল কথা। গত নির্বাচনে আপনারা ৩৬ দফা কর্মসূচী দিয়েছেন, এবারে শুনছি ৪৬ দফা কর্মসূচী দেবেন। আপনাদের কর্মসূচীর আইটেম বেড়ে যাচ্ছে অথচ সম্পদ সংগ্রহের আইটেম কমছে, এর অর্থ আমি ঠিক বুঝতে পারছি না।

আমি বলছি আপনারা মানুষকে এই ধরনের মিথ্যা কথা বলবেন না। আপনারা এই চার বছর ধরেই বলছেন ইন্দিরা গান্ধী আমাদের কিছু দিচ্ছে না, সেজন্যই আমরা কিছু করতে পারছি না। একথা বলার জন্য আপনাদের যে কি ক্ষতি হচ্ছে, সেকথা আপনারা বুঝতে পারছেন না। তারপর আপনারা প্রায়ই বলেন আমাদের ক্ষমতা সীমিত। আগামী নির্বাচনের সময় আপনারা যখন জনগণের কাছে যাবেন, তখন জনগণ আপনাদের বলবে, আপনাদের ক্ষমতা যখন সীমিত তখন আপনাদের কি করে ভোট দেব? কাজেই এসব কথা ছেড়ে দিয়ে বাস্তবে আসুন। তারপর আপনারা আপনাদের শিক্ষানীতি নিয়ে খুব দম্ভ করেন। কিন্তু গত বৃহস্পতিবার ক্যালকাটা ইউনিভার্সিটি টিচার্স এ্যাসোসিয়েশনের যে ভোট হল, তাতে দেখলাম আপনাদের শিক্ষানীতির যারা বিরোধী, তারা দশজন জয়যুক্ত হয়েছে। যাই হোক আমরা দেখছি গ্রামের সাধারণ মানুষ বলছে পশ্চিমবাংলা থেকে বামফ্রণ্ট সরকার হঠ। আপনারা যে এ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনীহারকুমার বসু :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় ভোট অন এ্যাকাউণ্ট এবং এ্যাপ্রোপ্রিয়েশন বিল যা উপস্থাপিত করেছেন, আমি তাকে সমর্থন করছি। স্যার, এ কদিন ধরে এই সভায় ভোট অন এ্যাকাউণ্টসের উপরে আলোচনা হয়েছে এবং বিরোধীপক্ষ থেকে বহু কথা বলা হয়েছে। মৌলিক দিক থেকে একটা বাজেটকে যেভাবে বিচার করা হয়, আমার মনে হয়, সেদিক থেকে বিরোধীপক্ষ ব্যর্থ হয়েছে। বাজেট শুধু আয়-ব্যয়ের হিসাব নয়, বাজেট হচ্ছে একটা সরকারের শ্রেণীচরিত্রের প্রতিফলন। ভারতবর্ষ একটা পুঁজিবাদী দেশ এবং তার একটা অঙ্গরাজ্য হিসাবে পশ্চিমবাংলার মৌলিক কাঠামোর পরিবর্তন আমরা করতে পারব না। তাই বামফ্রণ্ট সরকার বলেছেন যে, দেশের মানুষের কল্যাণ করবার জন্য তাদের স্বার্থে কিছু কিছু কর্মসূচী আমরা গ্রহণ করেছি। সেই কর্মসূচীর সফল প্রয়োগ হয়েছে কি না, সেই দৃষ্টিকোণ থেকে বাজেটকে বিচার করতে হবে। স্যার, এই সভায় বিরোধীপক্ষের তরফ থেকে অনেক বিষয়বস্তুর অবতারণা করা হয়েছে, তাঁরা আইন-শৃংখলার কথাও বলেছেন। আমি দেখলাম তাদের বেশীরভাগ আলোচনাই নেতিবাচক এবং এই আলোচনায় কোন গঠনমূলক ভূমিকা নেই বললেই হয়। তাঁরা আমাদের রাজ্যের পাটশিল্পের কথা বলেছেন, শিল্প রুগ্ন হয়েছে একথাও বলেছেন।

[11-30—11-40 a.m.]

এখানে আইন-শৃংখলা সম্বন্ধে বহু আলোচনা হয়েছে এবং অপরাপর বিষয়েও বহু আলোচনা হয়েছে। পাটশিল্পের রুগ্নতা সম্পর্কে আমি দু'-চারটি কথা আপনার মাধ্যমে বলতে চাই এই সভার সামনে। পাটশিল্পে যে সঙ্কট চলেছে এটা শুধু পশ্চিমবঙ্গের সঙ্কট নয়, এটা একটা জাতীয় সঙ্কট। কারণ পাটশিল্প থেকে আমাদের দেশে প্রতি বছর ৪০০ কোটি টাকা আমরা বিদেশী মুদ্রা অর্জন করি। লক্ষ লক্ষ কৃষক যারা পাট উৎপাদন করে এবং শ্রমিক যারা এই পাটশিল্পের সঙ্গে যুক্ত তাদের ভবিষ্যৎ এই পাটশিল্পের উপর নির্ভর করে। আমাদের দেশে ৭৪টি পাটশিল্প আছে এবং এর সঙ্গে দু' লক্ষের অধিক শ্রমিক যুক্ত রয়েছে। আর এই সমস্ত শ্রমিকরা শুধু পশ্চিমবঙ্গেরই নয়। শ্রমিকদের মধ্যে ২২'৮৬ শতাংশ হচ্ছে পশ্চিমবঙ্গের, অপর পক্ষে বিহারের হচ্ছে ৪০'৮৭ শতাংশ, উত্তরবঙ্গের ২৪'৪০ শতাংশ এবং উড়িষ্যার হচ্ছে ৬'২৫ শতাংশ। সুতরাং এই পাটশিল্পের সঙ্কটের জন্য শুধু পশ্চিমবঙ্গের অধিবাসী শ্রমিকই নয় অপরাপর রাজ্যের শ্রমিকদেরও সঙ্কট। সুতরাং এটা একটা জাতীয় সঙ্কট। এই দৃষ্টিভঙ্গী থেকেই আমরা পাটশিল্পকে দেখি। আমরা বারবার দাবী করেছি যে কেন্দ্রীয় সরকার এই শিল্পের ব্যাপারে হস্তক্ষেপ করুন এবং যাতে এই শিল্প সুষ্ঠুভাবে চলতে পারে, পরিচালিত হতে পারে তার জন্য কেন্দ্র কার্যকরী ব্যবস্থা করুন। স্যার, আমাদের রাজ্যের চটকলের মালিকরা অত্যন্ত সুপরিকল্পিতভাবে চটকলকে দুর্বল করে দিচ্ছে। তারা চটকল থেকে কোটি কোটি টাকা মুনাফা লুটছে এবং সেই মুনাফা তারা এই রাজ্যের চটকলে খাটায় না, তারা নামে-বেনামে এই রাজ্যের বাইরে অন্যান্য শিল্পে এই মুনাফা নিয়োগ করছে। কেন্দ্রীয় সরকার এই পাট তৈরী করার জন্য ২০০ কোটি টাকা অনুদান দিচ্ছেন, কিন্তু দেখা যাচ্ছে এই টাকা ঠিকমত ব্যয়িত হচ্ছে না, এরা পাট সরকারী নির্ধারিত দামের চেয়ে কম দামে কেনে, অপর পক্ষে নির্ধারিত দামের কম দামে কেনায় ভূরি ভূরি কালো টাকা তৈরী করে। একেই তো চটকলগুলিকে রেনোভেশন করার জন্য কেন্দ্রীয় সরকার অনুদান দিচ্ছে তা কিভাবে ব্যয়িত হচ্ছে, যথাযথ ব্যয়িত হচ্ছে কিনা তা দেখা হয় না এবং এই টাকার হিসাব-নিকাশও কেউ রাখে না। এই পরিস্থিতিতে যা একমাত্র সমাধান চটকলকে জাতীয়করণ, সেটা চেয়েছিলাম, বহুবার এ-সম্বন্ধে দাবীও করেছি, এই বিধানসভা থেকে সর্বসম্মতিক্রমে প্রস্তাব গ্রহণও করা হয়েছিল যে এই চটকলগুলিকে অবিলম্বে জাতীয়করণ করা উচিত, তাহলেই এই পাটশিল্পের সঙ্গে যুক্ত লক্ষ লক্ষ চাষী, শ্রমিক বাঁচতে পারে। কিন্তু কেন্দ্রীয় সরকারের দৃষ্টি সেদিকে নাই। শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছেন—সুনীতিবাবু নেই, (এ ভয়েস: জয়নাল সাহেব তো রয়েছেন) জয়নাল সাহেবকে বললে কি হবে? তাহলে শুনুন তিনি, ইন্দিরা গান্ধী বলেছেন এই বছর হচ্ছে উৎপাদনের বছর, অতীতে তিনি তো গরীবী হঠাও ইত্যাদি নানা শ্লোগান তুলেছেন, এবারের শ্লোগান হচ্ছে শ্রমেব জয়তে, কিন্তু মালিকরা এই সবের ধার ধারছে না।

তারা উৎপাদনের ধার ধারছে না। এবং এই অনুদান নিয়ে তারা কোটি কোটি টাকা অন্য শিল্পে লাগাচ্ছে এবং এই শিল্পে একটা সঙ্কট সৃষ্টি করেছে। এদিকে কেন্দ্রীয় সরকারের কোন দৃষ্টি নেই। শ্রীমতী ইন্দিরা গান্ধীর যে সুর সেটা অসারে দাঁড়িয়েছে। তাঁরা বলেন শিল্পের উন্নতির কথা। একটু বিচার-বিবেচনা করে দেখুন। পুঁজিপতি আজকে সঙ্কটে সঙ্কটে জর্জরিত এবং এই পুঁজিবাদ লগ্নীর এই অবস্থায় শিল্পে সঙ্কট স্বাভাবিক ঘটনা। আবার শুনুন

এই পশ্চিমবাংলা বাদে অন্য সমস্ত রাষ্ট্রে যেসব শিল্প আছে তার সংখ্যা হচ্ছে ২ লক্ষ ২৩টি এবং এতে ১০ হাজার ৬৩ কোটি টাকা আবদ্ধ। শিল্প কেন রুগ্ন হয়? ২ লক্ষ ৬৩ হাজার টাকা লগ্নি করেও যেখানে শিল্প রুগ্ন হয়, তখন বড় বড় যেসব শিল্পপতি আছে, কিন্তু তাদের শিল্প রুগ্ন হচ্ছে না। কারণ হচ্ছে পুঁজিবাদী ব্যবস্থা। তাদের কাঁচামালের উপর অবাধ আধিপত্য। তাঁরা ব্যাঙ্ক থেকে, সরকারী সংস্থা থেকে প্রচুর টাকা পাচ্ছেন এবং তার সাথে সাথে তাঁদের কালো টাকা সুদসমেত শাদা করে দিয়েছেন বণ্ড দিয়ে। বণ্ডের ফুলের মালা দিয়ে আপনারা কালোবাজারীদের সহযোগিতা করছেন। আপনারা একটা নতুন নজীর সৃষ্টি করেছেন। আজকে এই সভায় আলোচনা হওয়া উচিত বলে আমি আলোচনা করলাম। আমাদের সীমাবদ্ধ ক্ষমতার ব্যাপারে আমরা সচেতন এবং সেই কথা ভেবে বামফ্রণ্ট সীমাবদ্ধ কর্মসূচী গ্রহণ করেছেন যার মূল কথা হোল এ দিয়ে আমরা গরীবদের কল্যাণ করতে পারি কিনা এবং এটা যথাযথ হয়েছে বলে আমি মনে করি। আজকে অর্থমন্ত্রী মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি তা সম্পূর্ণরূপে সমর্থন করি এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে এপ্রোপ্রিয়েসন বিল এবং ভোট অন এ্যাকাউণ্টস পেশ করেছেন আমি তার উপর কয়েকটি কথা বলতে চাই। আমি দেখি প্রত্যেক বারে যে বাজেট আসে সেই বাজেটের বরাদ্দকৃত অর্থের পরিমাণ বাড়তে থাকে এবং ঘাটতিও থাকে। বাজেটে যে টাকা নির্ধারণ করা হয়, সেই টাকার তুলনায় কি কাজ হচ্ছে সেটা বিচার করে দেখা দরকার। এই যে বিপুল অর্থ কিভাবে ব্যয় হচ্ছে এবং প্রশাসন সেগুলি কিভাবে কার্যকরী করছে সেটা বিচার করা দরকার। আজকে দেখি একটা বিরাট অংশ প্রশাসন খাতে ব্যয় করা হয়। এই প্রশাসনিক ব্যয় করে দেখতে হবে যে কাজ করা দরকার সেগুলি হচ্ছে কিনা এবং সেই কাজগুলির মধ্য দিয়ে জনসাধারণের কতখানি উপকার হচ্ছে। প্রশাসন কতখানি সে ব্যাপারে সজাগ এবং সচেতন এবং যখন কিছু ঘটে প্রশাসন দরদের সঙ্গে নিষ্ঠার সঙ্গে সেই কাজ করে কিনা।

[11-40—11-50 a.m.]

তারই ভিত্তিতে আমরা বিচার করি। কিন্তু আমরা দেখছি এখানে বামফ্রণ্ট সরকারের আমলে তাঁরা যে প্রশাসনকে দুর্নীতিমুক্ত করার কথা বলেছিলেন---এই গত ৫ বছর ধরে সেই প্রশাসন যথাযথভাবে দুর্নীতিমুক্ত বা প্রশাসন জনমুখী প্রশাসন হয়েছে কিনা বা জনসাধারণের জন্য কতটা নিষ্ঠা এবং সততার সঙ্গে কাজ করতে পেরেছেন, এটা যদি আমরা দেখি তাহলে আমরা দেখব গত ৫ বছরের ইতিহাসে দুর্নীতিমুক্ত হয়নি। বরং আরও দুর্নীতিগ্রস্ত হয়ে উঠেছে। গ্রামে জে এল আর ও, বি ডি ও অফিসে আমরা দেখি এবং বিভিন্ন সাবডিভিশন, জেলা অফিসে সর্বত্রই একই চিত্র আমরা লক্ষ্য করি। যখন জনসাধারণ তাদের একটা কাজ নিয়ে আসে সেই সমস্ত দপ্তরে দপ্তরে, তখন দেখা যায় সেই অফিসের প্রশাসনে যাঁরা আছেন তাঁরা সেই কাজগুলো ঠিক যথাযথভাবে করেন না এবং ঘুষ তো আছেই। আজকের দিনে ঘুষটা অন্ধকারের ব্যাপার নয়, প্রকাশ্য দিনের আলোর মত সর্বস্তরে ঘুষ চলছে। আপনারা অনেকেই বলছেন যে দুর্নীতিমুক্ত প্রশাসন হয়ে গেছে কিন্তু আপনারা অনেকেই জানেন যে বাস্তবে তা নয় এবং প্রশাসন যে কতখানি উদাসীনভাবে চলে তার একটা নমুনা আপনাদের দিচ্ছি। আপনারা

জানেন গত ১০ই ডিসেম্বর যে প্রলয়ঙ্কর ঘূর্ণীঝড় এবং নদীর জলোচ্ছ্বাস হলো, আবহাওয়া দপ্তর থেকে এটা পূর্বাহ্নেই জানিয়ে দেওয়া হয়েছিল বারে বারে। কিন্তু প্রশাসনের পক্ষ থেকে যদি এই আবহাওয়া বার্তাকে ঠিকমত জনসাধারণের কাছে পৌঁছে দেওয়া হোতো বা সেই সম্পর্কে সতর্কতা অবলম্বন করা হোতো তাহলে এই যে বিপুল ক্ষয়ক্ষতি হল, এটা হতো না। প্রাকৃতিক দুর্যোগ এড়ানো যেত না ঠিক কথা, কিন্তু আগে থেকে সতর্ক হলে অনেক ধনসম্পদ, মানুষের জীবন নষ্ট হতো না, তাহলে এই যে বিপর্যয় এই বিপর্যয়ে প্রশাসনের উদাসীনতাই একমাত্র দায়ী। প্রশাসনকে আপনারা সেইভাবে ব্যবহার করতে পারেন নি। কারণ এই অভিজ্ঞতা বামফ্রণ্ট সরকারের আগেই ছিল কারণ আগে যে বিধ্বংসী বন্যা ঘটে গিয়েছিল তা থেকে শিক্ষা নিয়ে---এবারে যে কাণ্ডটা হলো, সেই ক্ষেত্রে আমরা একই জিনিস দেখলাম---সেই শিক্ষা তাঁরা গ্রহণ করেন নি। অপরদিকে সুন্দরবনের বিরাট নদীবাঁধ যেগুলো রয়েছে সেই-গুলো প্রলয়ঙ্কর বন্যায় একেবারে ধুয়ে-মুছে গেছে। বিরাট ক্ষয়ক্ষতি হয়েছে। দীর্ঘদিন ধরে সুন্দরবনের এই নদীবাঁধগুলো মেরামত হয়নি। কংগ্রেস সরকারের আমলে যেরকমভাবে উপেক্ষিত হয়ে এসেছে, বামফ্রণ্ট সরকার সেইভাবে মেরামতের কাজ করেন নি। ঠিকমত মেরামত হলে এবারের বন্যা অনেকাংশে ঠেকানো যেত। এই ক্ষেত্রে প্রশাসনিক ব্যর্থতাই এক-মাত্র দায়ী কারণ আমি জানি এবং আপনারাও জানেন যে নদীবাঁধগুলোকে ঠিকভাবে সুরক্ষিত করা হয়নি। যাই হোক এই ক্ষেত্রে পুলিশের ভূমিকা আমরা কি দেখেছি, যে পুলিশের জন্য বছরের পর বছর বিরাট ব্যয় নির্ধারণ করা হচ্ছে, নানারকম সুযোগ-সুবিধা দেওয়া হচ্ছে, আমরা এর সমালোচনা করলে আপনাদের তরফ থেকে বলা হয় যে ওরা তো সাধারণ ঘরের লোক, পুলিশের একাংশ গরীব মানুষ। একাংশ তারা বড়লোক, চক্রান্তকারী জোতদারদের সাহায্য করে, এইভাবে আর্গুমেণ্ট করেন। সেই পুলিশের ভূমিকা আমরা কি দেখেছি? আমি নিজে কুলতলী থানা এলাকায় দেখেছি, একটা লঞ্চ নদীর মধ্যে রয়েছে, বন্যার সময় মানুষরা যখন আর্তনাদ করছে, পালাচ্ছে তখন পুলিশ সেই লঞ্চের দোতলার ওপর উঠে বসে আছে কিন্তু লঞ্চে করে পার করে দেবার কোন ব্যবস্থা করেন নি। এই অবস্থা আমি দেখেছি।

এই হচ্ছে পুলিশের ভূমিকা এবং আজকের দিনে পুলিশ ঘুষ ছাড়া গ্রামের সাধারণ মানুষের ডাইরি পর্যন্ত করতে চায় না। সাধারণ মানুষকে ঘণ্টার পর ঘণ্টা বসিয়ে রাখে, টাকা না দিলে ডাইরি হয় না। গ্রামে-গঞ্জে একটি প্রবাদ চালু হয়ে গেছে থানায় গেলেই একটি কথা জিজ্ঞাসা করে, কাঁচা ডাইরি না পাকা ডাইরি হবে---৫ টাকা দিলে কাঁচা ডাইরি, ১০ টাকা দিলে পাকা ডাইরি হবে। আপনারা স্বীকার করুন আর নাই করুন গ্রামের সাধারণ মানুষের হয়ে যাঁরা কাজ করেন, আপনাদের সদস্যদেরও এই অভিজ্ঞতা আছে। অথচ আমরা দেখতে পাচ্ছি পুলিশ খাতে দিনের পর দিন ব্যয় বাড়ানো হচ্ছে। প্রত্যেক দিন আমরা কাগজ খুললেই দেখতে পাই চুরি, ডাকাতি বেড়েই চলেছে। অন্য রাজ্যের সঙ্গে আইন-শৃংখলার অবস্থা তুলনা করছেন। এখনকার ঘটনার পুরো উল্লেখ করছেন না। এই বিধ্বংসী বন্যার পরে দেখলাম জলের তীব্র সঙ্কট। সরকার থেকে টিউবওয়েলের বরাদ্দ করা হয়েছে। ৪/৫টি ব্লকের টিউবওয়েল পোঁতার ব্যবস্থা বড় বড় কণ্ট্রাক্টরদের উপর ভার দেওয়া হয়েছে। এক একটি ব্লকে ২৫/৩০টি টিউবওয়েল পোঁতার দায়িত্ব দেওয়া হয়েছে। ছোট ছোট কণ্ট্রাক্টররা দ্রুততার সঙ্গে বসাচ্ছিল, লোকের সুবিধা হচ্ছিল, তাড়াতাড়ি জল পাচ্ছিল, তাদের না দিয়ে বড় বড় কণ্ট্রাক্টরদেরই দেওয়া হচ্ছে। জেলাশাসকের সামনে যখন এই বিষয়ে সমালোচনা হয়েছিল

তখন ক্ষুদিরামবাবুও উপস্থিত ছিলেন। নোনা জল জমে থাকার ফলে চারিদিক দুর্গন্ধে ভরে গেল। গরু-বাছুর, মানুষ জল খেতে পারছে না। নানারকম রোগ দেখা দিতে শুরু করল। স্বাস্থ্যরক্ষার কোনরকম ব্যবস্থাই দেখা গেল না। কোনরকম ইনজেকসানের ব্যবস্থা নেই। বসন্ত রোগ হচ্ছে, পেটের অসুখ হচ্ছে, কলেরা হচ্ছে। বিভিন্ন জায়গায় স্বাস্থ্যদপ্তরের কর্মচারীদের, ডাক্তারদের পাঠানো হয়েছে, আমরা দেখেছি। সরকারের কাজের চেয়ে প্রচারটাই বেশী। গাড়ী ছুটছে, লঞ্চে অফিসার ছুটছে, অথচ লোকদের বাঁচাবার জন্য যাচ্ছে না। ডাক্তাররা বলছে ওষুধ নেই, ইনজেকসান দেওয়ার কিছুই নেই। প্রশাসনের এই অবস্থা কিন্তু আমরা দেখতে পাচ্ছি বছরের পর বছর ব্যয়-বরাদ্দ বাড়ানো হচ্ছে। প্রশাসন সম্পূর্ণ উদাসীন-ভাবে কাজ করছে। আমি একটি কাজের নমুনা তুলে ধরে আমার বক্তব্য শেষ করব। আপনারা হয়ত অনেকেই জানেন ২৪-পরগনার জয়নগর ১নং ব্লকে ৮১ হাজার টাকার চেক তুলে নিয়ে উধাও হয়েছে। বি ডি ও-র হেডক্লার্ক এবং ক্যাশিয়ার চেক মিল করতে গিয়ে দেখল ৮১ হাজার টাকার চেক কাউণ্টার ফয়েলসহ উধাও হয়ে গেছে। কি করে সম্ভব? ঐ ক্যাশিয়ার কো-অর্ডিনেশন কমিটির নেতা হয়ে বসে আছেন। বহু জায়গায় দুর্নীতিতে ভরে গেছে। অন্যান্য ব্লকেও এইরকম অবস্থা চলছে। পুলিশ ডাকাতি, রাহাজানি ক্ষেত্রে যতটা না তৎপর তার থেকে অন্য কাজে বেশী তৎপর। বাসন্তী থানার পার্বতীপুর গ্রামের ৩০০ জন লোক বন্যার জলে ডুবে মরল। ৪ দিন পরে ঐসব মৃতদেহ চারিদিকে আটকে থাকতে দেখা গেল এবং পুলিশ উপস্থিত থাকা সত্ত্বেও মৃতদেহ কম করে দেখানো হল এবং বহু মৃতদেহ মাটিতে পুঁতে ফেলা হল। এই ঘটনা আমরা বারেবারে প্রশাসন কর্তৃপক্ষ এবং মন্ত্রীর কাছেও বলেছি তদন্ত করা হোক, কিন্তু কিছুই হয়নি। একদিকে প্রশাসনে এই জিনিস চলছে, আর অন্যদিকে নানা কারণ দেখিয়ে ব্যয়-বরাদ্দ বাড়ানো হচ্ছে। যে প্রশাসনের জন্য এত টাকা বরাদ্দ করা হচ্ছে সেই প্রশাসন কিন্তু জনসাধারণের কাজ নিষ্ঠা ও সততার সঙ্গে করছে না। আজকের দিনে প্রশাসন একেবারে দুর্নীতিগ্রস্ত হয়ে পড়েছে। এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার:** শ্রীবিশ্বনাথ মুখার্জী।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস:** আপনি যখনই চেয়ারে বসেন তখনই আমার সিরিয়াল নিয়ে গোলমাল করেন। আপনি চেয়ারে থাকলেই এইরকম হয়।

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যের যদি আপত্তি থাকে তাহলে আমি বলতে চাই না।

**মিঃ ডেপুটি স্পীকার:** আপনি বলুন, আমি আপনাকে ডেকেছি।

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** আমি তার জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি এবং আমার বলবার অধিকার আমি ত্যাগ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার:** মি: মুখার্জী, আমি আপনার নাম ডেকেছি, আপনি বলুন, জয়ন্তবাবুর নাম তো আমি ডাকিনি।

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** তার জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি এবং আমার বলবার অধিকার ত্যাগ করছি।

[11-50—12 noon]

**শ্রীহরিপদ ভারতী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঘটনাটি কি ঘটলো বুঝতে পারলাম না। মাননীয় সদস্যকে আপনি ডেকেছেন, তিনি বক্তৃতা করতে উঠেছেন, অকস্মাৎ এইভাবে তাঁকে বসে পড়তে হল এমন একটি অবস্থায় যে অবস্থায় তাঁর ব্যক্তিমর্যাদা ক্ষুণ্ণ হল। এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা।

**মিঃ ডেপুটি স্পীকার :** ব্যাপারটা হচ্ছে আমার কাছে যে অর্ডারে নামগুলি আছে সেই অর্ডারে বিশ্বনাথবাবুর নাম ৯নং-এ আছে। যেহেতু ওঁর শরীর খারাপ এবং তিনি একজন সিনিয়ার মেম্বার, নিজের অসুবিধার কথা আমাকে বলেছেন সেইহেতু আমি আউট অব টার্ণ ওঁর নামটা ডেকেছি। এ রকম আমি প্রায়ই করি, এটা নতুন কোন ব্যাপার নয়। এটা ডিসক্রিশান অব দি চেয়ার---কার নাম আগে ডাকা হবে কার নাম পরে ডাকা হবে সেটা চেয়ারই ঠিক করবেন। এ্যাজ এ ম্যাটার অব রাইট বলে কেউ এটা ক্লেম করতে পারেন না যে এখনই আমি বলব। চেয়ারে যিনি আছেন তিনি যাঁকে ডাকবেন তখন তিনি বলবেন। ঐ পাওয়ারটা এক্সারসাইজ করে আমি বিশ্বনাথবাবুর নাম ডেকেছি। বিশ্বনাথবাবু আপনি বলুন।

**শ্রীবিশ্বনাথ মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই অধিবেশনে এখনও পর্যন্ত কিছু বলিনি। আমি প্রথমেই মাননীয় অর্থমন্ত্রী কর্তৃক উত্থাপিত যে এ্যাপ্রোপ্রিয়েশান বিল তা সমর্থন করছি এবং তা করে পশ্চিমবাংলার অর্থনীতির একটি দিকের প্রতি এই সভার ও সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হ'ল, আমাদের রাজ্যে যে ব্যক্তিগত মালিকানাধীনে বিরাট শিল্প রয়েছে সেটি। আমাদের রাজ্যের বড় শিল্পের মালিকরা একচেটিয়া মালিক, খুব বড় মালিক, তারাই পশ্চিমবাংলার শিল্পগুলি দখল করে আছে। তাদের স্বার্থ হচ্ছে কি করে মুনাফা বাড়ানো যায়, এর জন্য তাঁরা সব কিছু করছেন। মাননীয় সদস্য নীহার বসু মহাশয় একটি দিকের প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন, সে বিষয়ে আমিও কয়েকটি কথা বলব। এখন আমাদের এই রাজ্যে বামফ্রণ্ট সরকার থাকা সত্ত্বেও বা থাকার জন্য এই মালিকরা শ্রমিকদের উপর একটা প্রচণ্ড আক্রমণ চালাচ্ছে---অফেনসিভ। খুব হৈচৈ কাগজে করা হচ্ছে এবং মালিকরাও খুব হৈচৈ করছেন এই বলে যে এখানে শিল্পের অবস্থা খারাপ তার কারণ শ্রমিক অশান্তি। ১৯৮১ সালের হিসাব এখনও পাইনি, ১৯৮০ সালের হিসাব যা আছে তাতে দেখা যাচ্ছে ১২ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছিল ধর্মঘটের জন্য এবং ৪৮ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছিল লক-আউটের জন্য। আমি যতদূর জানি তাতে বলতে পারি ১৯৮১ সালের অবস্থা খুবই খারাপ। যখন আমরা আলোচনা করছি তখন যে চটশিল্পের কথা নীহারবাবু বললেন সেই শিল্পে ৫০ হাজার শ্রমিক লকড আউট হয়ে আছেন। বিড়লার কেশোরাম কটন মিলে ১০ হাজার শ্রমিক লকড আউট হয়ে আছেন। বিড়লার ওরিয়েণ্ট্যাল ফ্যানে ২ হাজার শ্রমিক লকড আউট হয়ে আছেন, ওরিয়েণ্ট্যাল মেটালে ১½ হাজার শ্রমিক লকড আউট হয়ে আছেন, পিলকিংটনে ১½ হাজার শ্রমিক লকড আউট হয়ে আছেন।

এ্যালয় স্টীলে ১৩শত শ্রমিক লকড আউট হয়ে আছেন। আরো কিছু কিছু শিল্পে লক-আউট চলছে। এক একটা লক-আউট ৮ মাস, ৯ মাস পর্যন্ত চলছে, ২/৩ মাস তো চলছেই। ধরুন, ৭০ হাজারের বেশী শ্রমিক যদি মাসের পর মাস লকড আউট হয়ে থাকে

তাহলে কত উৎপাদন ব্যাহত হয়, কত শ্রমদিবস নষ্ট হয়? সুতরাং একটা অফেনসিভ, একটা মিথ্যার উপর দিয়ে চলছে যে শ্রমিক অশান্তির জন্য এখানে শিল্প নষ্ট হচ্ছে। ক্রমাগত মালিকরা এই জিনিস চালিয়ে যাচ্ছে। মালিকরা কোন কিছু কেয়ার করে না। কেন করে না? দিল্লীর যে গভর্ণমেণ্ট আছে তাঁরা তাঁদের প্রশ্রয় দেন। তারা জানে যে তাদের পিছনে বড় মরুব্বী আছে, তাদের কোন ভয় নেই। তাদের টাকা আছে, মুরুব্বী আছে, সব কিছু আছে সেজন্য তারা আক্রমণ চালিয়ে যাচ্ছে। একটা কথা হচ্ছে যে খুব হৈচৈ হতে পারে যে এখানে চটশিল্প, চা-শিল্প আছে তারা টাকার অভাবে পাচ্ছে না। আমরা জানি যে চটশিল্পে কত মুনাফা হয়, কিভাবে হিসাব কারচুপি করা হয়, কিভাবে এইসব জিনিস গোপন করে রাখা হয়। চটশিল্পের ব্যাপারে নীহারবাবু বলেছেন যে চাষী, শ্রমিক এবং সহকারী শিল্পে যে-সমস্ত শ্রমিক-কর্মচারীরা আছে তা সব মিলে একটা বিপুল সংখ্যা। পশ্চিমবঙ্গের জনসংখ্যার একটা বড় সংখ্যা ⅓ অংশ হবে যারা এই শিল্পের উপর নির্ভরশীল। মালিকরা চায় তারা না খেয়ে থাকুক। আপনারা জানেন পাটচাষীরা সবসময় মার খাচ্ছে কিন্তু এবারের মত কোন সময় মার খায়নি। গভর্ণমেণ্ট যে দাম ধার্য করে দিয়েছে চাষীরা সেই দামও পায়নি, তাদের ঠকানো হয়েছে। আবার পাট কেনার জন্য যে টাকা তাদের ধার দেওয়া হয়েছিল, পশ্চিমবঙ্গ সরকার অনুরোধ করেছিলেন, কেন্দ্রীয় সরকার ১১০ কোটি টাকা তাদের ঋণ দিয়েছিলেন এবং প্রণববাবু এটা স্বীকার করেছেন এবং তার মধ্যে ৫৪ কোটি টাকা অন্য খাতে খরচ করা হয়েছে যেটা সম্পূর্ণ বেআইনী এবং তার জন্য তাদের কোন শাস্তি হয়নি। এইসব জিনিসের জন্য তারা আরো প্রশ্রয় পায়। তারপর চটকল শ্রমিকদের জন্য গ্রেড স্কেলের যে মীমাংসা হয়েছিল সেই মীমাংসা তারা মানছে না। সুপ্রীম কোর্টে গিয়ে তারা হেরে গেছে কিন্তু তবুও তারা মানছে না। ডিয়ারনেসের ব্যাপারে আগে যে চুক্তি হয়েছিল এবারে তারা সেই চুক্তিতে রাজী হয়নি। আগে trade union-এর সঙ্গে যে চুক্তি হয়েছিল সেটাও তারা মানছে না। তারা কোন কিছু মানছে না, এইভাবে চালিয়ে যাচ্ছে। আপনারা জানেন না যে কয়েকটা বড় বড় পরিবার এই চটশিল্পের মালিক---বিড়লা, কানোরিয়া, জালান ইত্যাদি। ৫টি চটকল জাতীয়করণ করা হয়েছে তার একটাও বিড়লা, কানোরিয়া, জালান ইত্যাদির নয়। এদের কারোর গায়ে হাত দিতে পারেনি। তারা খুশীমত কাজ চালিয়ে যাচ্ছে কিন্তু চাষীদের ক্ষতি হচ্ছে। যে দামে পাট কেনা হচ্ছে অন্য দাম লেখা হচ্ছে। এইভাবে প্রচুর টাকা করে নিচ্ছে তাছাড়াও বেআইনীভাবেও নিচ্ছে, গোপনেও নিচ্ছে। শুধু তাই নয়, এরা এস টি সি'র মাধ্যমে এক্সপোর্ট করবে না। তার ফলে আণ্ডার ইনভয়েস করে প্রচুর টাকা লুঠপাট করছে। আমি নীহারবাবুর সঙ্গে এই বিষয়ে সম্পূর্ণ একমত।

[12—12-10 p.m.]

আমাদের দাবী হচ্ছে, চটকল এবং চা-শিল্পকে জাতীয়করণ করা হোক, তা না হলে পশ্চিমবাংলার শিল্পকে বাঁচানো যাবে না? ওরা শিল্পকে ধ্বংস করছে, চাষীকে মারছে, শ্রমিককে মারছে এবং এসব জিনিসে জড়িত হয়ে পড়ছে। চটশিল্পকে জাতীয়করণ করতে যাতে কেন্দ্রীয় সরকারকে বাধ্য করা যায় তার জন্য সারা পশ্চিমবাংলাব্যাপী একটা প্রবল আন্দোলন হওয়া উচিত। আজকে শ্রমিকদের ওপর আক্রমণ চলছে এবং শ্রমমন্ত্রী অসহায়।

শ্রমমন্ত্রী বলেছেন, তাঁকে কেউ মানছে না। শ্রমমন্ত্রী নিজেই ঘোষণা করেছেন, আমার দ্বারা হলো না, এখন জাতীয়করণ ছাড়া কোন রাস্তা নেই। পশ্চিমবাংলার সবচেয়ে বড় শিল্পের এই হচ্ছে অবস্থা। সুতরাং এই অবস্থায় আমাদের গভর্ণমেণ্টের তরফ থেকে প্রচণ্ড চাপ দেওয়া উচিত। আমাদের এখানকার সমস্ত ইউনিয়ন, সমস্ত পার্টি, দলমতনির্বিশেষে পশ্চিমবাংলার প্রধান শিল্পের ওপর যে অন্যায় অত্যাচার চলছে তার বিরুদ্ধে প্রতিবাদ করা উচিত। আজকে আমাদের পাটশিল্পকে জাতীয়করণের দাবীতে সোচ্চার হওয়া দরকার। এই শিল্পের ওপর এই যে আক্রমণ চলছে সে সম্পর্কেও খুব ভাল করে বোঝা দরকার যে এখানকার খবরের কাগজগুলি মিল মালিকদের পক্ষে মিথ্যা প্রচার চালিয়ে যাচ্ছে। মালিকরা শ্রমিকদের ওপর আক্রমণ করছে আর খবরের কাগজগুলিতে শ্রমিক অশান্তির জন্য শিল্পের এই অবস্থা বলে প্রচার করা হচ্ছে। সুতরাং আমি আজকে শুধু এই বিষয়টির দিকেই সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চেয়েছিলাম। আমি কোন সদস্যকে ক্ষুব্ধ করে থাকলে আমি দুঃখিত, এই বলে আবার এ্যাপ্রোপ্রিয়েসন বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় বিশ্বনাথ মুখার্জী মহাশয় বলার আগে আমি যে আচরণ করেছি সেজন্য আমি দুঃখিত। তবে এটা ঘটনা নতুন কিছু নয় কারণ আমি দেখেছি আমাদের বেঞ্চ থেকে আমরা যখনই বলতে উঠেছি তখনই অর্ডার চেষ্টা করা হয়েছে এবং সেই ক্ষোভই আমি প্রকাশ করেছি, অবশ্য সেজন্য আমি দুঃখিত। মাননীয় বিশ্বনাথ মুখার্জীকে অসম্মান করার ইচ্ছে আমার মোটেই ছিল না কিন্তু একাধিকবার এই জিনিস ঘটে গেছে বলেই আমি ক্ষোভ জানিয়েছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে এ্যাপ্রোপ্রিয়েসন বিল উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে, তিনি শুধু এই এ্যাপ্রোপ্রিয়েসন বিলের মধ্যে দিয়েই নয়, এর আগে বামফ্রণ্ট রাজত্বকালের যে চারটি বাজেট এখানে উত্থাপন করেছিলেন সেই বাজেটগুলির মধ্যে দিয়েও তিনি পূর্বেকার কংগ্রেস সরকারের সঙ্গে বামফ্রণ্ট সরকারের মৌলিক পার্থক্যটা প্রতিফলিত করেছিলেন। গতকালও শ্রদ্ধেয় অর্থমন্ত্রী বলেছেন যে, এবারের ভোট অন এ্যাকাউণ্টস বাজেটেও গ্রামবাংলার ওপর আবার জোর দেওয়া হয়েছে। অতীতে কংগ্রেসী সরকারের বাজেটের মধ্যে আমরা লক্ষ্য করতাম যে, গ্রামের মানুষ উপেক্ষিত হতো, অবহেলিত হতো। তাদের কোন কাজ থাকত না, ফলে অন্নবস্ত্রের সমস্যা প্রচণ্ডভাবে থেকে যেত। বামফ্রণ্টের সীমাবদ্ধ অর্থনীতিক ক্ষমতার মধ্যে সে সমস্ত সমস্যার সমাধান করা সম্ভব নয় ঠিকই, কিন্তু তা সত্ত্বেও তাঁরা যতটুকু পেরেছেন তাতেই আজকে বামফ্রণ্ট সরকার অভিনন্দনযোগ্য। আজকে একথা সবাই জানেন যে, গ্রামের ক্ষেতমজুরদের কাজের ক্ষেত্র অনেকখানি প্রশস্ত হয়েছে, শ্রমদিবস অনেক বেড়েছে, অনেক মানুষ ব্যাপকভাবে কাজ পেয়েছে। এটা আজকে সাধারণ মানুষের অভিজ্ঞতা এবং সেইজন্যই তারা আজকে বামফ্রণ্টের পিছনে এসে দাঁড়িয়ে বামফ্রণ্টকে অভিনন্দন জানাচ্ছে। এবারের এই বাজেটের মধ্যে বিশেষ কোন উন্নয়ন পরিকল্পনা গৃহীত হতে পারেনি, কারণ এটা মাত্র তিন মাসের বাজেট, কিন্তু অতীতে যে সমস্ত পূর্ণাঙ্গ বাজেট হয়েছে সেগুলির দ্বারা গ্রামের প্রান্তিক চাষী, নিম্ন-মধ্যবিত্ত এবং ক্ষেতমজুরদের জীবনে সফলতা এসেছে, সেদিক থেকেও আমরা এই বাজেটকে অভিনন্দন জানাচ্ছি।

আজও আমাদের এখানে কংগ্রেসী বেঞ্চ থেকে পরিবহন সমস্যা এবং আইন-শৃংখলার সমস্যার কথা উল্লেখ করে সরকারের বিরুদ্ধে বিভিন্ন অভিযোগ করা হয়েছে। পরিবহন সমস্যা কলকাতার একটা জটিল সমস্যা, তাতে কোন সন্দেহ নেই। এর একটা কারণ হচ্ছে কলকাতায় মানুষের আগমন এবং নির্গমন অনেক বেশী যার ফলে একটা সমস্যা থেকেই যাচ্ছে। তবে একথা বলতে পারি যে গ্রামের সাথে দূরবর্তী এলাকার এবং কলকাতার এবং শহরতলীর সংযোগ বাড়িয়ে তোলার জন্য বামফ্রণ্ট সরকার বিশেষভাবে প্রচেষ্টা নিয়েছেন। গত ৩০ বছর গ্রামাঞ্চলের সঙ্গে শহরাঞ্চলের যোগাযোগ রক্ষার্থে সি এস টি সি'র দূরপাল্লার বাস চলছিল ২৪টি। এই সরকারের আমলে গত ৪ বছর সাড়ে ৪ বছরে দূরপাল্লার বাস চলছে ১২৪টি। এর ফলে গ্রামের সাধারণ মানুষ যাদের পরিবহন সমস্যা প্রচণ্ড ছিল তারা আজকে সেই কারণে অভিনন্দন জানাচ্ছে। নগরজীবন ও গ্রামীণ জীবনের সঙ্গে দূরপাল্লা বাসের যোগাযোগ আজকে অনিবার্য হয়ে পড়েছে। এবার শিল্পের প্রসঙ্গে আসি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভায় একটি প্রশ্ন তুলেছিলাম। সেখানে একটি কমপ্যারেটিভ আলোচনা আছে—১৯৭৬ সাল থেকে ১৯৮০ সালের মধ্যে। ১৯৭৬ সালে যে পরিমাণ লক-আউট, লে-অফ হয়েছিল, যে পরিমাণ ছাঁটাই হয়েছিল, ১৯৮০ সালে কিন্তু সেই অবস্থা নেই, অনেক কমে গেছে। স্বভাবতঃই আজকে শিল্পের বিকাশের ক্ষেত্রে একটা অনুকূল পরিবেশ। সেই পরিবেশ আমরা তৈরী করতে পেরেছি। সুতরাং এই অভিযোগ ঠিক নয় যে, এখানে শিল্পের বিকাশ ঘটেনি। পশ্চিমবাংলায় শিল্পে অশান্তি আছে বলে শিল্পপতিরা বিনিয়োগ করতে চাচ্ছেন না—এই কথা ঠিক নয়। ওনারা আইন-শৃংখলার প্রশ্ন তুললেন। আমি এই ব্যাপারে বিস্তারিত আলোচনা করতে চাই না, শুধু একটি কথা জানিয়ে দিতে চাই, গত ৫ই মার্চ তারিখে বহরমপুর জজ্ কোর্টে একটা বিচার হলো। ২ বছর আগে আমার নির্বাচনী এলাকায় কংগ্রেস-আই দলের যুব কংগ্রেসের ব্লক সম্পাদক দিনের বেলায় একটা খুন করেছিল এবং কয়েকটি ডাকাতিও করেছিল। সেইজন্য সেই মামলায় গত ৫ তারিখে জজ কোর্ট থেকে তার ৩ বছরের সাজা হয়েছে। যুব কংগ্রেসের ব্লক সম্পাদক দিনের বেলায় খুন করেছে আর রাত্রিবেলায় ডাকাতি করেছে। বামফ্রণ্ট সরকারের বিরুদ্ধে কৃষক, সাধারণ মানুষ, শ্রমিক ও সরকারী কর্মচারী সর্বস্তরের মানুষের ভিতরে তারা আন্দোলন গড়ে তুলতে ব্যর্থ হয়েছে। এই ব্যর্থ হওয়ার জন্য তারা আজ নৈরাজ্য সৃষ্টি করছে, দেশে বিশৃংখল অবস্থা সৃষ্টি করার জন্য তারা এই পথ গ্রহণ করেছে। এটা আজকে দিনের আলোর মতন স্পষ্ট হয়ে গেছে। কাজেই এইসব কথা বলে আর লাভ নেই। আজকে আমরা বিগত বামফ্রণ্ট সরকারের বাজেটগুলির মধ্য দিয়ে কি দেখছি? বামফ্রণ্ট সবকারের বাজেটগুলিতে সাধারণ মানুষগুলির উপর কর-ভার চাপানো হয়নি যার দ্বারা সাধারণ মানুষের জীবন দুর্বিষহ হয়ে উঠতে পারে। মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত, সাধারণ মানুষ, কৃষক, ক্ষেতমজুর তারা আজকে বেঁচে গেছে। অথচ কেন্দ্রের যে বাজেট সাধারণ মানুষের উপর তা বোঝা হয়ে দাঁড়িয়েছে। রেলের ভাড়া প্রচুর বাড়ানো হলো, অন্যান্য জিনিস-পত্রের দাম বাড়ানো হলো, প্রত্যক্ষ এবং পরোক্ষ কর বাড়ানো হলো, যার বোঝা সাধারণ মানুষের উপর পড়বে। এই সম্পর্কে কংগ্রেসীরা কোন কথা বললেন না। ভোলাবাবু বললেন, কেন্দ্রের বাজেট অত্যন্ত ভাল বাজেট, সেইজন্য সমর্থন জানাচ্ছি। রেলের ভাড়া বাড়বে, সাধারণ মানুষ বিপর্যস্ত হবে আর উনি অভিনন্দন জানাচ্ছেন। সিমেণ্টের দাম বেড়েছে, পরোক্ষ কর বেড়েছে, উনি অভিনন্দন জানাচ্ছেন। সাধারণ মানুষের উপর যখন চাপ সৃষ্টি হয় তখন ওনারা আনন্দিত হন, উল্লসিত বোধ করেন এবং তারই জন্য অভিনন্দন জানান। কেন্দ্র পশ্চিমবাংলার

প্রতি বিমাতৃসুলভ আচরণ করছেন। পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে এই ব্যাপারে বারবার প্রতিবাদ জানানো হয়েছে। গত বছর ডেভেলপমেণ্ট কাউন্সিলের মিটিং-এ আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর যথাযথ দাবী পেশ করলেন কিন্তু কি দেখা গেল? দেখা গেল, সব রাজ্যের টাকা বাড়লো আর পশ্চিমবাংলার বরাদ্দ কম করা হলো। এই কংগ্রেসীরা কোন প্রতিবাদ করলেন না। চা, কয়লার রয়্যালটিও আমরা পাই না। সেক্ষেত্রে ওদের তরফ থেকে কোন প্রতিবাদ নেই। স্বভাবতঃই আজকে নির্বাচনের মুখে দাঁড়িয়ে আমরা স্পষ্ট দেখতে পাচ্ছি এবং ওনারাও দেওয়াল লিখন পড়তে পারছেন। গোটা পশ্চিমবাংলায় ওরা সন্ত্রাস, অত্যাচার ও নৈরাজ্য সৃষ্টি করছেন এবং তার জন্য সাধারণ মানুষ প্রতিবাদ করছে, সংগঠিতভাবে সেইসব হাঙ্গামার মোকাবিলা করছে। আমি দৃঢ় প্রত্যয় নিয়ে বলতে পারি, আগামী যে দিন আসছে তাতে ওনারা কেউই আর ফিরে আসতে পারবে না। সেই সমস্ত অত্যাচারিত আতঙ্কগ্রস্ত মানুষের কান্না আমরা শুনতে পাচ্ছি। তাঁরা তার জবাব দেবেন।

[ 12-10—12-20 p.m. ]

**শ্রীশান্তিরাম মাহাত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসের আজকে শেষ দিন। আজকে যে এ্যাপ্রোপ্রিয়েসন বিল এখানে এসেছে সেই বিল এবং বিগত দিনের কাযকলাপ দেখে আমরা সেই এ্যাপ্রোপ্রিয়েসন বিলকে সমর্থন করতে পারছি না। কারণ আমরা দেখছি যে এখানে কোটি কোটি টাকা বরাদ্দ করা হয়েছে, কিন্তু গ্রামের দিকে এই সমস্ত টাকা তছনছ হয়ে যাচ্ছে। আমরা এখানে টাকাটা পাশ করে দিয়ে যাচ্ছি কিন্তু টাকার মোটা অংশ পার্টি ফাণ্ডে গিয়ে জমা হচ্ছে এই জিনিস আমরা দেখতে পাচ্ছি। বামফ্রণ্টের সাড়ে চার বছরের শাসনকালে আমরা কি দেখেছি? সাধারণ মানুষ আপনাদেরকে ভোট দিয়ে ক্ষমতায় এনেছেন, আপনারা মানুষের কাছে প্রতিশ্রুতি দেখেছিলেন যে, আমরা পশ্চিমবঙ্গের মানুষের পরিবর্তন আনব, অর্থনৈতিক পরিবর্তন, কিন্তু অর্থনৈতিক পরিবর্তন কি গ্রামের মানুষের এসেছে? আপনারা সেদিন বলেছিলেন যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে হবে, ক্ষমতার বিকেন্দ্রীকরণ মানে আপনারা বলতে চেয়েছিলেন যে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামাঞ্চলে টাকা দিয়ে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা। গ্রামের যাঁরা ক্ষেতমজুর আছেন, খেটে খাওয়া মানুষ আছেন তাঁদের কর্মসংস্থান করতে হবে। এখানে পঞ্চায়েতমন্ত্রী দেবব্রতবাবু ঘোষণা করেছিলেন, আমাদের শাসনকালে বামফ্রণ্টের আমলে আমরা গ্রামের গরীব মানুষদের ৩৬৫ দিনের মধ্যে ২৫০ দিন কাজ দিতে পেরেছি, দেবব্রতবাবু বলেছিলেন পঞ্চায়েতের মাধ্যমে আমরা ৩০০ কোটি টাকা বেশী খরচ করেছি। ৩০০ কোটি টাকা বেশী খরচ হয়েছে ঠিকই কিন্তু সে টাকার মোটা অংশ দালালদের হাতে গিয়েছে, সি পি এমের সদস্যদের হাতে গিয়েছে এবং তারা আজকে গ্রামাঞ্চলে মোটর সাইকেল চড়ে ধুলো উড়িয়ে বেড়াচ্ছে। সেই টাকা খরচ করে এই জিনিস চলছে। মোটর সাইকেলের এজেণ্টদের কাছে খবর নিয়ে দেখবেন যে, কারা আজকাল পশ্চিমবঙ্গে মোটর সাইকেল কিনছে? যতগুলি কেনা হয়েছে তার বেশীর ভাগ মালিক হচ্ছে পঞ্চায়েতের অধ্যক্ষ, নয়তো গ্রাম-পঞ্চায়েতের সভ্য, কিম্বা পঞ্চায়েত সমিতির সদস্য। এই জিনিস করে আজকে পঞ্চায়েতের নামে পার্টি ফাণ্ড বাড়িয়েছেন, পঞ্চায়েতের প্রধান, গ্রাম সদস্য কেউ বাকী নেই। গ্রামের কিছুই উন্নতি হয়নি একথা আমি চ্যালেঞ্জ করে বলতে পারি। দেবব্রতবাবু যে কথা বলেছেন—কোন গ্রামে ২৫০ দিন তো দূরের কথা ৪০ দিনও কাজ হয় না, মানুষ কাজ পায় না—আইন-

শৃংখলার অবস্থা আজকে কি রকম? না দৈনিক ডাকাতি হচ্ছে। এই দুই মাসে ২৯টি ব্যাঙ্ক ডাকাতি হয়েছে। আজকে আপনারা যদি বলেন আইন-শৃংখলা আছে, অন্য রাজ্যের আইন-শৃংখলার অবস্থার থেকে পশ্চিমবাংলা ভাল, আমি তাই বলছি যে আমরা পশ্চিমবঙ্গের বিধানসভায় বসে আলোচনা করছি, পশ্চিমবঙ্গের কথা, অন্য রাজ্যের অবস্থা, কেন্দ্রের ক্ষমতা সেসব অন্য রাজ্য দেখবে। আজকে পশ্চিমবঙ্গের আইন-শৃংখলার অবস্থা কি? এই জিনিস পর্যালোচনা করতে হবে। আজকে পুলিশ খাতে ৭০ কোটি টাকা বাড়ানো হচ্ছে, পুলিশ নিষ্ক্রিয়। বিদ্যুতের অবস্থা কি? আমি সাঁওতালডি'র কথা জানি। সেখানে ইচ্ছা করে শ্রমিক অসন্তোষ সৃষ্টি করা হচ্ছে। তার ফলে আজকে বিদ্যুৎ ঘাটতি দেখা দিয়েছে এবং বিদ্যুৎ উৎপাদন ব্যাহত হয়েছে। এই যে এ্যাপ্রোপ্রিয়েশান বিল এখানে এনেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Rabi Sankar Pandey :**

माननीय अध्यक्ष महोदय,

माननीय अर्थमंत्री ने जो बिल सदन के सामने प्रस्तुत किया है, मैं उसका पूर्ण रूपसे समर्थन करता हूं। बजट में जनकल्याण एवं सेवा के मुद्दों पर खर्च गत वर्ष के ६०० करोड़ रुपये से बढ़ाकर इस बजट में ७४० करोड़ रखा गया है। इस बजट को देखने से यह ज्ञात हुआ कि गत वर्ष की अपेक्षा इस वर्ष इस मद में बाईस प्रतिशत की वृद्धि हुई है। बामफ्रंट की सरकार जबसे पश्चिम बंगाल के प्रशासन को चला रही हैं, तब से क्रमशः हर मद में वृद्धि करती जा रही है। लेकिन कांग्रेस-प्रशासन में इस दृष्टिकोण की कमी थी, ऐसा बजट नहीं बनाया गया था जो पूर्ण रूपसे जनकल्याणकारी हो। अतएव यह धनराशी एक रेकार्ड रखता है। इससे आप सभी लोग सोच सकते है कि यह बामफ्रंट सरकार जनसेवा और जनकल्याण करने में कितना महत्त्व देती है ?

अकेले शिक्षा खाते में एक सौ बारह करोड़ रुपया बढ़ाया गया है। यह राशि चालीस प्रतिशत से भी अधिक वृद्धि हुई है। इसका कारण यह है कि बामफ्रंट सरकारने यहां प्रतिष्ठित होने के बाद शिक्षा पर बिशेष ध्यान दिया है। प्रत्येक ग्राम में एक प्राईमरी स्कूल खोलन की व्यवस्था की गई है। कक्षा १२ तक पढ़ने के लिए कोई फीस नहीं ली जाती है। बच्चों को फ्री पुस्तकें, और नास्ते दिये जाते हैं। शिक्षकों के बेतनमान को उठाया गया है।

[12-20—12-30 p.m.]

उसी तरह खाद्य, कृषि, दूध, पशुपालन, मछलीपालन, यातायात एवं उद्योग धंधों पर भी बीस प्रतिशत की वृद्धि की गई है। यानि ३४६ करोड़ से बढ़ाकर ४१६ करोड़ की व्यवस्था की गई है। पश्चिम बंगाल में खाद्य की भयावह परिस्थिति थी। ऐसा लगता था कि समस्या का समाधान कभी न होगा, पर इस सरकार ने अपनी दक्षता से इस समस्या का समाधान पूर्ण रूपसे कर लिया। आज मत्स्य-पालन के लिए तरह-

तरह की योजनायें बनायी गयी हैं। मत्स्य-पालन के लिए लोगों को ट्रेनिंग दी जा रही है। पशुपालन, मुर्गीपालन के दौरान में यह सरकार किसी और प्रदेश से पीछे नहीं है। अच्छी नस्ल की गायें किसानों को सरकार की ओर से दी जाती हैं। लोगों में उत्साह पैदा किया जाता है किस तरह से पशुपालन और मुर्गी पालन करना चाहिए। कांग्रेस शासन में यहां का प्रशासन माथाभारी था। भाई भतीजेवाद की पूर्ण रूप से प्रचलन था। प्रशासन में भ्रष्टता-करपसन चलाता था। लेकिन इस वामफ्रंट सरकार ने आने के बाद एक स्वच्छ प्रशासन देने की चेष्टा की।

प्रशासन में जो व्यय होता है, वह उचित होता है। लेकिन कांग्रेस शासन में ऐसा नहीं होता था। प्रशासनिक खर्च को कम रखने के बारे में वामफ्रंट सरकार सचेष्ट है। बजट में इस मद पर कुल १५-१६ प्रतिशत की वृद्धि की गई है १४२ से १६६ करोड़ यानी २४ करोड़ की वृद्धि हुई है मात्र। प्रशासन के खर्च में यह जो वृद्धि हुई है, उसका सदुपयोग किया जायगा। कांग्रेसी सरकार में भ्रष्टाचार का बोलबाला था। प्रशासन में भ्रष्टाचार था। जगह-जगह पर भ्रष्टाचार का साम्राज्य छा गया था। लेकिन मोर्चे की सरकार स्वच्छ प्रशासन देने के लिए सदैव सचेष्ट है। एक जमाना था जब बड़े लोगों की ही सुनवाई सरकार में थी। छोटे तबके के लोग, मजदूर, मोटिया, ठेलावाला, रिक्सावाला का कोई मूल्य नहीं था। उनकी कोई सुनवाई न थी। दिन भर खटने के बाद मजदूरों का पेट नहीं भरता था। किसान को अपने खेत में काम करने का मौका नहीं दिया जाता था। लेकिन यह सरकार मजदूरों, मोटियों सबका ख्याल रखती है। कल-कारखानों में काम करनेवाले श्रमिकों की भलाई के लिए कार्यकर रही है। इनके उत्थान हेतु प्रयास कर रही है। लाकआउट होने पर खुलवाने की चेष्टा करती है। मालिक-श्रमिक विवाद होने पर पुलिस नहीं भेजती है। पहले कांग्रेसी जमाने में श्रमिक और मालिक विवाद होने पर पुलिस पहुंच जाया करती थी और श्रमिकों के उपर डंडे का प्रहार करती थी।

कांग्रेसी सरकार के जमाने में अफसरशाही का बोलवाला था। उनके हाथों में ही प्रशासन का सब दायित्व था। इसका परिणाम यह हुआ था कि सब विभागों में घूसखोरी और भ्रष्टाचार का साम्राज्य था। पुलिस अपने को सर्वोपरि समझती थी। जहाँ जो करना चाहती थी वह कर लेती थी। उसे कोई रोकनेवाला नहीं था। अभी डकैती कांड में लालबाजार के पुलिस आफिसरों का भंडा फोड़ हुआ, सबको ज्ञात है। मुख्यमंत्री ने स्वयं इस ओर दृष्टि दी है और इसका निपटारा भी वे कर लेंगे। मुझे इसकी आशा है। वामफ्रंट की सरकार यह चेष्टा कर रही है कि पुलिस कर्तव्य परायण हो। दायित्वों को समझे। लोगों की जानमाल की हिफाजत करें।

वामफ्रंट सरकार बंगाल के चतुर्दिक उन्नति की ओर ध्यान दे रही है। किसानों की खेती हेतु व्यवस्था कर रही हैं। आवागमन हेतु सड़कों का निर्माण कर रही है। बच्चों की शिक्षा हेतु कम्पल्सरी एजूकेशन की व्यवस्था की है। अतएव वित्तमंत्री की जो मांग है वह बहुत ही उचित है। यदि और धनराशी की व्यवस्था होती तो और भी दिया जाता।

इन शब्दों के साथ मैं वित्तमंत्री द्वारा प्रस्तुत बिल का समर्थन करता हूं।

**শ্রীত্রিলোচন মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি মঞ্জুরের জন্য বলেছেন তাতে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। কারণ আগামী ৩১ মার্চ তারিখ থেকে আরো তিন মাস আমাদের থাকতে হবে, তার জন্য টাকা দরকার। বেতন দেবার জন্য এবং বিভিন্ন দপ্তর চালাবার জন্য টাকার দরকার নিশ্চয়ই আছে। সেই জন্য এই টাকা মঞ্জুরির দাবিকে সমর্থন না করার কোন কারণ থাকতে পারে না। আমরা দাবি করেছিলাম যে, ১৫ই মার্চের মধ্যে ভোট করা হোক। কিন্তু কংগ্রেস দল থেকে জোর করা হচ্ছে ভোট বানচাল করে দেবার জন্য। হাইকোর্টে, সুপ্রীম কোর্টে এই নিয়ে মামলা-মকদ্দমা করেছেন। শুনতে পাচ্ছি ওরা একে সমর্থন করছেন না, এর বিরোধিতা করছেন। ওরা যে কোন্ পথ নিচ্ছেন এটা বোঝা কঠিন। আর একটা কথা হচ্ছে ওরা অনেক বক্তব্যের সমালোচনা করেছেন। ভুলভ্রান্তি কিছু আছে, কিন্তু স্যার, আজকে বিধানসভার সঙ্গে গ্রামাঞ্চলের এবং নানা জায়গার সঙ্গে যোগাযোগ ব্যবস্থা সৃষ্টি করা হয়েছে, এটা অস্বীকার করলে চলবে না। পশ্চিম-বাংলার সাধারণ মানুষ অনেক সাহায্য পেয়েছে। এর মধ্যে হয়ত কিছু ভুলভ্রান্তি হয়ে যেতে পারে কিন্তু আমি আশা করি আপনারা এই ভুলভ্রান্তি মানিয়ে নেবেন। আর একটা কথা হলো যেহেতু অর্থনৈতিক ক্ষমতা কেন্দ্রীয় সরকারের হাতে, বাংলাদেশের অর্থনীতি কেন্দ্রের সঙ্গে যুক্ত। কেন্দ্রের যদি মুদ্রাস্ফীতি ঘটে তাহলে আমরা কি করতে পারি। কেন্দ্রের যদি কিছু হয় তাহলে বাংলাদেশে সেটা শুরু হয়ে যাবে। আমার আর বলার সময় নেই, এই অর্থ-বরাদ্দের দাবিকে পূর্ণ সমর্থন করে অমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঘটনা-পরম্পরায় আজকে বিধানসভার শেষ বৈঠকে শেষ বক্তা হিসাবে আমি উপস্থিত হয়েছি এটা আমার সৌভাগ্য এবং সেই সৌভাগ্যের সুযোগ গ্রহণ করে আমি প্রত্যেক মাননীয় সদস্যকে আমি এবং আমার সরকারের পক্ষ থেকে কৃতজ্ঞতা জানাচ্ছি। এই পক্ষ এবং ওই পক্ষ সবাইকে জানাচ্ছি। ৫ বছরে আমরা পরস্পর বোঝাপড়া করেছি, কথার আদান-প্রদান করেছি এবং শেষ পর্যন্ত তাতে যেন তিক্ততা না থাকে এটাই ধরে নেব। আরেকটা কথা যেটা বলা দরকার সেটা হল যে বিরোধীপক্ষরা অনেকে বক্তব্য রাখলেন। আমি শুধু একটি কথাই তাঁদের বলবো যে আমাদের আদর্শ অনুযায়ী-বিবেক অনুযায়ী, বিচার অনুযায়ী এবং ক্ষমতা অনুযায়ী ৫ বছর ধরে সমস্ত সীমাবদ্ধতার মধ্যে থেকে আমরা প্রশাসন চালাবার চেষ্টা করেছি। এটা কখনোই সম্ভব নয় যে কোন মানুষ সর্বগুণসম্পন্ন হবেন। সুতরাং কোন সরকারও সর্বগুণসম্পন্ন হতে পারে না। আমাদের সরকারের অনেক ত্রুটি আছে, অক্ষমতা আছে, অসম্পূর্ণতা আছে, বিচারে মাঝে মাঝে ভুল হয়, সিদ্ধান্তে মাঝে মাঝে ভুল হয়, কিন্তু সব মিলিয়ে যে প্রবণতা তার বিচার করবেন

সাধারণ মানুষ। আমি এইটাই বলছি যে আমরা যে কাজকর্ম করেছি নির্বাচন হোক, সাধারণ মানুষই তার বিচার করবেন। বারবার এবং বহুবার কথা হয়েছে যে গ্রামাঞ্চলে পঞ্চায়েতের যে মধ্যবর্তী নির্বাচন এটা একটা নতুন পরীক্ষা এটা সকলেই স্বীকার করেছেন। স্বাধীনতার পরেও পশ্চিমবাংলার গোটা দেশটার পক্ষে এটা একটা নতুন দৃষ্টান্ত স্থাপন করেছে। সাধারণ মানুষের হাতে, গরীব মানুষের হাতে ক্ষমতা পৌঁছে দেওয়া এবং তাঁদের দায়িত্ব এবং সেটা তারা কিভাবে পালন করছেন তার বিচার করবেন সাধারণ মানুষ। সাধারণ মানুষের উপর তার বিচারের দায়দায়িত্ব থাকবে। নির্বাচন হবেই, এই বিধানসভার নির্বাচন হবেই, পঞ্চায়েতের নির্বাচন হবেই এবং শেষ পর্যন্ত বিচারের ভার সাধারণ মানুষের হাতে তুলে দেব সেটাই হচ্ছে আমাদের শেষ কথা। এখানে একটা অন্য ব্যাপার উল্লেখ করেছেন—নীহারবাবু, বিশ্বনাথবাবু খুব জরুরী একটা কথা বললেন যে শিল্পে সঙ্কট দেখা দিয়েছে। এক্ষেত্রে আমি বলি যে রাজ্যের হাতে অধিক ক্ষমতা চাই। শিল্পে যে সঙ্কট তাতে প্রশ্ন হচ্ছে বেকার সমস্যা কেন বাড়ছে এবং শিল্পে সঙ্কট কেন ঘোচাতে পারছি না ? সঙ্কটের সূত্র নিয়েই আমি কথাবার্তা বলি, সাংবিধানিক কাঠামো ছেড়ে দিয়ে অন্য সমস্ত ব্যাপারে মৌলিক রাজনৈতিক কাঠামোকে পাল্টাবার ক্ষমতা আমাদের নেই। সংবিধানের ভেতরে যে ব্যবস্থা তা যদি একটু অন্যরকম হতো তাহলে শিল্পের ব্যাপারে কিছু করা যেত। ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেণ্ট রেগুলারাইজেশান এ্যাক্ট অনুযায়ী শিল্পে যদি গোলমাল দেখা দেয়, কোন মালিক যদি টাকা সরিয়ে নেয়, তছনছ করে তাহলেও আমাদের একটা কমিটি করবার অধিকার নেই কেন্দ্র যদি অনুমতি না দেন। কেন্দ্রে পার্লামেণ্ট যে-কোন শিল্প নিজের হাতে নিয়ে নিতে পারেন—যেমন নিয়েছেন চায়ের ক্ষেত্রে এবং পাটের ক্ষেত্রে। পাটশিল্পে লক-আউটের ফলে এক লক্ষ শ্রমিক-কর্মচারীকে কাজের বাইরে রেখে দিয়েছেন। আমরা কিছু করতে পারছি না এবং কেন্দ্র সেটা দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখছে। বিশ্বনাথ-বাবু বললেন যে টাকা দেওয়া হচ্ছে। রিজার্ভ ব্যাঙ্ক থেকে যে টাকা দেওয়া হচ্ছে সেই টাকা অন্যত্র সরিয়ে দেওয়া হচ্ছে। আমাদের যদি একটা নিজস্ব ব্যাঙ্ক থাকতো তাহলে সেই ব্যাঙ্ক মারফত টাকা-পয়সার ব্যবস্থা করতে পারতাম। এখানে অদ্ভুত সব ব্যাপারে রিজার্ভ ব্যাঙ্কের যে স্থানীয় বোর্ড আছে তাতে বড় বড় পুঁজিপতিরা আছেন কিন্তু রাজ্য সরকারের কোন প্রতিনিধি থাকার অধিকার নেই। যে-সমস্ত মিলমালিক টাকা-পয়সা চুরি করে টাকা সরিয়ে নিয়ে যায় তাদের পরামর্শ অনুযায়ীই রিজার্ভ ব্যাঙ্ক মূল্যায়ন স্থির করেন। আমাদের কিছু বলার অধিকার নেই, আমরা কিছু বললেই ওরা বলবেন অসুবিধা সৃষ্টি করছি, আমরা গোলমাল সৃষ্টি করছি, নিস্তরঙ্গ এই রাজনীতিতে আমরা গোলমাল করছি। কিন্তু আমরা গোলমাল করছি কেন না সাধারণ মানুষ আমাদের অনুজ্ঞা দান করেছেন গোলমাল করতে। আমি আবার বলছি এইজন্য আমরা সাধারণ মানুষের কাছে যাবো, গরীব মানুষের কাছে যাবো। আমাদের ৫ বছর হয়ে গেছে তাতে আমরা যতটুকু কাজ করতে পেরেছি এবং যতটুকু কাজ করতে পারিনি তা কেন পারিনি এবং কোথায় তার গলদ তা বোঝার চেষ্টা করছি। আমরা নিজেদের অসম্পূর্ণতার কথা ভুলে যাচ্ছি না। আমাদের আরো দক্ষতর করতে হবে, সংহততর করতে হবে। এই সমস্ত সমস্যাগুলি মেনে নিয়ে গোড়ার যে সমস্যাগুলি সেই সমস্যাগুলি নিরসনের জন্য কেন্দ্র-রাজ্য সম্পর্ক আরো সুদৃঢ় করতে হবে এই কথা গলা উঁচিয়ে আমাদের বলতে হবে। সেইজন্য আমাদের সমস্ত মানুষের কাছে গিয়ে মানুষের সম্মতি নিয়ে নির্বাচন করতে হবে।

[12-30—12-40 p.m.]

সেইজন্য আমরা বলি নির্বাচন আমরা চাই। শশবিন্দুবাবু একটা মূল্যবান কথা বলেছেন রিজার্ভ ব্যাঙ্ক বন্ধ ছিল বলে হিসাবের গোলমাল হয়েছে এবং রাজ্য সরকারের নিজস্ব কোন আলাদা হিসাব নেই কেন। আমাদের ছিল এবং অন্যান্য রাজ্যের মতো পশ্চিমবাংলার প্রতিটি বিভাগের আয়-ব্যয়ের খরচ রাখা হতো। কিন্তু ১৯৭১-৭২ সালে যখন রাষ্ট্রপতি শাসন চালু হলো কেন্দ্রের নির্দেশে এটা তুলে দেওয়া হলো। এবছরে তিক্ত অভিজ্ঞতা থেকে আগামী ১লা এপ্রিল থেকে আমরা প্রতিটি বিভাগের আয় ও ব্যয়ের হিসাব রাখতে আরম্ভ করবো। আইন-শৃংখলার কথা আলাদাভাবে বলতে চাই না তবে একটা জিনিস একটু মজা করে বলতে চাই। সংখ্যাবিজ্ঞানে একটা কথা আছে পজেটিভ কো-রিলেসন। আমরা আমাদের অভিজ্ঞতা থেকে বলতে পারি আইন-শৃংখলার অবস্থা অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলায় ভাল। অবশ্য ২ বছরে একটু খারাপ হয়েছে কারণ এটা হয়েছে জানুয়ারী ১৯৮০ সালে ইন্দিরা গান্ধীর প্রত্যাবর্তনের সঙ্গে সঙ্গে। অর্থাৎ এর সঙ্গে আইন-শৃংখলা খারাপ হবার একটা যোগসূত্র আছে। এর কারণগুলি গতকাল বলেছি বলে নুতন করে বলতে চাই না। ইয়াজুদ্দিন সাহেব ভোটার তালিকা নিয়ে বললেন বলে এবিষয়ে একটা গল্প বলে আমি শেষ করব। ইন্দিরা কংগ্রেসের পঞ্চ-পাণ্ডব আইনজ্ঞ সুপ্রিম কোর্টে গেলেন আট লক্ষ নাম বাদ পড়েছে বলে। কার কার নাম বাদ পড়েছে—সাংবাদিক, বুদ্ধিজীবী, অবসরপ্রাপ্ত হাইকোর্টের জজ। দুই-একটি নামও তাঁরা দিয়েছেন। জাস্টিস চন্দ্রমাধব ঘোষ, একজন সাংবাদিকের নাম---যিনি আমার সঙ্গে এম-এ ক্লাসে পড়েছিলেন তাঁর এবং তাঁর স্ত্রীর নাম ঢোকান হোক। আট লক্ষের মধ্যে তিনটি নাম দিতে পেরেছেন। একজন বললেন জাস্টিস চন্দ্রমাধব ঘোষ তো ৬০ বছর হলো মারা গেছেন ওঁর নাম কেটে দেওয়া হোক। সাংবাদিক ও তাঁর স্ত্রীর নাম থাক। এব পরেও আপনারা বলছেন ভোটার তালিকা ভুয়ো। অর্থাৎ আপনারা নিজেরাই ভোটার তালিকা তৈরী করতে চেয়েছিলেন কিন্তু এটা সম্ভব হয়নি। শেষ পর্যন্ত আমি যে কথা বলছি তা হোল যতই আমরা অন্য কথা বলি না কেন শেষ পর্যন্ত আমাদের সাধারণ মানুষের কাছে যেতে হবে, তাঁদের আনুগত্য মেনে নিতে হবে এবং তাঁরা যে রায় দেবেন সেটা অমান্য করা যাবে না। সবশেষে অধ্যক্ষ মহাশয়কে আপনাদের এবং বিধানসভার কর্মচারীদের যাঁরা আমাদের সঙ্গে সহযোগিতা করেছেন তাঁদের আমি সকৃতজ্ঞ ধন্যবাদ জানাচ্ছি।

The motion that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1982, was then put and agreed to.

**Clauses 1 to 3, Schedule and Preamble**

The question that Clauses 1 to 3, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1982, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Appropriation Bill, 1982**

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation Bill, 1982, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3, Scheduled and Preamble**

The question that Clauses 1 to 3, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1982, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Felicitation**

**শ্রীকাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু আনুষ্ঠানিকভাবে নয়, নীতিগত দিক থেকেও এটা প্রয়োজন---আজকে আমাদের এই ৫ বছর বিধানসভার মেয়াদের শেষ দিন, আমাদের এই পবিত্র বিধানসভার মাননীয় অধ্যক্ষ হিসাবে আপনাকে ব্যক্তিগতভাবে আমার এবং আমার দল জনতা পার্টির পরিষদীয় দলের পক্ষ থেকে ধন্যবাদ দিচ্ছি। ১৯৭৭ সালে বিধানসভা যখন শুরু হয়, আপনাকে যখন এই হাউসের স্পীকাররূপে বরণ করা হয়, আপনি যখন আসন অলঙ্কৃত করেন তখন আপনার প্রশংসা করতে গিয়ে এক জায়গায় আমি বলেছিলাম এইরূপ দায়িত্বশীল পদ যিনি অধিকার করছেন তাঁকে সম্মান এবং শ্রদ্ধা জানাবার সময় হচ্ছে তাঁর কার্যকালের মেয়াদ শেষ হবার সময় যদিও আপনার কার্যকালের মেয়াদ এখনও শেষ হয়নি আমাদের কাজের মেয়াদ শেষ হচ্ছে। আপনি গত ৫ বছর যেভাবে বিধানসভার কাজ পরিচালনা করেছেন, সময়ে সময়ে আমরা অসন্তোষ এবং বিক্ষোভে ফেটে পড়েছি, সেখানে আপনি যেভাবে নিষ্ঠার সঙ্গে, দক্ষতার সঙ্গে হাউস পরিচালনা করেছেন তার জন্য আপনাকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি।

12-40—12-50 p.m.]

আমি লক্ষ্য করেছি কখনও কখনও স্বাভাবিক কারণে যখন বিধানসভা উষ্মায় ফেটে পড়েছে, তখনই আপনি আপনার স্বভাবসিদ্ধ রসবোধ এবং সংবেদনশীলতায় সকলকে শান্ত করেছেন এবং আমরাও আপনার সেই সিদ্ধান্ত মেনে নিয়েছি। এতে আপনার ব্যক্তিত্ব এবং সংবেদনশীল মনোভাব ফুটে উঠেছে। স্যার, ১৯৬২ সালে আমি এখানে এসেছি এবং আজকে বিধানসভায় আমার মেয়াদ শেষ হল। এই দীর্ঘ ২০ বৎসরে আমি বহু স্পীকার দেখেছি এবং আমি খুব গর্বের সঙ্গে বলছি ইতিপূর্বে এই বিধানসভায় যে সমস্ত বরেণ্য স্পীকার এবং ডেপুটি স্পীকার ঐতিহ্য রেখে গেছেন, আপনিও সেই ঐতিহ্য বহন করে গেছেন। এইসব কারণে আমি খুব আনন্দিত এবং আমি আমার দলের পক্ষ থেকে পুনরায় আপনাকে ধন্যবাদ দিচ্ছি। যদিও আমরা কখনও কখনও আপনার সিদ্ধান্তে দুঃখ পেয়েছি, একমত হতে পারিনি কিন্তু তাতে আমাদের প্রতি আপনি অবিচার করেছেন এটা কখনও মনে করিনি। আপনি খুব উদারভাবে আমাদের সময় দিয়েছেন এবং সে বিষয়ে আমাদের কোন অভিযোগ ছিল না। তাই আমি ব্যক্তিগতভাবে এবং আমার দলের তরফ থেকে আপনাকে অভিনন্দন জানাচ্ছি। এবং ঈশ্বরের

কাছে আপনার দীর্ঘজীবন কামনা করছি। মাননীয় ডেপুটি স্পীকারের সঙ্গে আমার বন্ধুত্ব অনেক দিনের, ডেপুটি স্পীকার হিসাবে তিনি যেভাবে নিষ্ঠাব সঙ্গে সভার কাজ চালিয়েছেন তার জন্য তাঁকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি এবং মন্ত্রিসভার সমস্ত মন্ত্রী, বিধানসভার সরকারপক্ষ এবং বিরোধীপক্ষের সকল সদস্যদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। সরকারে যে-সমস্ত অফিসার, কর্মচারীরা রয়েছেন এবং বিধানসভার অফিসার বা কর্মচারীরা যেভাবে দিনের পর দিন নিষ্ঠার সঙ্গে আমাদের সঙ্গে সহযোগিতা করেছেন, সাহায্য করেছেন, তাঁদের প্রত্যেককে আমি অকুণ্ঠ সাধুবাদ এবং শুভেচ্ছা জানাচ্ছি। তারপর সংবাদপত্রের প্রতিনিধি যাঁরা বিধানসভাকে স্মরণীয় করে রাখার জন্য চেষ্টা করেছেন, তাঁদের প্রত্যেককে আমি আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। বিধানসভায় আমাদের মেয়াদ শেষ হয়ে গেল, তবে আপনি থাকবেন। আপনাকে শ্রদ্ধা জানাবার আর একটা কারণ হল, আপনি কখনও নাটকীয় হবার চেষ্টা করেন নি, ঐতিহাসিক স্পীকার হবার চেষ্টা করেন নি এবং এটা আপনার একটা বৈশিষ্ট্য। আপনি এই সাংবিধানিক সীমাবদ্ধতার মধ্যেও delicate balance রেখে গেছেন সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এখানে আলোচনাকালে সভ্যদের নিজেদের মধ্যে অনেক সময়ে বিরোধ হয়েছে, আমি আশা করি, সমস্ত মাননীয় সদস্যরা সেই সমস্ত কথা ভুলে যাবেন এবং আমি আশা করি পশ্চিমবাংলাকে নতুনভাবে গড়ে তোলার জন্য আমরা প্রত্যেকে প্রয়াস চালিয়ে যাব।

**শ্রীভবানী মুখার্জী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, বামফ্রণ্ট সরকারের ৫ বছর কাজের পর আজকে বিধানসভার শেষ অধিবেশন। এই উপলক্ষে আমি আপনাকে, সহকারী অধ্যক্ষ মহাশয়কে, এখানকার সমস্ত কর্মচারীদের এবং সকল পক্ষের সদস্যদের সরকারের তরফ থেকে অভিনন্দন জানাচ্ছি। বিরোধীদলের নেতা যখন আপনাকে এই রকম উচ্ছ্বসিত প্রশংসা করলেন, তখন সরকারপক্ষ থেকে আপনাকে আবার নতুন করে প্রশংসা বা স্তোকবাক্য জানাবার দরকার নেই। আমরা এবারে খুব অল্প সময়ের জন্য মিলিত হয়েছিলাম, তবে সরকারপক্ষের আশঙ্কা ছিল যখন নির্বাচনের সময় এসেছে, জনসাধারণের কাছে উপস্থিত হওয়ার সময় এসেছে, তখন জানিনা এই অধিবেশন কি রূপ ধারণ করবে। আমি মনে করি সরকারের এই যে গণমুখী দৃষ্টিভঙ্গী সেটা সাফল্যলাভ করেছে। কিন্তু আমাদের কাঠামোর মধ্যে, সংবিধানের মধ্যে ত্রুটি-বিচ্যুতি রয়েছে। সেদিক থেকে সাফল্যের সাথে সাথে কিছু কিছু ব্যর্থতা যে নাই সেটা নয়, সেই ব্যর্থতা স্বীকার করেও এই সীমাবদ্ধতার মধ্যে কাজ করতে গিয়ে যে অভিজ্ঞতা ৫ বছরে পেয়েছি তা নতুন। আমরা সকলেই এটা জানি যে, আমাদের এই রাজ্যে ১৯৬৭ সালে বিকল্প সরকার এসেছিল, সেই সরকারের চরিত্র হোমোজিনিয়াস ক্যারেক্টারের ছিল না, যথেষ্ট ত্রুটি ছিল, স্বল্পকালীন সময়ের মধ্যে কাজ করতে এসেছিলাম, তখন প্রশাসনযন্ত্র পরিচালনায় অভিজ্ঞতা যথেষ্ট কম ছিল, নতুন পরিস্থিতিতে প্রশাসনযন্ত্রকে কাজে লাগাতে গিয়ে; কাজে কাজেই ত্রুটি-বিচ্যুতি অনেক থেকে গেছে। তেমনি আমরা চিরকাল বিরোধীপক্ষে ছিলাম, তাই নিজেদের চিরদিন লড়াইয়ের সম্মুখীন হতে হয়েছে, এখানে বিধানসভায় সরকারপক্ষ থেকে আমাদের তরফ থেকে যে-রকম আচরণ যেভাবে হওয়া উচিত, সেখানে কিছু ত্রুটি ঘটছে। কখনও কখনও একথাও মনে হয়েছে। যাই হোক আপনি ৫ বছর ধরে সমস্তই সামলেছেন, সহকারী অধ্যক্ষ মহাশয় সামলেছেন এবং চেয়ারম্যানরাও সামলেছেন, সহযোগিতা করেছেন। এই ৫ বছরের অভিজ্ঞতার শেষে যখন আমরা নতুন করে আবার জনসাধারণের সম্মুখীন হতে চলেছি, আমাদের

এই পরিস্থিতির মধ্যে আরও সতর্ক হতে হবে। সঙ্গে সঙ্গে জনসাধারণের কাছেও সমস্ত কথা নিয়ে যাবার চেষ্টা করব। এই সঙ্কীর্ণ অধিবেশন যে-রকম উত্তেজনাপূর্ণ হবে আশঙ্কা করেছিলাম, ততখানি হয়নি। সামগ্রিকভাবে আপনি আপনার কর্মচারিবৃন্দকে নিয়ে যেভাবে প্রচেষ্টা চালিয়েছেন, সেটা সারা দেশের সামনে একটা দৃষ্টান্ত হয়ে থাকবে। এই যে সমস্ত নতুন অভিজ্ঞতা দেশের মানুষের কাছে যাবে। সব দিক থেকে উল্লেখযোগ্য যেটা সেটা হল—আপনার সুচারু নেতৃত্ব, এই নেতৃত্বের জন্য সরকারপক্ষ থেকে এবং বিরোধীপক্ষ থেকে আপনাকে শুভেচ্ছা ও ধন্যবাদ জানিয়ে বক্তৃতা শেষ করছি।

**শ্রীরজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গণতন্ত্রে পরিপূর্ণ বিশ্বাস নিয়ে আমরা ৫ বছর ধরে বিরোধীপক্ষের আসনে বসে বিধানসভায় বিভিন্ন গুরুত্বপূর্ণ বিষয়, মুলতবী প্রস্তাবের মাধ্যমে, কলিং এ্যাটেনশনের মাধ্যমে সভায় আমরা এনেছি এবং আনবার চেষ্টা করেছি। আপনার অনুমতি না পেলে পশ্চিমবঙ্গের তথা ভারতের তথা বিশ্বের বিভিন্ন ঘটনাবলী তুলতে পারতাম না। সে অনুমতি আপনার কাছ থেকে পেয়েছি। সংসদীয় গণতন্ত্রে আমরা যখন বিশ্বাস রেখেছি, যখনই কোন অন্যায় বাইরে ঘটেছে দেখেছি, সেই ঘটনার বিষয় এই বিধানসভায় তুলে আমরা সোচ্চার হয়েছি। অনেক সময় আপনি কণ্ট্রোল করেছেন, অনেক সময়ে কণ্ট্রোল করতে পারেন নি। তা সত্ত্বেও দেখেছি আপনার ব্যক্তিত্ব, আপনার মানসিকতা ; সেখানে শ্রদ্ধায় মাথা অবনত করেছি। আমরা দেখেছি সংসদীয় গণতন্ত্রের রীতি অনুযায়ী আমাদের বিরোধী সদস্যদের যথেষ্ট সুযোগ আপনি দিয়েছেন, সময় দিয়েছেন আমাদের বক্তব্য সভায় তুলে ধরার জন্য, মানুষের কাছে তুলে ধরার জন্য। যথেষ্ট সুযোগ আমরা পেয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আমাদের বক্তব্যে হয়ত অনেক সময়ে মন্ত্রিমহাশয়দের সম্বন্ধে কি কোন দপ্তর সম্বন্ধে—কৃষিদপ্তর, সেচদপ্তর, পর্যটন দপ্তর, বিভিন্ন দপ্তর সম্বন্ধে অনেক কথা বলেছি, হয়ত বা অফিসারদের সম্বন্ধেও বলেছি, কিন্তু সেগুলি বলেছি কাউকে ব্যক্তিগত-ভাবে আঘাত করার জন্য নয়। যে বক্তব্য রেখেছি সেটা রেখেছি দেশের স্বার্থে, জনগণের স্বার্থে, ফর দি বেটার এণ্ড বিগার ইণ্টারেস্ট অব দি কাণ্ট্রি, যাই হোক যে সমস্ত বক্তব্য বিভিন্ন সময়ে আমরা বলেছি তাতে যদি কেউ আঘাত পেয়ে থাকেন, কোন মন্ত্রী আঘাত পেয়ে থাকেন, তাঁদের কাছে আমি দুঃখ প্রকাশ করছি এবং তাঁদের আমি এটাই বলব সেভাবে যেন তাঁরা সেটা গ্রহণ না করেন।

[12-50—1-00 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই সভাকে ভালভাবে পরিচালনা করার জন্য একজনের কথা নিশ্চয়ই বলতে হয়। নিশ্চয় চীপ হুইপের কথা দীনেশবাবু মারা যাওয়ার পর অশোকবাবুকে আমরা দেখেছি বিভিন্ন পরিস্থিতিতে তিনি যথেষ্ট দক্ষতার সঙ্গে মোকাবিলা করেছেন। তাঁর কাছে আমরা অনেক সময় ভাল যেটা আশা করি, সেই রকম ব্যবহার আমরা পেয়েছি। আমাদের আজকে হাউসের যিনি নেতা, মাঝে মাঝে তাঁকে উত্তেজিত হতেও দেখেছি, তা সত্ত্বেও আমরা জানি অত্যন্ত দক্ষতার সঙ্গে তিনি এই হাউসের নেতৃত্ব বজায় রেখেছেন। তবে একটা কথা আমার মনে হয় যখন তিনি বিরোধীদলের নেতা ছিলেন এবং পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তখন ছিলেন ডাঃ বিধানচন্দ্র রায়, তখনকার একদিনের কথা আমার মনে পড়ে।

আমাদের অজয় মুখার্জী মহাশয় তখন সেচমন্ত্রী ছিলেন, তিনি আসতে পারেন নি সেদিন বিধানসভাতে, সেই কারণে সেচবাজেট উপস্থিত করেছিলেন ডাঃ বিধানচন্দ্র রায়। তখন জ্যোতিবাবু দাঁড়িয়ে এই কথা বলেছিলেন আজকে যিনি সেচমন্ত্রীর বাজেট উপস্থিত করছেন, তিনি কি বলতে পারেন ড্যাম কাকে বলে এবং ব্যারেজ কাকে বলে? তখন কিন্তু ডাঃ রায় উত্তেজিত না হয়ে বলেছিলেন হ্যাঁ, আমি জানি, ড্যাম ইজ এ ড্যাম, ব্যারেজ ইজ এ ব্যারেজ। তিনি অত্যন্ত সুন্দরভাবে তখনকার সেই সভাকে হাসিয়ে দিয়েছিলেন। আমরাও সেই জিনিসটা জ্যোতিবাবুর কাছ থেকে আশা করব। আমাদের শ্রদ্ধা তাঁর প্রতি রয়েছে। আজকে আপনারা যাঁরা বিরোধীদলের বক্তব্য শুনেছেন এবং অনেক সদস্য অনেক সময় আমাদের সঙ্গে একমত হয়েছেন, অনেক সময় একমত হতে পারেন নি, কিন্তু তা সত্ত্বেও দেখেছি এই ৫ বছরে এই সভা বিভিন্ন দিক থেকে অনেক ঐতিহ্য বহন করছে। বিভিন্ন সময় খবরের কাগজ যখন তুলে ধরেছি তখন দেখেছি এই সভার হৈ-হট্টগোলের কথা বড় বড় হরফে লেখা হয়েছে। তার জন্য সংবাদপত্রকে আমরা ধন্যবাদ দোব। এখানকার ষ্টাফরা আমাদের কাছে ধন্যবাদার্হ। তাঁরা আমাদের যথেষ্ট সাহায্য করেছেন। পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৫ বছরে আপনি এবং উপাধ্যক্ষ মহাশয়, দু'জনে মিলে যতগুলি অধিবেশন হয়েছে সবগুলোকে যেভাবে সাফল্যমণ্ডিত করেছেন এবং যেভাবে আমাদের সুযোগ করে দিয়েছেন সেইজন্য আপনাকে আমাদের দলের তরফ থেকে আন্তরিক ধন্যবাদ এবং কৃতজ্ঞতা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। বন্দে মাতরম্।

**শ্রীহরিপদ ভারতী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভার শেষ অধিবেশনের দিনে ভারতীয় জনতা পার্টির পক্ষ থেকে আমি আপনাকে আন্তরিক ধন্যবাদ এবং শ্রদ্ধা জ্ঞাপন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংসদীয় গণতন্ত্রে অন্যতম শ্রেষ্ঠ পীঠস্থান এই পশ্চিমবাংলার বিধানসভার একটা বিরাট ঐতিহ্য, মর্যাদা আছে। এই মর্যাদা আপনি যথাযথভাবে রক্ষা করবার চেষ্টা করেছেন। আপনার প্রতিটি নির্দেশ এবং ব্যবহার কখনও মর্যাদাকে ক্ষুণ্ণ করে নি এই বিধানসভার সেইজন্য আমি আপনাকে আন্তরিক ধন্যবাদ প্রদান করছি। আমরা যাঁরা বিরোধী দলের মানুষ আছি, আমরা কেউ কোনদিন বিরোধিতার জন্য বিরোধিতার আদর্শ গ্রহণ করিনি। কিন্তু যতবার আমাদের বক্তব্য বলবার চেষ্টা করেছি, আপিন সংসদীয় গণতন্ত্রের বিরোধীদলের গুরুত্বকে উপলব্ধি কবে বারবার আমাদের অনেক সুযোগ দিয়েছেন, সেইজন্য আমি আন্তরিক কৃতজ্ঞতা আপনাকে জ্ঞাপন করছি। বিরোধীদলের মানুষ হিসাবে হয়তো নিজেদের বিচার এবং বিবেক অনুযায়ী বক্তব্য রাখবার সময় সরকারীপক্ষের বিভিন্ন বক্তাদের, মন্ত্রীদের, বিভিন্ন বন্ধুদের কঠোব সমালোচনা আমাদের করতে হয়েছে, কিন্তু তাঁদের বিশ্বাস করতে আজকে শেষ দিনে আমি অনুরোধ করব, ব্যক্তিগতভাবে হোক, দলগতভাবে হোক, কারুর বিরুদ্ধে কোন বিদ্বেষ আমরা মনে মনে পোষণ করিনি। আমরা আমাদের বক্তব্য রেখেছি আমাদের বিচার এবং রাজনৈতিক দলের দৃষ্টিকোণ থেকে। আজকে তাই আমি সকলকে ধন্যবাদ প্রদান করব, কৃতজ্ঞতা জ্ঞাপন করব ব্যক্তিগতভাবে। আমি আপনাদের কাছে অত্যন্ত ঋণী কারণ দল হিসেবে যে সুযোগ আমার প্রাপ্য নয় সেই সুযোগ বারবার আপনি আমাকে দিয়েছেন। এবং যেভাবে আমার প্রতি সহানুভূতিসম্পন্ন ব্যবহার করেছেন তার জন্য কৃতজ্ঞতাজ্ঞাপন আমার কর্তব্য এবং আপনার মাধ্যমে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কেও আমার আন্তরিক কৃতজ্ঞতাজ্ঞাপন করছি, শ্রদ্ধা নিবেদন করছি। কারণ, তিনিও আমাকে সেই সুযোগ দিয়েছেন,

কখনও বঞ্চিত করেন নি এবং মাননীয় সরকারপক্ষের সমস্ত বন্ধুদের আমি আন্তরিক কৃতজ্ঞতাজ্ঞাপন করছি। কারণ, তাঁরাও কখনও তাঁদের ব্যবহার দ্বারা আমার কণ্ঠরোধ করতে চাননি। তাঁদের সৌজন্যমূলক ব্যবহার নিঃসন্দেহে আমাকে উৎসাহিত, উদ্দীপিত করেছে। তাই সরকারপক্ষ, বিরোধীপক্ষের সমস্ত মাননীয় সদস্যদের প্রতি আমার আন্তরিক ধন্যবাদ, শ্রদ্ধা, নমস্কার, কৃতজ্ঞতা জানাই এবং বিধানসভার সঙ্গে সংশ্লিষ্ট প্রতিটি স্তরের সমস্ত কর্মচারী বন্ধুরা যে সৌজন্যমূলক আচরণ আমাদের সঙ্গে করেছেন তার জন্য আমি ব্যক্তিগত-ভাবে তাঁদের প্রতি আন্তরিক কৃতজ্ঞতাজ্ঞাপন করছি। আবার আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়কে শ্রদ্ধা, নমস্কার জানাই, আপনার দীর্ঘজীবন কামনা করি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক পরিবর্তনের পরে আমার দল আজকে যেখানে দাঁড়িয়েছে সেই অবস্থার মধ্য দিয়ে আজকে এই বিধানসভায় কৃতজ্ঞতার সঙ্গে স্মরণ করছি, যে সুযোগ আমার প্রাপ্য নয়---মাননীয় সরকারপক্ষের বন্ধুরা আমাকে বলতে বাধা দেননি এবং আপনাদের উদারতা আমার বক্তব্য রাখতে, কর্তব্যপালন করতে সাহায্য করেছে। শুধু তাই নয়, সরকারপক্ষের নেতা আজকে হাউসে উপস্থিত আছেন---তাঁর সিলেকসান, মনোনয়ন, তাঁর প্রিরোগেটিভ-এ আমরা সন্তুষ্ট হয়েছিলাম। স্বর্গতঃ দীনেশ মজুমদার---তাঁর সেই মিষ্টি মুখ আমাদের তিক্ত উত্তেজনাপূর্ণ মুহূর্তে জল করে দিয়েছে। আমরা তাঁর সিলেকসানকে সাধুবাদ জানিয়েছি। তাঁর প্রয়াণে আমরা দুঃখিত, মর্মাহত হয়েছি। তাঁর স্থলাভিষিক্ত সরকারীপক্ষের চীফ্ হুইপ অশোক বসু মহাশয়ও বিরোধীদের সঙ্গে যে সম্পর্ক বজায় রেখে তাঁদের কর্তব্যপালন করতে সাহায্য করেছেন তার জন্য আমরা তাঁর প্রতি কৃতজ্ঞ এবং তিনি যেভাবে আমাদের সঙ্গে সহযোগিতা করেছেন তার জন্য এই হাউসে আমরা তাঁর কাছে কৃতজ্ঞ। বিরোধীদলের নেতা সেই প্রশংসা করেছেন। এই হাউসের যে ঐতিহ্য, যে ইতিহাস, যে গৌরব আছে সেই গৌরব ম্লান হয়নি, উজ্জ্বল হয়েছে। আমি আবার ধন্যবাদ রিইটারেট করছি, পুনরাবৃত্তি করছি। শেষ দিনেও হাউসের যে মর্যাদা অক্ষুণ্ণ আছে, আমরা আশা করি ভবিষ্যতেও তা থাকবে। আমরা কে, কবে, কখন আসব জানি না, এটা আমাদের হাতে বিবেচিত নয়, মানুষের হাতে নির্ভর করছে। তথাপি এই হাউসের যে গৌরব ছিল সেই গৌরব অক্ষুণ্ণ থাকবে, গণতন্ত্রের মন্দির আরো উজ্জ্বল হবে, আকর্ষণীয় হবে, এইটুকুই আমরা আশা করে যাই। স্যার, লাষ্ট বাট নট দি লিষ্ট সরকারপক্ষের মাননীয় সদস্যরা যেভাবে সৌজন্যমূলক ব্যবহার করেছেন, ধৈর্যসহকারে আমাদের উৎসাহিত করেছেন এবং এই হাউসের সঙ্গে সংশ্লিষ্ট সমস্ত শ্রেণীর অফিসার, কর্মচারীরা যেভাবে আমাদের সহযোগিতা করেছেন, আমরা এখানে যা দাবী করেছি যেভাবে তার যথাযথ উত্তর পেয়েছি তার জন্য আমি সকলের কাছে কৃতজ্ঞ, ধন্যবাদজ্ঞাপন করি এবং আমরা মনে করি এই ধারা সমানে অব্যাহত থাকবে। আপনার সহকারী হিসাবে মাননীয় ডেপুটি স্পীকার এবং কখন কখন প্যানেল অব চেয়ারম্যান হিসাবে যাঁরা আপনার এই আসন অলঙ্কৃত করেছেন তাঁদের নিরপেক্ষতা, সৌজন্য আমাদের উৎসাহিত করেছে। আমরা মনে করি বাংলার এই ধারা সবাইকে দিকে দিকে উৎসাহিত করবে, অক্ষুণ্ণ থাকবে। এই হাউসে শেষবারের মত সবাইকে আমার কৃতজ্ঞতা, আন্তরিক শুভেচ্ছা, অভিনন্দন জানিয়ে উইথ ম্যালিস টু আস নান এ্যাণ্ড উইথ গুড উইসেস টু আস অল আই কনক্লুড।

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এবং উপাধ্যক্ষ মহাশয় গত ৫ বছর যেভাবে সভার কাজ পরিচালনা করেছেন এবং মুখ্যসচেতক দীনেশ যখন ছিল এবং তারপর অশোক যেভাবে এই সভার কাজ পরিচালনা করতে সাহায্য করেছে এবং কর্মচারীরা যেভাবে সাহায্য করেছে তার জন্য আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আপনি আমার ব্যক্তিগত বন্ধুও বটে---কিন্তু ব্যক্তিগত বন্ধুত্বের দিক থেকে নয়, স্পীকার হিসাবে যেভাবে আপনি কাজ চালিয়েছেন তার জন্য আপনি এবং ডেপুটি স্পীকারকে আমি আন্তরিক ধন্যবাদ দিচ্ছি। এটা আনুষ্ঠানিক ব্যাপার নয়, বাস্তবিকই আন্তরিক ধন্যবাদ দিচ্ছি।

[1-00—1-10 p.m.]

**শ্রীনলিনীকান্ত গুহ:** মাননীয় স্পীকার মহাশয়, গত ৫ বছর ধরে আপনি এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এবং সরকার ও বিরোধীদলের মাননীয় সদস্যরা সুষ্ঠুভাবে পরিষদীয় গণতন্ত্র চালানোর জন্য সকলকে আমি ধন্যবাদ জানাচ্ছি। বিভিন্ন সময়ে সভা উত্তাল হয়ে উঠলেও স্পীকার হিসাবে যেভাবে সহিষ্ণুতার সঙ্গে ধৈর্যের সঙ্গে আপনি সভা চালিয়েছেন তার জন্য আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি। আমি মনে করি আজকে পরিষদীয় গণতন্ত্রকে অনেক উঁচুতে তুলে ধরা হয়েছে। আমি পরিশেষে সকল মাননীয় সদস্যকে, কর্মচারীদের এবং এই সভা পরিচালনার ক্ষেত্রে বিভিন্নভাবে যাঁরা যুক্ত আছেন তাঁদের সকলকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রীএ কে এম হাসানুজ্জমান:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চলতি বিধানসভার এই শেষ অধিবেশনে আমি ব্যক্তিগতভাবে আমার পক্ষ থেকে এবং আমার দল মুসলিম লীগের পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি এবং যেভাবে আপনি ঐতিহাসিক সভা পরিচালনা করেছেন তার জন্য আপনার প্রতি আমি কৃতজ্ঞতা জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি বলতে চাই, একটি দলের একজন সদস্য হওয়া সত্ত্বেও বিভিন্ন সময়ে বিভিন্ন বক্তব্য পেশ করার ক্ষেত্রে আমি কোন অসুবিধা বোধ করি নি। আপনি নিরপেক্ষভাবে আপনার স্বভাবসুলভ ঔদার্য ও মননশীলতা নিয়ে সভা পরিচালনা করেছেন। আপনার স্বভাবসুলভ পরিহাসপ্রিয়তা দিয়ে আপনি মাঝে মাঝেই সভাকে হাসিয়ে তুলেছেন। আমি আপনার প্রতি আমার কৃতজ্ঞতা জানাচ্ছি। এর সঙ্গে সঙ্গে ডেপুটি স্পীকার কলিমুদ্দিন সামস সাহেব, মাননীয় মুখ্যমন্ত্রী ও মন্ত্রিসভার সকল সদস্যকে, বিধানসভার সকল দলের সব সদস্যকে, বিধানসভার সব কর্মচারীকে এবং সকল সাংবাদিককে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। পরিশেষে আবার আপনার প্রতি কৃতজ্ঞতা জানিয়ে এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরাম চ্যাটার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার দলের তরফ থেকে এবং ফ্রণ্টের তরফ থেকে বিধানসভার আজকের শেষ অধিবেশনে আপনাকে অভিনন্দন ও ধন্যবাদ জানাচ্ছি। উৎসবের পর অবসাদ যেমন আসে আজকের অবস্থাটাও ঠিক তাই। উৎসবের সময় সবাই মুখর হয়ে ওঠে আবার উৎসবের পর সবাই মূক হয়ে যায়, এখানেও অবস্থাটাও তাই। স্যার, বসন্তে যেমন পাতা ঝরে গিয়ে নতুন পাতা গজায় ঠিক তেমনি আমাদের মধ্যেও অনেকে ঝরে গিয়ে সেখানে নতুন লোক আসবেন। স্যার, আজকের দিনে আমরা কারুকে বিলীন

করতে চাই না আমরা চাই লীনভাবে যাঁরা আছেন তাঁরা থাকুন। আগামীদিনে আমরা সবাই কে কোথায় যাব জানি না কিন্তু এটা জানি যারা পৃথিবীতে যেমন আছি, থাকবো তেমনি এই বিধানসভাতেও আমরা আসবো। আজকে তাই আমি এপক্ষ ওপক্ষ সকল সদস্যকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে যে অবস্থাটা চলেছে সেই অবস্থাটা পুরো পরিবর্তন করার জন্য আসুন আমরা সকলে মিলে যাতে কাজ করতে পারি সেই চেষ্টা করি। আসুন, আজকে আমরা এই প্রতিজ্ঞা করি যে আমরা এখানে যে অভিজ্ঞতা লাভ করলাম সেটা নিয়ে বাইরে গিয়ে মানুষের সেবা করি। আমরা দেখেছি যে এটা বাস্তব সত্য। আপনি সাদাসিধে মানুষ যেটা সাধারণত দেখা যায় না, আপনি হঠাৎ কখনও কখনও হয়ত উত্তেজিত হয়েছেন কিন্তু আবার সামলে নিয়েছেন। কারণ উত্তেজিত হবার বহু খোরাক থাকে কিন্তু তা সত্ত্বেও আপনি সেটা সামলে নিয়ে সুন্দর-ভাবে কাজ চালিয়েছেন। আমি মনে করি আজকে যারা চেঁচামেচি করছিল, আজকে রাতে যে ঘুমালো, কালকে প্রাতে সে জেগে উঠবে। আমরা মানুষের সেবা করে চলেছি এবং মানুষও আমাদের সাথে থাকবে। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনিখিল দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালের জুন মাসে যে বিধানসভা গঠিত হয়েছিল সেই বিধানসভা বোধ হয় আজ শেষ হতে চলেছে এবং বামফ্রণ্ট এই বিধানসভায় যে সরকার গঠন করেছিল সেই সরকার ৫ বছর কাজ চালিয়েছে এবং সারা ভারতবর্ষে তারা একটা নজির সৃষ্টি করেছে যে নতুনভাবে একটা সরকার এসে কিভাবে এই বিধানসভার কাজকর্ম করেছেন। সেই জায়গায় বিরোধীপক্ষ তাদের বক্তব্য রেখেছেন এবং সেই বক্তব্য রাখার তাদের অধিকার আছে, সমালোচনা করার অধিকার আছে এবং সেটা তাঁরা করেছেন এবং তার জবাব আমরা দিয়েছি। এই বিষয়ে যদি কেউ ব্যথা পেয়ে থাকেন তাহলে আজকে শেষ দিনে তাদের কাছে ক্ষমা চেয়ে নেব। আর আপনাকে অভিনন্দন জানাবো এই জন্য যে বিরোধী-পক্ষকে যে সুযোগ দেওয়া দরকার বিধানসভায় সেই সুযোগ যতখানি দেওয়া দরকার আপনি তার থেকেও বেশী দিয়েছেন। বিরোধীপক্ষ থেকেও আমরা সহযোগিতা পেয়েছি। আজকে বিরোধীপক্ষের নেতা কাশীবাবু, কংগ্রেস(ই) নেতা রজনীবাবু, হরিপদ ভারতী এবং হাসানুজ্জমান সাহেবের কথা শুনে খুব ভাল লাগলো সেজন্য তাঁদের অভিনন্দন জানাচ্ছি। আর আপনাকে, উপাধ্যক্ষ মহাশয়কে এবং আমাদের এই বিধানসভার কর্মচারীদের, যাঁরা আপ্রাণ খেটেছেন তাঁদের অভিনন্দন জানাচ্ছি। এই ৫ বছর ধরে তাঁরা আপ্রাণ খেটেছেন, কারণ বিধানসভা যখন চলে তখন অনেক সময় রাত্রি ৯/১0টা পর্যন্ত অধিবেশন চলে, তাঁদের কাজ করতে হয়। কাজেই আজকে এই শেষ দিনে আপনাদের সকলকে অভিনন্দন জানাচ্ছি। আর শেষ কথা এটা বলতে চাই যে বামফ্রণ্ট সরকার ৫ বছর ধরে ভালভাবে চলেছে এবং এটা সত্যে প্রমাণিত হয়েছে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগোপাল বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির যেসব সদস্য আছেন, তাঁদের পক্ষ থেকে আপনাকে এবং উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। বিগত ৫ বছর ধরে সারা দেশে বহু ঘটনা ঘটেছে, বহু ঢেউ উঠেছে। সেই উত্তাল অবস্থার মধ্যে আপনি চিত্তকে সংযত রেখে শান্তভাবে এই হাউসের কাজ চালিয়েছেন এবং দক্ষতার সঙ্গে চালিয়েছেন। উপাধ্যক্ষ মহাশয় যখন হাল ধরেছেন তখন তিনিও সেইভাবে দক্ষতার সঙ্গে হাউস পরিচালনা করেছেন এবং এই হাউসের যে মর্যাদা, সেই মর্যাদা আপনারা রক্ষা করেছেন, সেজন্য আপনাদের ধন্যবাদ জানাচ্ছি। এখানে রজনী দোলুই মহাশয় একটা কথা বললেন।

আমি আর একটা গল্প এখানে বলবো। এখানে আমাদের সর্বজনশ্রদ্ধেয় অজিতারঞ্জন মুখার্জী, তিনি এখানে সেক্রেটারী ছিলেন। গল্পটা তাঁর কাছে শোনা। গল্পটা যেভাবে আমি শুনেছি সেইভাবেই বলছি। এখানে আমাদের বিরোধীপক্ষের যে ঘরটা আছে, সেই ঘরের পাশ দিয়ে একটা সিঁড়ি বার করা হয়েছে।

[1-10—1-20 p.m.]

জ্যোতি বসু মহাশয় তখন এই হাউসের বিরোধীদলের নেতা, বিরোধীদলের সদস্যদের আসা-যাওয়ার সুবিধার জন্য সেই সিঁড়িটি গড়া দরকার হয়ে পড়েছিল। যখন সিঁড়িটি হয় তখন প্রফুল্লবাবু বিধানবাবুকে বলেছিলেন, এত কি দরকার, ওদের জন্য একটা সিঁড়ি করছেন কেন? বাড়িটার ঐদিকে সিঁড়ি নেই, এদিকে একটা সিঁড়ি করলে ডিসেন্সি নষ্ট হবে, সুতরাং কেন এটা করছেন? বিধানবাবু তখন বলেছিলেন, দেখো প্রফুল্ল, তোমার ডিসেন্সি কি থাকলো, আর না থাকলো সেটা বড় কথা নয়, এই হাউসটা বিরোধীদের হাউস, তাঁদের বলার জায়গা এইটা। এই হাউসটা জ্যোতির হাউস, যদি জ্যোতি না থাকত, বিরোধীপক্ষ না থাকত তাহলে এই হাউসের দরকার ছিল না, তাহলে রাইটার্স বিল্ডিং-এ বসে তোমরাই সব করতে পারতে। কাজেই এখানে ওঁদের সব সুযোগ-সুবিধা দিতে হবে। অধ্যক্ষ মহাশয়, আপনি বিরোধীপক্ষকে বলার অধিকার থেকে আরম্ভ করে সমস্ত দিক দিয়ে পূর্ণ অধিকার দিয়েছেন এবং লীডার অফ দি হাউস হিসাবে জ্যোতিবাবু তাঁদের সেই অধিকারকে অক্ষুণ্ণ রাখার জন্য সমস্ত রকম চেষ্টা করেছেন। কাজেই এই দুই-এর সমন্বয় যদি না হতো---আপনার চেষ্টা এবং লীডার অফ দি হাউস হিসাবে জ্যোতিবাবুর ইচ্ছে না থাকলে---তাহলে নানারকমভাবে তাঁদের সে সমস্ত অধিকারকে কার্টেল করা যেত। সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে পশ্চিমবাংলায় আপনি একটা রেকর্ড স্মষ্টি করেছেন এবং লীডার অফ দি হাউসও একটা রেকর্ড সৃষ্টি করেছেন। আমি আমাদের পার্টির পক্ষ থেকে এবং বিরোধীপক্ষের পক্ষ থেকে শুধু আপনাকে আর উপাধ্যক্ষকেই নয় এই হাউসের সেক্রেটারী, ডেপুটি সেক্রেটারীদের, এ্যাসিস্টেণ্ট সেক্রেটারীদের, রিপোর্টারদের, কেয়ারটেকারকে, দ্বাররক্ষীদের এবং বাইরে থেকে এই হাউসকে পরিচালনা করার জন্য বিভিন্ন রকমের যাঁরা সাহায্য করেছেন তাঁদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। পাঁচ বছরের অন্তিমকালে আপনাকে এবং উপাধ্যক্ষ মহাশয়কে, যোগ্যতার সঙ্গে হাউস পরিচালনার জন্য আর একবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিমলানন্দ মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বাভাবিকভাবে সকলকে ধন্যবাদ জানাচ্ছি। গতকাল বিধানসভা চলার সময়ে বাইরের একটা প্রচণ্ড ঝড়ের শব্দ আমরা এখানে শুনেছিলাম এবং গত দু'দিন ধরে সেরকম ঝড়ের চেহারা এই বিধানসভার ভিতরেও লক্ষ্য করা গেছে। অবশ্য গত ৫ বছর ধরে এ-ধরনের বড় ঝড় নানা সময়ে সৃষ্টি হয়েছে এবং শান্তও হয়েছে। শান্ত করার দক্ষতা যাঁরা দেখিয়েছেন সেই মাননীয় অধ্যক্ষ মহাশয় এবং উপাধ্যক্ষ মহাশয়কে বিশেষ করে ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি প্রাক্তন চীফ হুইপ দীনেশ মজুমদারকে, আজকে বিরোধী বন্ধুরাও তাঁর প্রশংসা করে এখানে বক্তব্য রেখেছেন। আজকের চীফ হুইপ অশোক বোস মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। সমস্ত সরকারী কর্মচারীদের ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার এই পক্ষ ঐ পক্ষ, সকল পক্ষের সকল সদস্যকে ধন্যবাদ জানাচ্ছি এবং সেই সঙ্গে ধন্যবাদ জানাচ্ছি বাইরের অগণিত মানুষকে যাঁরা আমাদের এখানে

পাঠিয়েছেন। তাঁদের পক্ষে, তাঁদের কথা আমরা এই বিধানসভায় সঠিকভাবে রাখতে পেরেছি কিনা, সেটাই হচ্ছে বড় কথা। বিরোধীদের কাছ থেকে যে সমালোচনাগুলি পেয়েছি সেগুলি নিশ্চয়ই সরকারকে শিক্ষা দেবার জন্য, তাদের সমালোচনা থেকে আমরা কি গ্রহণ করেছি এবং ভবিষ্যতেও কিছু করব। এই কথা বলে আর একবার সকলকে আমাদের পার্টি আর সি পি আই-র তরফ থেকে এবং বামফ্রণ্টের তরফ থেকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রীস্বদেশরঞ্জন মাজি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভা অধিবেশনের শেষ দিনের প্রাক্‌কালে আপনাকে এবং আমাদের ডেপুটি স্পীকার মহাশয়কে আমার দলের পক্ষ থেকে অর্থাৎ ডি এস পির পক্ষ থেকে কৃতজ্ঞতা, শ্রদ্ধা এবং সশ্রদ্ধ অভিনন্দন জানাচ্ছি। আজকে ধন্যবাদ দিতে গিয়ে প্রথমেই সেই ১৯৭৭ সালের কথা মনে পড়ে। ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত (তখন কিছুদিন আমরা বিরোধীদলে ছিলাম, বর্তমানে সরকার পক্ষে আছি) আমরা কোনদিন বিশেষ করে আপনার এবং ডেপুটি স্পীকার মহাশয়ের কাছ থেকে সুন্দর ব্যবহার ছাড়া অন্য কিছু পাইনি। সেইজন্য আপনাদের ধন্যবাদ জানাই। আজকে আর একটি কথা খুব দুঃখের সঙ্গে মনে পড়ে---এই ৫ বছরের ইতিহাসে বন্ধুবর শ্রীদীনেশ মজুমদার অকালে আমাদের ছেড়ে চলে গেছেন। তাঁর অমায়িক ব্যবহার, উপস্থিত বুদ্ধি এবং সদা হাস্যময় মুখ আমাদের স্মৃতিপট থেকে বিলীন হয়ে যায়নি। আমি যখন বিরোধীদলে ছিলাম তখন ফ্রণ্ট মন্ত্রিসভার যেসব মন্ত্রিমণ্ডলীরা ছিলেন, তাঁদের কাছ থেকে কোন আন্তরিকতাহীন ব্যবহার পাইনি। এইজন্য তাঁদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি এবং এই প্রসঙ্গে আমি বিশেষ করে বলবো, মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসু---বিরোধীদলের সদস্য থাকাকালীন অবস্থায় যেসব সমস্যা নিয়ে তাঁর সঙ্গে কথা বলেছি,---তিনি ধৈর্যসহকারে শুনেছেন এবং সেই সম্পর্কে তাঁর সুচিন্তিত মতামত দিয়েছেন। সেইজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাই। বর্তমানের চীফ হুইপ শ্রীঅশোক বসু মহাশয়কেও ধন্যবাদ জানাই। কারণ, তিনি পরলোকগত দীনেশবাবুর চিন্তা-ভাবনা নিয়ে হাউসকে ম্যানেজ করেন। অশোকবাবুর মধ্যেও সেই জিনিস প্রতীয়মান। আর ধন্যবাদ জানাই এ্যাসেম্বলীর যাঁরা সরকারী কর্মচারী আছেন তাঁদের সকলকে। এ্যাসেম্বলীর যাঁরা কাজ করছেন তাঁদের সবাইয়ের কাছ থেকে যে আন্তরিকতাপূর্ণ ব্যবহার করেছেন তার জন্য তাঁদেরকে ধন্যবাদ জানিয়ে পরিশেষে একটি কথা বলি। এই হাউসে সমস্ত সদস্যরা কোন না কোন সময়ে কোন ব্যাপার নিয়ে উত্তাল হয়ে উঠেছিলেন। আপনি স্পীকার হিসাবে বাইরে হয়তো কঠোর হয়েছেন, বজ্রের মতন কঠোর হয়েছেন কিন্তু ভিতরে আপনি কুসুমের ন্যায় কোমল। সেইজন্য নতুন করে আর একবার ধন্যবাদ জানাচ্ছি। আমি আর একটি কথা বলে আমার বক্তৃতা শেষ করবো সেটা হচ্ছে, এই হাউস বন্ধ হতে চলেছে, আবার অনেক পট-পরিবর্তন হবে। জনসাধারণের যেসব অভাব-অভিযোগ আছে সেইসব চিন্তা-ভাবনা নিয়ে আমরা যেন এগুতে পারি। সর্বশেষে রবীন্দ্রনাথ ঠাকুরের লেখা কয়েকটি লাইন বলে আমার বক্তৃতা শেষ করছি।

"এইসব মূঢ় ম্লান মূক মুখে
দিতে হবে ভাষা,
এইসব শ্রান্ত, শুষ্ক ভগ্ন বুকে
ধ্বনিয়া তুলিতে হবে আশা।"

এই আশা এই প্রত্যাশা নিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগৌরাঙ্গ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এবং ডেপুটি স্পীকার মহাশয় যে সুন্দরভাবে হাউস চালিয়েছেন তার জন্য আপনাকে এবং ডেপুটি স্পীকার মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের হাউসের লিডার যেভাবে হাউস চালিয়েছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। মন্ত্রিসভার সদস্য এবং বিরোধীপক্ষের সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার মধ্যে এবং বাইরে যেসব কর্মচারী আছেন তাঁরা এবং রিপোর্টাররা যেভাবে গত পৌনে ৫ বছর ধরে সহযোগিতা করেছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি।

[1-20—1-30 p.m.]

**শ্রীজ্যোতি বসু ঃ** মিঃ স্পীকার স্যার, শেষ অধিবেশনের শেষ দিনে আমাদের সমস্ত কাজ আমরা সম্পন্ন করেছি, আপনাকে তার জন্য, এবং বিশেষ করে এই ৫ বছর ধরে সুষ্ঠু-ভাবে যে কাজ চলেছে, আপনি এখানে নিরপেক্ষভাবে বিবেচনা করেছেন তার জন্য ধন্যবাদ এবং কৃতজ্ঞতা জানাচ্ছি। জানাতে গিয়ে আমি বিরোধীপক্ষের বন্ধুদের বলতে চাই যে আমরা যেমন চিন্তা করি যে আমাদের কাজ আমরা করব, বিধানসভায় আমরা আমাদের বক্তব্য পেশ করব তেমনি বিরোধীদলে যাঁরা আছেন তাঁরাও নিশ্চয় সেই একই ভাবনা নিয়ে একই উদ্দেশ্য নিয়ে নিজেদের দরকার মনে করে কাজ করেছেন। সংসদীয় গণতন্ত্রে বিরোধীদলের---ছোট হোক, বড় হোক,--খুবই প্রয়োজন আছে বলে মনে করি। আমি আমার অভিজ্ঞতা থেকে বুঝেছি। সেই হিসাবে এখানে ব্যক্তিগত আক্রমণ ইত্যাদির কথা ২/১ জন বললেন, এইসব কথা আমার রাখার কথা নয়। আসল কথা হচ্ছে জনগণের প্রতিনিধি হিসাবে বিরোধী বন্ধুরা এসেছেন, আমরাও এসেছি এবং আমাদের নিজেদের অধিকার আমরা পালন করেছি, কিভাবে পালন করেছি সেই বক্তৃতা দিয়ে কোন লাভ নাই, কারণ আমাদের এই শেষ অধিবেশন। আমাদের এখন জনগণের কাছে যেতে হবে, আমাদের যাঁরা সুপ্রীম কোর্ট তাঁদের কাছে আমাদের যেতে হবে, তাঁরা রায় দেবেন আমরা ভাল করেছি না মন্দ করেছি। বিরোধী বন্ধুরাও ভাল করেছেন কি মন্দ করেছেন সে রায়ও মানুষে দেবেন। একটা কথা হচ্ছে যে সংসদীয় গণতন্ত্রে বিরোধীদলকে সভার ভিতর মর্যাদা দেওয়া না হয় তাহলে কিন্তু সংসদীয় গণতন্ত্র সুষ্ঠুভাবে চলতে পারে না, আমাদের সাধ্যমত আমরা সেটা দেবার চেষ্টা করেছি। বিশেষ করে স্পীকার মহাশয়, আপনি, ডেপুটি স্পীকার মহাশয়, আপনারা দু'জনে সবাইকে সাহায্য করেছেন। তার জন্য আমরা সবাই গর্ব অনুভব করতে পারি। সেজন্য বিরোধী বন্ধুদের পক্ষ থেকে যেসব মন্তব্য করা হল সেজন্য আমি তাঁদের স্বাগত জানাচ্ছি আর আমাদের এখানকার পরিচালনার ক্ষেত্রে বিধানসভায় যাঁরা সাহায্য করেছেন, সমস্ত কর্মচারীদের, অন্য যাঁরা আছেন, অফিসার সবাইকে ধন্যবাদ জানাচ্ছি আর আমার শেষ কথা এখানে যাঁরা প্রেসের বন্ধু আছেন তাঁরা অনেকে দীর্ঘ সময় ধরে থেকেছেন, তাতে অসুবিধা কিছু হয়েছে উপায় নেই, সব জায়গায় দীর্ঘ সময় ধরে প্রেসের বন্ধুদের থাকতে হয়, অসুবিধা হয়, পরিশ্রম বেশী হয় কিন্তু একটা কথা, সংসদীয় গণতন্ত্রে যদি প্রেস না থাকে, সংবাদপত্রগুলি না থাকে তাহলে আমাদের চলতে পারে না। তাঁরা যা লেখেন, তা আমরা গ্রহণ করতে পারি, নাও পারি, আমাদের পছন্দ হতেও পারে, নাও পারে কিন্তু ওটার প্রয়োজন আছে। আমাদের দেশে তাঁরা যাতে স্বাধীনভাবে লিখতে পারেন এবং যাতে স্বাধীনভাবে এটা তাঁরা অনুভব করতে পারেন এটা আমরা বিশেষ করে সাংবাদিকদের সম্বন্ধে এই কথা বলতে চাই। আমরা খুব

ভয়াবহ অবস্থায় গিয়েছিলাম. আমরা চাই না যে আবার সেই অবস্থা ফিরে আসুক। সংসদীয় গণতন্ত্রে কেউ কোন ভয়ে জীবনযাপন করে সে জিনিস আমরা চাই না, সেখানে আমরা প্রেসকে সাংবাদিকদের মর্যাদা দেবার চেষ্টা করছি। আমি আশা করি আমরা আবার এখানে মিলিত হব। আমরা যাব মানুষের কাছে, মানুষের রায় নোব, মানুষে যাঁকে পছন্দ করবেন তাঁরা থাকবেন, হয় সরকারী দলে থাকবেন নয়তো বিরোধীদলে থাকবেন। আমি সবাইকে শুভেচ্ছা এবং কৃতজ্ঞতা জানাচ্ছি। বিরোধীদলের সঙ্গে আমাদের কখন কখন ঐক্যমত হয়নি, অস্বাভাবিক ব্যাপার নয়, সাধারণভাবে তাঁরা যদি আমাদের সঙ্গে সহযোগিতা না করতেন—কিছু ছোট দলে কয়েকজন সদস্য আছেন—আমিও একদিন যখন আমরা মাত্র দু'জন ছিলাম। প্রথমে তিনজন ছিলাম তারপর একজন স্বাধীনতার পর চলে গেলেন। তখন আমরা মর্যাদা পেয়েছি, তখন বোধহয় নুরুল আমীনসাহেব স্পীকার ছিলেন, তিনি যথেষ্ট মর্যাদা আমাদের দিতেন। তখন সরকার পক্ষে ছিলেন সুরাবর্দীসাহেব তিনিও দিতেন, তা না হলে আমরা কোন সুযোগ পেতাম না।

তখন কংগ্রেস, মুসলীম লীগ আর আমরা তিনজন ছিলাম। প্রথমে আমরা তিনজন ছিলাম পরে দেশ বিভাগের পর দু'জন ছিলাম। তারপর থেকে বিরোধীদলে আমরা অনেকদিন ছিলাম। আমরা বুঝি বিরোধীদের সঙ্গে সহযোগিতার কেন প্রয়োজন আছে। মতপার্থক্য তো থাকবে, সরকারপক্ষ তাঁদের বক্তব্য রাখবেন, বিরোধীপক্ষ তাঁদেরটা রাখবেন এটাই হচ্ছে সংসদীয় গণতন্ত্রের রীতি। তা না হলে তো বিরোধীপক্ষ এবং আমরা সবাই একই কথা বলব। মতপার্থক্য তো সেজন্যই থাকবে। ঠিক এইভাবেই তো আমাদের মানুষের কাছে যেতে হয়। মতামত রাখতে গিয়ে এখানে হয়ত অনেক সময়ে তিক্ততা দেখা দিয়েছে, ব্যক্তিগত আক্রমণও হয়ত হয়েছে, কিন্তু আমি আশা করব, দয়া করে কেউ যেন সেগুলি মনে না রাখেন। এই কথা বলে মাননীয় স্পীকার মহাশয়, ডেপুটি স্পীকার মহাশয় আপনাদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :**

जनाब स्पीकर साहब, जब मैं आज से पाँच साल पहले हाउस में आया था, तो सबसे पहले अपनी तकरीर बंगला जबान में की थी। आज जब पाँच साल पूरा हो रहा है तो मुझे एकाएक अपने लीडर ज्योति बासु की बात याद आ गई कि पश्चिम बंगाल एक ऐसा स्टेट है, जो पूरे हिन्दुस्तान को अपने दामन में जगह दे सकता है। जो लोग हिन्दी में बोलने वाले हैं, उन्हें हिन्दी में बोलना चाहिए। वो लोग जो उर्दू में बोलने वाले हैं, उन्हें उर्दू में बोलना चाहिए। हमारा बजीरे-आला ऐसा लीडर है इतना बिराट माइण्डेड है की उसकी बात मुझे फौरन याद आ गयी और मैंने सोचा की मुझे दो चार बातें उर्दू में बोलना चाहिए।

आप सभी लोग जानते हैं कि पाँच साल के अंदर हमने एक ऐसा स्पीकर पाया, जिसे सभी लोग मंसूर हबीबुल्ला के नाम से जानते हैं। जब मैं पहली दफा डिप्टी स्पीकर हुआ तो हमारे कुछ दोस्तों ने कहा कि डिप्टी स्पीकर बनने के बाद कांग्रेस के

साईड में बैठकर खामोशी के साथ पूरा इजलास सुनना ही पड़ेगा। मगर हमने देखा कि हमारा स्पीकर जिस कुर्सी पर बैठा है, उस कुर्सी पर दो और बड़ी हस्तियाँ बैठ चुकी हैं—नुरुल अमीन और नौसेर अली। नुरुल अमीन और नौसेर अली के तवारीखी हिस्टोरिकल परफारमेंस को सामने रखते हुए, मौजूदा स्पीकर मंसूर हबीबुल्ला ने सिर्फ कुर्सी की ही हिफाजत ही नहीं की, बल्कि इन्होंने इस बात की भी कोशिश की कि एक ऐसे आदमी को ट्रेनिंग दें, जो बाद में चलकर नुरुल अमीन और नौसेर अली हो सकता है और मंसूर हबीबुल्ला ने इस कुर्सी की इज्जत रखने की अगर कभी जरूरत पेश आई तो उसे पूरा किया तो हम अपने आप को सबसे ज्यादा खुशनसीब समझते हैं कि मंसूर हबीबुल्ला जैसे स्पीकर के साथ हमें काम करने का मौका मिला है। बंगाल को इस बात का गर्व है, फक्र है कि इसने अब तक तीन स्पीकर पैदा किये हैं—पहला नुरुल अमीन, दूसरा नौसेर अली और तीसरा मंसूर हबीबुल्ला।

[1-30—1-40 p.m.]

मैं साथ ही साथ अपने मुख्यमंत्री—जो लीडर आफ् द हाउस हैं, मैं उनका ज्यादा शुक्रिया अदा करता हूं। जब मैं इस हाऊस में आया था, तो इससे पहले से ही वो मुझे छोटे भाई की हैसियत से प्यार करते हैं। बहुत ज्यादा प्यार करते हैं। आज मैं तीस साल से उनकी राजनीतिक थिंकिंग को बहुत अच्छी तरह से गौर कर रहा हूं। सीख रहा हूं। हम समझते हैं कि बंगाल ने अब तक के जिन मुख्यमंत्रियों को पैदा किया है, उनमें सबसे पहले फजलुल हक हैं, जिन्होंने पूरे बंगाल की रहनुमाई करके पूरे बंगाल की हालत को सुधारा। लेकिन फजलुल हक के बाद डा० बी० सी० राय भी मुख्यमंत्री हुए। मैं समझता हूं कि फजलुल हक और डा० बी० सी० राय के बाद कोई वजीरेआला आगे बढ़ सका है, तो वह सिर्फ ज्योति बासु ही हैं, जिनका दिल बहुत बड़ा है, दिमाग बहुत बड़ा है। और उनमें समझने की शक्ति सबसे ज्यादा है। खुश किस्मती है कि हम ऐसे लीडर के अंदर में पाँच साल इस हाऊस में काम करने में कामयाब हुए, उस लीडर के अंदर में जो फजलुल हक और डा० बी० सी० राय को सरपास करने की हैसियत रखता है। और बहुत मामलों में इन दोनों हिस्टोरिकल परसनल्टी को बंगाल में सरप्रास करके यह साबित कर दिया कि हाठ बेंगाल थिंक्स टूडे इंडिया विल थिंक्स टुमारो।

मैं इसके साथ ही साथ ट्रेजरी बेंचेज के तमाम मेम्बरों और अपोजीशन के तमाम दोस्तों को जिन्होंने पाँच साल तक हमारे साथ जो आपोरेशन किया है और हमारे साथ जो मदद की है और हमारे स्पीकर को इजलास चलाने में जो सहूलियत की है, मैं उनका शुक्रिया अदा करता हूं और मैं उम्मीद करता हूं कि आइन्दा

हमलोगों को दानो तरफ से सहुलियत पहुंचेगी। मदद मिलेगी। यकीन मान लीजिए कि अगर ये सहुलियत नहीं मिलती, मदद नहीं मिलती तो हम बंगाल के पिछले रिकार्ड को बरकरार नहीं रख सकते थे। इसलिए हम आपलोगों का शुक्रिया अदा करते हैं।

साथ ही साथ पश्चिम बंगाल विधानसभा के जो स्टाफ हैं, उन स्टाफ को हम ऐसा समझते हैं कि इतना अच्छा को अर्डिनेशन, इतना अच्छा वर्त्ताव और इतना अच्छा एक्सपेरियेंड स्टाफ हिन्दुस्तान में और कही हैं कि नहीं, मालूम नही है। जब हम बंगाल के बाहर जाते हैं, तो दूसरे विधानसभा केस्पीकर और सेक्रेटरी हमसे कहते हैं कि हम चाहते हैं कि अपने स्टाफ को आपके विधानसभा में ट्रेनिंग लेने को भेजें। इससे यह पता चलता है कि इस विधाननभा में जो लोग मौजूद हैं—मेम्बरस अफ स्टाफ हैं, वे इतने काबिल हैं कि बंगाल को हो नहीं पूरे हिन्दुस्तान के विधानसभा को रास्ता बता सकते हैं। साखा सकते हैं और पार्लियामेंट की डेमोक्रेसी किस तरह चलायी जाती है, उसे दिखा सकते हैं। हम उनका भी शुक्रिया अदा करते हैं।

प्रेस के तमाम दोस्तों का भी शुक्रिया अदा करता हूं। क्यों कि प्रेस यकीनन यहाँ की बातों को छापता है और पूरे आवाम को बताने की कोशिश करता है, कौन क्या कर रहा है?

तो मैं अपने स्पीकर को चीफ मिनिस्टर को, कौंसिल अफ मिनिस्टरों को, अपोजीशन के तमाम मेम्बरों को, ट्रेजरी बेंचेज के मेम्बरों को उनके पांच साल के कोआर्डिनेशन पर उनका शुक्रिया अदा करते हुए एक बार फिर नेक हैसियत से पश्चिम बंगाल विधानसभा, जो हिन्दुस्तान की सबसे बड़ी अदालत है, सबसे बड़ा सुप्रीम कोर्ट है, जो आवाम का सुप्रीम कोर्ट है, जो आपलोगों का सुप्रीम कोर्ट है। जनसाधारण कहते हैं कि हम जिस पर विश्वास करते हैं, उसे इस सुप्रीम कोर्ट में चुनकर भेजते हैं। तो यह जनता का सुप्रीम कोर्ट है, उसमें जाइए और अगर वे चुनकर भेजते हैं, तो पाँच साल हमलोगों के साथ कोआपोरेशन कीजिए। तो मैं आपलोगों से कहूंगा कि आवाम की उस बड़ी अदालत में जाइए और अगर वे सर्टिफिकेट दे दें तो दोबारा आपलोग हमलोगों के पास आईए। यह कहकर हम आप सभी लोगों को विदाई देते हैं, शुक्रिया अदा करते हैं।

खुदा हाफिज

**মিঃ স্পীকার:** মাননীয় সদস্যগণ, আজকে আমাদের বিদায়ীক্ষণে সকলেরই হৃদয় ভারাক্রান্ত হয়ে উঠেছে এবং তার থেকে আমিও ব্যতিক্রান্ত হতে পারি না। আমি পূর্বে সকলের সঙ্গে স্মরণ করবো ১৯৭৭ সালে যে-সকল সদস্যদের নিয়ে এসেছিলাম তাঁদের মধ্যে অনেকেই আমাদের ছেড়ে চলে গেছেন। তাঁদের মধ্যে প্রায় অনেককেই আমি দেখেছি এবং এক সঙ্গে আমার এবং আমার দীর্ঘ পরিচয় ছিল। বেষ্টার উইচ উনি আমার পরিচিত ছিলেন। যামিনী-বাবু, দীনেশ মজুমদার, সুহৃদ মল্লিক চৌধুরী এই সমস্ত মানুষের জন্য এই সভার সকলেই স্মরণ করবো। কারণ তাঁরা আমাদের ছেড়ে চলে গেছেন।

এই হাউসের পরিচালনা ছাড়াও এখানে এ্যাডমিনিস্ট্রেটিভ জব কিছু আছে। সেখানে আমার খুবই দুঃখ থেকে যাবে যে আমি কতকগুলি জিনিস করতে চেয়েছিলাম কিন্তু করে উঠতে পারিনি। আমাদের পাঠাগার বৃহত্তর করার কথা আছে, পরিকল্পনা হয়ে গেছে, টাকা-পয়সারও কোন অসুবিধা নেই একথা জেনেছি আশা করি, ভবিষ্যতে কাজ সম্পূর্ণ হবে। এটা শুরু আমি করেছি শেষ যাতে হয় সেই আশা করবো। আমাদের এমপ্লয়ীদের বড় দুঃখ তাঁদের থাকার জায়গা নেই। আমি চেষ্টা করেছি ৫ বছর ধরে কিন্তু এখনো সফলকাম হতে পারিনি। কাজেই সেদিক থেকে কিছু করার আছে। আমরা বাইরে যেমন রিসিভড্ হতে পারি এ্যাসেম্বলীর মধ্যে এম এল এ হোস্টেল সেই দিক থেকে সংক্ষিপ্ত এবং এখানে সাজসরঞ্জামের অনেক অভাব আছে। এই হোস্টেলটি যদি আরও বৃহত্তর করে যেতে পারতাম তাহলে এটা স্মরণীয় হয়ে থাকতো---অন্তত একটা কিছু করে গেছি বলে মনে করতাম। তবে একটা কাজ আমরা শুরু করেছি এবং শেষও করেছি সেটা হচ্ছে বাংলায় রুলস্ কমিটির বই আমরা করেছি। এটা আপনাদের হাতে দিতে পারলাম না এর জন্য আমি দুঃখিত। আমরা এই সমস্ত কাজ আরম্ভ করেছি, ভবিষ্যতের হাতে ছেড়ে যাচ্ছি---আগামী দিনে যাঁরা আসবেন তাঁরা সেই কাজ সম্পন্ন করবেন এই কথা আমি বিশ্বাস করি। আমার কর্মচারীদের সকলেই আপনারা ধন্যবাদ জানিয়েছেন। সুতরাং সেইদিক থেকে আমাকে আবার ধন্যবাদ জানানো বোধহয় ঠিক হবে না। আমি এইটুকুই শুধু বলতে পারি, গত ক'বছর ধরে তাঁদের পক্ষ থেকে যে কো-অপারেশান পেয়েছি সেই কো-অপারেশান না পেলে আপনাদের কাজে অনেক ত্রুটি-বিচ্যুতি থেকে যেত। তাঁরা এই সহযোগিতা সম্পূর্ণভাবে দিয়েছেন। আমাদের একটা ফ্লাওয়ার শো হয় প্রত্যেক বছর। এতে এ্যাসেম্বলীর স্টাফেরাই গাছ তৈরী করে বহুবার প্রশংসা এবং পুরস্কার লাভ করেছেন। আমাদের নিজেদের কমপিটিশানে আমরা যোগদান করি না। কিন্তু এইবার আমরা অনেক প্রশংসা লাভ করেছি। আপনারা সকলেই স্টাফেদের কথা বললেন কিন্তু এই মালীদের দিকটা কেউই দেখেন নি আমি শুধু এই কারণে এটা আলোচনা করছি। এই মালীরা কেয়ারটেকারের আণ্ডারে কাজ করেন এবং তাঁরা সকলেই এই ব্যাপারের সঙ্গে জড়িত। আমি আরেকটি কথা বলে এই পর্যায়ের কথা শেষ করবো সেটা হচ্ছে কমিটি রুমে এম এল এ-দের আসন কম। কমিটির চেয়ারম্যানদের বসার জন্য আরো জায়গা দরকার। কমিটির যাঁরা চেয়ারম্যান এবং মেম্বার তাঁদের বসার আসন সংখ্যা যাতে আরো বেশী হয় এবং যাতে তাঁদের অভ্যর্থনার কোন অসুবিধা না হয় সেই দিকে দৃষ্টি দেবেন এই কামনা করে যাবো। আমি শেষ কথা বলে যাবো, যে ভালোবাসা, শ্রদ্ধা আপনারা দিয়েছেন তার জবাব কিভাবে দেব তা বুঝতে পারছি না। পশ্চিমবঙ্গের মানুষ যে ভালোবাসা দিয়েছেন তা অবিরল দৃষ্টান্ত হিসাবে এই হাউসে বজায় থাকবে। বাংলার মানুষের যে গণতান্ত্রিক সংগ্রাম তার অস্তিত্ব এই হাউসে বজায় থাকবে এই আশা রেখে আমি এই সভার কাজ অনির্দিষ্টকালের জন্য বন্ধ রাখলাম।

## Adjournment

The House was then accordingly adjourned sine die at 1-40 p.m. at Assembly House, Calcutta-1.

---

The Assembly was subsequently prorogued with effect from the 29th March, 1982 under Notification Number 24/1 P.A. dt. the 25th March, 1982 of the Home (P.A.) Deptt., Government of West Bengal.

# Index to the

# West Bengal Legislative Assembly Proceedings

## ( Official Report )

### Vol. 76—Seventy-Sixth Session (March), 1982

### (The 6th, 8th, 10th, 11th, 12th and 13th March, 1982)

[ (Q) Stands for Questions.
(M) Stands for Mention Cases. ]